Kishan Sabha. He was imprisoned in 1938 and 1942 for his participation in different democratic movements. He took part in the Te-bhaga Movement for which he was thrown into the Jail again in 1946.

The sub-continent has lost a veteran freedom fighter, one of the leaders of peasant Movement and also a great sympathiser of the toiling masses at the demise of Haji Mohammad Danesh.

**Shri Nikunja Sen, a well-known revolutionary leader** breathed his last on 2nd July, 1986 in Calcutta at the age of 80. He was a bachelor.

Born in 1906 in Dhaka, he graduated from Dhaka University in the year 1926. He associated himself closely with freedom movement from his very young age. He organised revolutionary works in Calcutta as well as in Comilla in 1930. He took teachership in Banaree High School for organising revolutionary movement in Bikrampur area of Dhaka. He was connected with the raid on the Writers' Buildings by Benoy, Badal and Dinesh in December, 1930. He was imprisoned in 1931 and spent 14 years in different jails and camps.

Latter he became a member of the Socialist Republican Party established by the late Sarat Chandra Bose and was the editor on the Party journal, 'Mahajati'. He was the author of several books. He founded a School and a Social Welfare Organisation in Bagu Village in 24 Parganas with which he was actively associated till the last days of his life.

At the demise of Nikunja Sen, the country has lost a veteran freedom fighter as well as a keen social worker.

**Shri Tarapada Lahiri noted freedom fighter** and erudite writer breathed his last in his South Calcutta residence on the 15th June, 1986 following a Cardiac arrest. He was 84.

He was closely associated with the freedom movement from his young age and he suffered imprisonment for several years. A member of the Anusilon Party, he was a founder member of the Revolutionary Socialist Party. He was also a member of Rabindra Sadan Committee.

Tarapada Lahiri was the Chaiman of the Jail Code Revision Committee set up by the West Bengal Government. He wrote several books on Marxian Philosophy and the Indian Penal Code.

He was one of the members of AICC and was an Alderman of Calcutta Corporation. During the British rule in India he suffered imprisonment for 12 years.

At the demise of Shri Lahiri the country has lost a veteran freedom fighter.

Now I request the Hon'ble members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased persons.

(At this stage honourable members stood in silence for two minutes)

Thank you, Ladies and Gentlemen, Secretary will send the Messages of Condolence to the family members of the deceased.

**Adjournment**

The House was then adjourned at 3-25 p.m. till 1 p.m. on Wednesday, the 17th September, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 17th September, 1986 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 12 Ministers, 11 Ministers of State and 155 Members.

[1-00—1-10 P.M.]

### PRESENTATION OF REPORT

### 84th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 84th Report of the Business Advisory Committee, as follows :

Wednesday, 17-9-1986 .. (i) Laying of Ordinance, Rules, Report, etc.

(ii) Government Resolution regarding raising of the borrowing of the West Bengal State Electricity Board from Rs.800 crores to Rs.1100 crores—Notice given by Shri Prabir Sengupta, Minister-of-State in-charge of power Department—1 hour.

(iii) The Registration (West Bengal Amendment) Bill, 1986 (Introduction, Consideration and passing)—1/2 hour.

(iv) The Limitation (West Bengal Amendment) Bill, 1986 (Introduction, Consideration and passing)—1/2 hour.

(v) The West Bengal Town and Country (Planning and Development) (Amendment) Bill, 1986 (Introduction consideration and passing)—1/2 hour.

*(vi) The West Bengal Housing Board (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and passing)—1/2 hour.*

(vii) The West Bengal Land Reforms (Third Amendment) Bill, 1986 (Introduction, Consideration and passing)—1/2 hour.

There will be no Questions for Oral Answer on the day.

I now request the Minister-in-Charge of Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the 84th Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion.

The First is from Shri Abdul Mannan on the Subject of strike resorted to by FAETO and the second is from Shri Kashinath Mishra on the subject of movement by GNLF in Darjeeling areas.

The members may call the attention of the Minister concerned to the subject through Calling Attention, Questions, Mention etc.

I, therefore, withhold my consent to the motions. One members of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ "প্রায় দেড়মাস যাবত রাজ্যসরকারের ইঞ্জিনিয়ারদের সংস্থা ফেটোর ডাকে সরকারি ইঞ্জিনিয়ারদের ধর্মঘটের ফলে রাজ্যের উন্নয়নমূলক কাজে এক অচলাবস্থা দেখা দিয়েছে। রাজ্য সরকার আলোচনার মাধ্যমে এই ধর্মঘটের অবসান না করে দমন-পীড়ন মূলক ব্যবস্থা নিয়ে পরিস্থিতিকে আরও জটিল করে তুলেছে। অবিলম্বে রাজ্য সরকার দমনমূলক নীতি প্রত্যাহার করে আলোচনার মাধ্যমে ধর্মঘটের মীমাংসার ব্যবস্থা করুক।"

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** To-day I have received six notices of Calling Attention, namely :-

1. Erosion of the Ganga at Manik -Chak Block, Maldah. : Shri Humayun Chowdhury, Shri Abdul Mannan and Shri Shamsuddin Ahmad
2. Serious drought situation in Murshidabad : Shri Bankim Trivedi.
3. Measures against extremists in West Bengal : Shri Kashinath Mishra.
4. Out-break of Kalaazar in West Bengal: Dr. Sushovan Banerjee
5. Severe damage of Aman Crops due to: insufficient rain Shri Amalendra Roy
6. Release of all political prisoners including Azizul Haque : Shri Deba Prasad Sarkar

I have combined the notices of Shri Bankim Trivedi and Shri Amalendra Roy into one and I would request the Agriculture Minister to make a statement on the drought situation of the entire West Bengal, not confined to any particular district. The Minister may please make a Statement today, if possible or give a date.

**Shri Kamal Kanti Guha :** On 22nd September, Sir.

## MENTION CASES

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বুকে তথা সারা ভারতবর্ষের বুকে ছাত্র সমাজের মধ্যে হেরোইন এবং অন্যান্য মাদক দ্রব্যের ব্যবহার ছড়িয়ে পড়ছে। তারা এই সব মাদক দ্রব্য পান করে বা সেবন করে নিজেদেরই সর্বনাশ করছে তা নয়, সমাজেরও সর্বনাশ করছে। সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি যেন তার পুলিশ বাহিনীকে এই ব্যাপারে সজাগ করেন এবং পুলিশ বাহিনীকে পরিস্কার নির্দেশ দেন যে এই সব মাদক দ্রব্য যারা বিক্রয় করে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেবার জন্য। তা না হলে পরবর্তীকালে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। ডাক্তারী রিপোর্টে দেখা গেছে যে এর ফলে নার্ভ শুকিয়ে যায় ফলে স্বাভাবিক ভাবে জীবন-

যাপন করতে পারে না। এর ফলে তারা নিজেরাই শুধু নয়, এই সমাজকেও তারা তলিয়ে নিয়ে যাবে। তাদের দিকে তাকিয়ে, ছোট ছোট ছেলেমেয়েদের দিকে তাকিয়ে এখনই দ্রুত ব্যবস্থা অবলম্বন করা প্রয়োজন। তা না হলে তাদেরকেও সেইভাবে তৈরি করে সমাজকে একেবারে সর্বনাশের দিকে নিয়ে যাবে। আমরা দেখেছি যে বিভিন্ন রাস্তাঘাটে, দোকানে, ছোট ছোট খুপরিতে সব জায়গায় এই সব মাদক দ্রব্য চোখের সামনে বিক্রয় হচ্ছে। কিন্তু কেউ সেদিকে দৃষ্টি দিচ্ছে না। কাজেই এই ব্যাপারে সজাগ দৃষ্টি রেখে সমাজকে শক্তিশালী করার জন্য সমাজে যে সব ছোট ছোট ছেলেমেয়ে আছে তাদের মানসিক চরিত্র গঠন করার দিকে দৃষ্টি দিতে বলছি এবং কঠোর হস্তে এগুলি দমন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সাম্প্রতিক একটা অত্যন্ত জরুরি বিষয়ের অবতারনা করতে চাইছি। গত কয়েক দিন ধরে বাঁকুড়া জেলায় পাগলা কুকুরে কামড়ানো রোগীর সংখ্যা অত্যন্ত বেড়ে গেছে। বাঁকুড়া মেডিকেল কলেজ হসপিটালে বহুদিন ধরে এই রোগের যে প্রতিষেধক ইনজেকশন, এ.আর.ভি সেটার সাপ্লাই নেই। ১০০ মতো রোগী এই ইনজেকশনের অপেক্ষায় লাইন দিয়ে আছে। এই ইনজেকশনের সাপ্লাই এত কম যে ডাক্তারবাবুরা সেই সমস্ত রোগীকে পাস্টুর ইনস্টিটিউটে পাঠিয়ে দিচ্ছে। এই সামান্য জিনিসের জন্য বাঁকুড়ার দূর-দূরান্ত থেকে মানুষকে ছুটে আসতে হচ্ছে। এটা খুবই পরিতাপের বিষয়। আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যে অবিলম্বে এই সমস্ত রোগের ইনজেকশন সরবরাহ করার ব্যবস্থা করুন। ইতিমধ্যে ছাতনা এলাকায় ৩ জন মানুষ এই কুকুরের কামড়ানোর ফলে মারা গেছে। এর ফলে সেখানকার মানুষের মধ্যে আতঙ্ক এবং উদ্বেগের সৃষ্টি হয়েছে। কাজেই এই ব্যাপারে দ্রুত ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বঙ্কিম ত্রিবেদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও আমি এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণের চেষ্টা করেছিলাম কিন্তু জানি না তারা দৃষ্টি শক্তিহীন কিনা। এই ব্যাপারটি গুরুত্বপূর্ণ হলেও তার প্রতিবিধানের কোনও আশ্বাস পাইনি। আমার এলাকার গো-কর্ণ গ্রামে একটি প্রাইমারি হেলথ সেন্টার আছে। ৫/৬টি গ্রাম পঞ্চায়েতে এটাই এক মাত্র হেলথ সেন্টার এবং ৫০/৬০ হাজার লোক এটার উপরে নির্ভরশীল। ঐ প্রাইমারি হেলথ সেন্টারের আউটডোরে দৈনিক ৫/৬ শত রোগী আসে। ২ জন ডাক্তার আছে কিন্তু স্থানাভাব প্রচন্ড। এমন কি আন্ত্রিক রোগীদের বারান্দার নিচে, গাছ তলায় রাখার ব্যবস্থা করতে হচ্ছে। সেখানে খাবার জলের বন্দোবস্ত এখনও পর্যন্ত করা সম্ভব হয়নি।

[1-10—1-20 P.M.]

স্বাস্থ্যকেন্দ্রের বিল্ডিংটির অবস্থা অত্যন্ত শোচনীয়। বৃষ্টি হলে ভেতরে জল পড়ে, রোগীদের সরিয়ে ফেলতে হয়। বারবার এই সম্পর্কে বলা হয়েছে, সি.এম.ও.এইচ., জেলা শাসক এর

দৃষ্টি আকর্ষণ করা হয়েছে এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয় এবং পূর্তমন্ত্রী মহাশয়কেও এই বিষয়ে অবহিত করা হয়েছে। তাঁরা সকলেই আশ্বাস দিয়েছেন, কিন্তু কোনও কাজ হয়নি। এবার বর্ষা কম বলে বিল্ডিংটা ভেঙ্গে পড়েনি। অতি বৃষ্টি হলে যে কোনও সময়ে বাড়িটি ভেঙে পড়তে পারে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীদ্বয়কে অনুরোধ জানাচ্ছি কৃপা করে অবিলম্বে বিল্ডিংটার মেরামতের ব্যবস্থা তাঁরা যেন করেন।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় এই বার প্রয়োজন মতো বারিপাত না হওয়ার ফলে নদীয়া জেলায় ধান এবং পাটের সমূহ ক্ষতি হয়েছে। পাট পচানোর জলের অভাব দেখা দিয়েছে। বৃষ্টির অভাবে পাট কেটে অন্যান্য বছরের মতো ধান লাগানো সম্ভব হচ্ছে না। ফলে ক্ষেত মজুরদের কাজের অভাব দেখা দিয়েছে এবং সাধারণ কৃষকদের মধ্যে হতাশা এবং আতঙ্ক দেখা দিয়েছে। এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অরুনকুমার গোস্বামি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় শ্রীরামপুর সাবডিভিশন্যাল হসপিটাল, ওয়ালস হাসপাতালে গত চার পাঁচ মাস ধরে চোখের কোনও ডাক্তার নেই। বহু দূর দূরান্ত থেকে বহু চোখের রোগী আসছেন এবং তারা হতাশ হয়ে ফিরে যাচ্ছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, হয় এ হাসপাতাল থেকে চোখের বিভাগ, আই ডিপার্টমেন্ট তুলে দেওয়া হোক, নয়তো ইমিডিয়েট সেখানে চোখের ডাক্তার দেওয়া হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি জানেন, আজকে ইঞ্জিনিয়ারদের ধর্মঘট ৪১ দিন অতিক্রম করল। অন্যদিকে পশ্চিমবাংলার রাস্তাঘাট, বিশেষ করে পূর্ত বিভাগের রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে, বিভিন্ন জেলার রাস্তাঘাট এমন পর্যায়ে এসে পৌঁছেছে যে বাস চলাচল করা পর্যন্ত বন্ধ হয়ে যেতে বসেছে। পূর্ত বিভাগের কাজকর্ম না হওয়ার ফলে একদিকে যেমন একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছে, অন্যদিকে মালদহ, মুর্শিদাবাদে গঙ্গার অ্যান্টি ইরোশন নদী ভাঙ্গন প্রতিরোধ এই স্ট্রাইকের ফলে নেওয়া হচ্ছে না, যার ফলে এমন একটা বিপন্ন অবস্থা, গ্রামের পর গ্রাম গঙ্গার ভাঙনের কবলে পড়ে নিশ্চিহ্ন হয়ে যাচ্ছে। আপনার মাধ্যমে মন্ত্রী পরিষদের প্রবীন মন্ত্রীদের কাছে আমার অনুরোধ—ইঞ্জিনিয়ারদের দাবি দাওয়া সম্পর্কে আমার কোনও বক্তব্য নেই, কিন্তু দীর্ঘদিন ধরে এই স্ট্রাইক চলতে পারে না যাতে রাজ্য সরকারের উন্নয়ন মূলক কাজ পূর্ত সেচ দপ্তরের কাজ, সামগ্রিক ভাবে রাজ্য সরকারের উন্নয়ন ব্যাহত হয়, একটা মীমাংসার পথ খুঁজে বের করা দরকার। কারণ এই অবস্থা চলতে থাকলে জনজীবন বিপর্যস্ত হয়ে পড়বে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আপনার মাধ্যমে এই ইঞ্জিনিয়ারদের ধর্মঘট আশু প্রত্যাহার যাতে হয়, তার

*জন্য মন্ত্রী সভার মাননীয় প্রবীন সদস্যরা যাতে হস্তক্ষেপ করেন, সেই অনুরোধ জানাচ্ছি এব এই বিষয়ে একটা বাস্তব পথ অনুসরণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।*

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামীকাল ভারতের প্রধানমন্ত্রী ৮ জন মন্ত্রী এবং ১৪ জন সেক্রেটারিসহ পশ্চিমবাংলার উন্নতির জন্য কলকাতায় আসছেন। পশ্চিমবাংলার আটকে থাকা উন্নয়ন পরিকল্পনার কাজ তরান্বিত করার জন্য প্রধানমন্ত্রী পশ্চিমবাংলায় আসছেন, সুতরাং ভারতবর্ষের ইতিহাসে আগামীকালকে একটি ঐতিহাসিক দিন হিসাবে চিহ্নিত করতে হবে। কারণ ইতিপূর্বে কোনও দিন কোনও প্রধানমন্ত্রী কোনও রাজ্যে ৮ জন মন্ত্রীসহ গিয়ে সে রাজ্যের সমস্যা গুলির সমাধানের চেষ্টা করেন নি। কাল পশ্চিমবঙ্গে প্রধানমন্ত্রী আসছেন, অথচ আজকে আমরা পশ্চিমবঙ্গে কি দেখছি? আমরা দেখছি গোটা রাজ্য জুড়ে ফেটোর ধর্মঘট চলছে। একদিকে প্রধান মন্ত্রী চাইছেন পশ্চিমবাংলার উন্নতি অপর দিকে ফেটোর ধর্মঘটের ফলে পশ্চিমবাংলার সমস্ত উন্নয়ন-মূলক কাজ ৪১ দিন ধরে বন্ধ হয়ে আছে। আমি আজকে এই বিষয়টির দিকেই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি। স্যার, এই প্রসঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর একটি বক্তৃতা এখানে উল্লেখ করছি। মুখ্যমন্ত্রী, গতবার নির্বাচনে জেতার পর বলেছিলেন, "আমাদের অভিপ্রায় সম্পর্কে সন্দেহ করবেন না।" নির্বাচনোত্তর সাফল্য বর্ণনা করে তিনি বলেন, "এখনও আই এ এস অফিসারগণ প্রাধান্য বিস্তার করে থাকবেন এটা ঠিক নয়। ইঞ্জিনিয়ার এবং ডাক্তারগণ কেন বিভাগীয় প্রধান হবেন না। দাবি-দাওয়াগুলি পরে দেখে বিবেচনা করা হবে।" মাননীয় মুখ্যমন্ত্রীর এই বক্তব্য ৩০-১-১৯৭৮ তারিখে সংবাদপত্রে বেরিয়েছিল। এই মনোভাব অনুযায়ী যদি মুখ্যমন্ত্রী সহানুভূতিশীল হয়ে ফেটো তথা ইঞ্জিনিয়ারদের সঙ্গে একটা মীমাংসায় যাবার চেষ্টা করতেন তাহলে পশ্চিমবাংলার সমস্ত রকম উন্নয়ন-মূলক কাজ ৪১ দিন ধরে বন্ধ হয়ে থাকত না। অথচ তিনি তা না করে মিঃ দাশগুপ্ত নামে একজন অফিসারের পরামর্শে চলছেন, এটা অত্যন্ত পরিতাপের বিষয়। এর ফলে পশ্চিমবাংলার সমস্ত রকম উন্নয়ন ব্যহত হচ্ছে। এক দিকে সি পি এম পশ্চিমবঙ্গের উন্নয়ন ব্যহত হচ্ছে বলে চিৎকার করছে, অপর দিকে মুখ্যমন্ত্রী ফেটোর ধর্মঘট মীমাংসার কোনও চেষ্টা করছেন না। এই পরিস্থিতিতে মুখ্যমন্ত্রীর অতীতে দেওয়া ভাষণ অনুযায়ী মুখ রক্ষা হচ্ছে না। ফেটোর ৪১ দিন ধর্মঘট চলার পর তিনি হুঙ্কার দিচ্ছেন যে, আই.এ.এস. অফিসারদের দিয়ে উন্নয়ন কাজ করা হবে। মুখ্যমন্ত্রীর অবিলম্বে দাম্ভিকতা ত্যাগ করে পশ্চিমবাংলার স্বার্থে—পশ্চিমবাংলার উন্নতির জন্য—ফেটোর সঙ্গে একটা মীমাংসায় উপনিত হওয়া উচিত। তিনি ফেটোর সঙ্গে মীমাংসা করে নিয়ে পশ্চিমবাংলার উন্নয়নের কাজকে তরান্বিত করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষি-মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইতিপূর্বে আমার জেলার অন্যতম প্রবীন নেতা শ্রদ্ধেয় মাধবেন্দু মোহান্ত মহাশয় বিষয়টি উল্লেখ করেছেন,

তথাপি আমি আবার উল্লেখ করছি। স্যার, আপনি জানেন পাট এই রাজ্যের প্রধান অর্থকরী ফসল, শারদ উৎসবের মুখে গ্রাম-বাংলার চাষীদের পাটই এক মাত্র ভরসা। তারা পাট বেচে পরিবার পরিজন, ছেলে-পুলের মুখে হাসি ফোটায়। অথচ তারা বর্তমানে পাটের ন্যায্য মূল্য পাচ্ছে না। উপরন্তু এ বারে নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার পাট চাষীরা স্বল্প বৃষ্টির দরুন পাট পচাতে পর্যন্ত পাচ্ছে না। এটা তাদের কাছে বিরাট সমস্যা হয়ে দেখা দিয়েছে। সব চেয়ে আশঙ্কার বিষয় হচ্ছে পাটের ভয়াবহ ভাবে দাম কমে গিয়েছে। জে.সি.আই. নামক কেন্দ্রীয় পাট ক্রয় সংস্থা চাষীদের কাছ থেকে সরাসরি পাট কেনার এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা করে নি। এই মাত্র মাননীয় সদস্য বাপুলি মহাশয় উল্লেখ করলেন যে, প্রধান মন্ত্রী রাজীব-জী ৮ জন মন্ত্রী-সহ পশ্চিমবাংলা উদ্ধার করতে আসছেন। বিগত ৮৪ সালে লোকসভা নির্বাচনের মুখে দাঁড়িয়ে ওঁরা রুগ্ন শিল্প উদ্ধার করার প্রতিশ্রুতি দিয়ে শহরাঞ্চলের শ্রমিক শ্রেণীকে বিভ্রান্ত করেছিলেন। এবারে বিধানসভা নির্বাচনের প্রাক্কালে গত ১লা জুলাই রাজীব গান্ধী পশ্চিমবাংলায় এসে বলেছিলেন সমস্ত পাট জে.সি.আই চাষীদের কাছ থেকে সরাসরি ক্রয় করবে। এই কথা বলে ভদ্রলোক গ্রাম বাংলার পাট চাষীদের বিভ্রান্ত করার চেষ্টা করেছেন এবং আবার ৮ জন মন্ত্রীকে নিয়ে নির্বাচনের মুখে পশ্চিমবাংলায় নতুন করে পশ্চিমবাংলার সচেতন মানুষদের বিভ্রান্ত করবার চেষ্টা করতে চাইছেন। কিন্তু আমরা আশা করব পশ্চিমবাংলার মানুষ, বিশেষ করে গ্রামবাংলার মানুষ তাঁর ভাঁওতায় বিভ্রান্ত হবেন না। এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি-মন্ত্রী এবং তাঁর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি যে, অবিলম্বে গ্রামবাংলার পাট চাষীদের পাট সরাসরি জে.সি.আই-র মাধ্যমে ক্রয় করার ব্যবস্থা করা হোক এবং ভাঁওতা দেওয়া বন্ধ করা হোক।

[1-20—1-30 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করার জন্য উত্থাপন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিরাট সমস্যা আপনার সামনে তুলে ধরার চেষ্টা করছি। এটা ছোট ঘটনা হলেও জাতীয় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। মালদা জেলার মানিকচক ব্লকে গঙ্গার দারুন ভাঙ্গন শুরু হয়েছে। এই ভাঙনের ফলে ১০টি গ্রাম গঙ্গাবক্ষে বিলীন হয়ে গেছে। প্রায় ৮০০ পরিবার ছিন্নমূল হয়ে গেছে। কিন্তু সবচেয়ে বড় কথা যেটা, সেটা হচ্ছে, গঙ্গা যেভাবে তার গতি পাল্টাচ্ছে তাতে আশঙ্কা হচ্ছে এই গঙ্গা মিল্কি পেরিয়ে কালিন্দী নদীতে প্রবেশ করবে—কারণ কালিন্দী নদী মালদা থেকে মাত্র ৪ কিলোমিটার দূরে আছে—তাহলে মহানন্দার ভিতর দিয়ে বাংলাদেশে চলে যাবে। এরফলে যে ফরাক্কা ব্যারেজ হয়েছে, যে ফিডার ক্যানেল হয়েছে তা সমস্তই ব্যর্থতায় পর্যবসিত হবে। গঙ্গার পাড় প্রতিনিয়ত ভাঙছে। আমি এবং এই বিধানসভার মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান সাহেব ঐ ভাঙন দেখতে গিয়েছিলেন। কি নিদারুণ অবস্থা সেখানে গিয়ে দেখে এসেছি। এইভাবে যদি ভাঙন হয় তাহলে গঙ্গার গতি পরিবর্তন হয়ে কালিন্দী নদী দিয়ে প্রবেশ করে বাংলাদেশের দিকে

চলে যাবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সেচ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, সামরিক কায়দায় যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে যেমন তফীর ভাঙনের ফলে পাগলা নদী দিয়ে গঙ্গা ঢুকে গিয়েছিল সেই রকম অবস্থা হবে। কেন্দ্রীয় সরকারের সহায়তায় প্রায় ১০ কোটি টাকা খরচা করে পিচিং করার ফলে এই ভাঙন রোধ হয়েছিল। তাই আমি প্রস্তাব রাখছি, রাজ্যসরকারের সামর্থ্য না হলে, কেন্দ্রীয় সরকারের সহায়তা দ্বারা পিচিং এর দ্বারা কিছুটা সুষ্ঠু ব্যবস্থা করা যায়। আমি অনুরোধ করছি, এই বিধানসভা থেকে একটা টিম গিয়ে পরিস্থিতিটা সরেজমিনে দেখা উচিত। এটা অবহেলিত হলে ফরাক্কা ব্যারেজ অকেজো হবে, ফিডার ক্যানেল অকেজো হবে এবং সর্বোপরি কলকাতা বন্দরে জাহাজ ভিড়বে না। সর্বভারতীয় অসুবিধা দেখা দেবে। সামরিক কায়দায় ব্যবস্থা নেওয়ার জন্য আমি অনুরোধ করছি। ছিন্নমূল মানুষের মুখ আকাশের নিচে আচ্ছাদনের অভাবে, খাদ্যের অভাবে পড়ে রয়েছে, রিহ্যাবিলিটেশনের কোনও ব্যবস্থা হয়নি। জেলাসমাহর্তাকে বলা হয়েছিল কেন আপনি এফেকটেড বলে ঘোষণা করছেন না? উনি বলছেন, এটা গঙ্গার ভাঙন, সুতরাং এফেকটেড বলে ঘোষণা করা যাবে না, বন্যা হলে করা যেত। আমার কথা হচ্ছে, যেখানে হাজার হাজার মানুষ অসহায় অবস্থার মধ্যে দিন যাপন করছে, যেখানে গ্রামের পর গ্রাম জলের তলায় চলে যাচ্ছে সেখানে কেন এফেকটেড বলে ঘোষণা করা হবে না? মালদা জেলার অ্যাডমিনিস্ট্রেশন অসহায় অবস্থায় বসে আছে। রাজ্য সরকার কোনও রকম সহায়তা করছেন না। উত্তরখন্ড ছিন্নভিন্ন হয়ে যাবে যদি সামরিক কায়দায় ব্যবস্থা না নেওয়া হয়। তাই আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবার এক বধূ হত্যার মর্মান্তিক কাহিনী আমি আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি। আমার নির্বাচনী কেন্দ্রে পোড়াগাছা গ্রামপঞ্চায়েতে কুলগাছি গ্রামের কল্পনা সরকার—স্বামী শ্রী অনিল সরকার, শ্বশুর নিতাই সরকার—তার শ্বশুর বাড়িতে প্রথমে তাকে গলাটিপে হত্যা করে, তারপর তার মুখে বিষ ঢেলে দেওয়া হয়। মাত্র দুমাস আগে তার বিয়ে হয়েছিল। তার স্বামী এবং শ্বশুর এখন পলাতক। পুলিশ তাদের ধরছে না। শুধু তাই নয়, এখন কিছু দালালকে দিয়ে ঐ জঘন্য নারকীয় হত্যাকান্ডকে আত্মহত্যা বলে চালাবার চেষ্টা হচ্ছে। তারফলে ঐ এলাকার মানুষের মনে প্রচন্ড বিক্ষোভের সৃষ্টি হয়েছে এবং তারা বিক্ষোভে ফেটে পড়ছে। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং ঐ হত্যাকারী, স্বামী, শ্বশুর এবং দালালদের—যারা ঐ জঘন্য হত্যাকান্ডকে আত্মহত্যা বলে চালাবার জন্য ষড়যন্ত্র করছে—তাদের গ্রেপ্তার করে যথাযথ শাস্তি বিধানের দাবি করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্যে আমি বিধানসভার চত্বর কাঁপাতে চাই না। আমি বিশেষ করে অনুরোধ করছি যে আমি যে মন্ত্রীর কাছে বক্তব্য রাখব আমার জেলার তিনি আজকে উপস্থিত নেই, তাই আমি মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়ের কাছে অনরোধ করছি যে তিনি যদি একটু দয়া করে আমার বক্তব্য শোনেন তাহলে

আমার এলাকার লোক কিছু উপকৃত হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিবহনের ব্যবস্থা নিয়ে একটা বিরাট অরাজকতা চলছে। এটা শুধু বোলপুরের ছবি নয়, সারা পশ্চিমবঙ্গের ছবি। চারদিন আগে বোলপুরে একটা বাসে স্টুডেন্টস কনসেশন নিয়ে একটা গন্ডাগোল হল এবং তার ফলে সমস্ত রুটের বাস তুলে নেওয়া হল। আজকে বাস মালিকেরা অনড়, বাস কর্মচারিদের দুটো ইউনিয়ণ সিটু, এবং আই.এন.টি.ইউ.সি। আজকে হুট করতে বাস তুলে নেওয়া হচ্ছে। বোলপুর প্রশাসনের ঘুম ভাঙতে চার দিন চলে গেল। আপনি বলুন এমন কোনও নিয়ম আছে কিনা যে নিয়মের দ্বারায় আমরা বাস রুট চালু রাখতে পারি। এটা কোনও রাজনৈতিক ব্যাপার নয়, সারা পশ্চিমবঙ্গের এই একই ছবি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার মাধ্যমে আমার একটা ব্যক্তিগত অনুরোধ এমন কোনও আইন কি নেই, যে আইন দিয়ে বাস রুটটাকে চালু রাখতে পারা যায়। এটা করবার জন্য জেলান্তরে মন্ত্রীদের নিয়ে সমস্ত পার্টির লোক বসে করতে পারে? যাতে হুট করতে বাস বন্ধ করতে না পারে। সাধারণ নিত্য যাত্রীরা যাতে দুর্ভোগের মধ্যে না পড়ে তার ব্যবস্থা যাতে করা যায়। আমার মনে হয় এখন এ নিয়ে কারও কোনও মাথাব্যথা নেই, কিন্তু যখন বাস পুড়তে আরম্ভ করবে তখন প্রশাসন চেষ্টা করবেন যে কি করে বাস চালু করা যায়। লাভপুরে একটা রুট চালু হল, তারপর স্টুডেন্টস কনসেশন নিয়ে গন্ডোগোল হল, সেখানে তো প্রশাসন চেষ্টা করতে পারে। সমস্ত লোক সেখানে অনড়। ৪টে ফ্যাক্টরি, বাস মালিক, বাস কর্মচারী, ছাত্র এবং সাধারণ নিত্য যাত্রী এই ৪ দলই যদি অনড় থাকে তাহলে কিভাবে বাস চলবে? আমার ওখানকার লোকেরা ভাবছে আমি বিধানসভায় বললে মন্ত্রী একটি সুরাহা করবেন। বাস যাতে চালু হয় এবং নিত্যযাত্রীরা যাতে দুর্ভোগে না পড়েন সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি ইতিমধ্যে এই হাউসে একাধিকবার উল্লেখিত হয়েছে। আপনি জানেন এই রাজ্যে যে দু হাজার ইঞ্জিনিয়ার আজও লাগাতার ধর্মঘট চালিয়ে যাচ্ছেন, আমার ধারণা পশ্চিমবঙ্গের ইতিহাসে একটা দীর্ঘতম ধর্মঘট, যেটা ১৯৭৪ সালে ৪১ দিন ধরে হয়েছিল।

[1-30—1-40 P.M.]

এখানে এক মাননীয় সদস্য বলেছেন যে, আজকে ওঁদের ধর্মঘটের ৪১ দিন। কিন্তু আমি বলছি ৪১ দিন নয়, ৬ই আগস্ট থেকে এই ধর্মঘট শুরু হয়েছে। অর্থাৎ ধর্মঘটের আজকে ৪৩ দিন। ফলে এটাই হচ্ছে ওঁদের দীর্ঘতম ধর্মঘট।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা স্বীকার করি বা না করি, প্রযুক্তির উপর নির্ভরশীল রাজ্যের উন্নয়নমূলক কাজকর্ম ইঞ্জিনিয়ারদের এই ধর্মঘটের ফলে ক্ষতিগ্রস্ত হচ্ছে। উন্নয়ন যে বাধাপ্রাপ্ত হচ্ছে এটা অস্বীকার করবার উপায় নেই। ফলে জনস্বার্থেই এই ধর্মঘটের

আশু মীমাংসা হওয়া দরকার এটা সমস্ত শুভবুদ্ধিসম্পন্ন মানুষই বলবেন। আজকে ধর্মঘটি ইঞ্জিনিয়ারগণ যেসব দাবির ভিত্তিতে আন্দোলন করছেন সেটা তাঁদের দীর্ঘদিনের দাবি। গত তের-চোদ্দ বছর ধরে তাঁরা এইসব দাবির ভিত্তিতে আন্দোলন করছেন এবং সমস্ত রাজনৈতিক দল তা সমর্থন করেছেন। আজকে যাঁরা ট্রেজারি বেঞ্চে বসে আছেন তাঁরা সেদিন ইঞ্জিনিয়ারদের এইসব দাবিগুলিকে সমর্থন করেছিলেন। ১৯৭৪ সালে তাঁদের আন্দোলনের ভিত্তিও ছিল এই দাবিগুলিই। তাঁদের দাবি ছিল—প্রযুক্তিনির্ভর কাজকর্মের নীতিনির্ধারণের ক্ষেত্রে ইঞ্জিনিয়ারদের রাখতে হবে, বিশেষজ্ঞদের রাখতে হবে। এই দাবির ভিত্তিতে তাঁরা দীর্ঘদিন আন্দোলন করেছিলেন। আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী, বিশিষ্ট নেতা শ্রী সমর মুখার্জি, শ্রী বি.টি. রণদিভে প্রমুখ ব্যক্তিগণও সেদিন তাদের ঐসব দাবির প্রতি সমর্থন জানিয়েছিলেন। কিন্তু আজকে ইঞ্জিনিয়ারগণ পশ্চিমবাংলায় যেসব দাবির ভিত্তিতে আন্দোলন করছেন তাকে সহানুভূতির সঙ্গে বিচার-বিবেচনা করবার পরিবর্তে সরকার এটাকে একটা চ্যালেঞ্জ হিসাবে গ্রহণ করেছেন, দুঃখের সঙ্গে লক্ষ্য করছি। একটা রিপ্রেসিভ মেজার এক্ষেত্রে গ্রহণ করা হয়েছে। আমি জনস্বার্থে বিষয়টা পুনর্বিবেচনার জন্য সরকারকে বলব। ডঃ অশোক মিত্রের নেতৃত্বে গঠিত প্রশাসনিক সংস্কার কমিটিও অন্তত চারটি ক্ষেত্রে প্রযুক্তিবিদদের থেকে সচিব নিয়োগের কথা বলেছেন। আজকে পশ্চিমবাংলার উন্নয়নমূলক কাজকর্ম অব্যাহত রাখতে অবিলম্বে এই ধর্মঘটের সুষ্ঠু মীমাংসা করবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে রাজ্যের হাসপাতালগুলির একটা করুন অবস্থা। আপনি জানেন যে, বারাসাতে জেলা ঘোষিত হবার পর বারাসাত হাসপাতাল কিন্তু ডিস্ট্রিক্ট হসপিটাল হয় নি। সেখানে স্পেশালিস্ট-এর সঙ্গে এস.ডি.এম.ওর, ওয়ার্ড মাস্টারের সঙ্গে এস.ডি.এম.ওর ঝগড়া। সেখানকার ডাক্তাররা প্রাইভেট প্র্যাকটিস করছেন, রোগী অ্যাটেন্ড করছেন না। এই কারণে গত বছর ২রা আগস্ট সেখানকার নাগরিকরা ডাক্তারদের ঘেরাও করে মারধোর করেছেন। কয়েকদিন আগে কল্যাণীর টি.বি. হসপিটালে গিয়েছিলাম, দেখেছি সেখানেও ঐ একই অবস্থা। সেখানেও সুপারিনটেনডেন্টের সঙ্গে স্পেশালিস্টদের গোলমাল চলছে। এই অরাজকতার হাত থেকে গরীব রোগীদের বাঁচাবার জন্য অবিলম্বে হাসপাতালের দোষী ডাক্তারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ এবং স্পেশালিস্টদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করতে হবে। যদি এটা করা না হয় তাহলে গরিব রোগীরা কোনওদিনই স্পেশালিস্টদের কাছ থেকে কোনও সার্ভিস পাবে না এবং এটাই আমার বদ্ধমূল ধারণা। এ-বিষয়ে আমি স্বাস্থ্যমন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের সরকারি দল যাঁরা আছেন তাঁরা কিছুদিন আগে বিশ্বশান্তির জন্য ব্রিগেডে একটা সমাবেশ করেছিলেন এবং বিভিন্ন জায়গায় বিশ্বশান্তির জন্য মিছিল করেছিলেন। সত্যি এটা অভিনন্দনযোগ্য। কিন্তু বিশ্বশান্তির জন্য মিছিল যাঁরা করেছিলেন তাঁরা গ্রামবাংলায় নৃশংস অত্যাচার করে সেখানকার শান্তি কেড়ে নিয়েছেন।

তাদের অত্যাচারের প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, গত ৬ই সেপ্টেম্বর খানাকুল থানার পানগড়েতে কংগ্রেসের যে অফিস ছিল সেটা জ্বালিয়ে দেওয়া হয়েছে। স্থানীয় নমঃশূদ্র সম্প্রদায় নিজেরা পরিশ্রম করে ঐ অফিসবাড়িটি তৈরি করেছিলেন। বন্যার সময় আমরা গিয়ে সেই বাড়ি উদ্বোধন করে এসেছিলাম। যেহেতু সেখানকার নমঃশূদ্রের একটা বিরাট অংশ কংগ্রেস সমর্থক সেই জন্য ওই কংগ্রেস অফিস জ্বালিয়ে দেওয়া হয়। তারপর যাঁরা সেই দিন উদ্বোধনে অংশগ্রহন করেছিলেন এবং ওই অফিস নির্মাণ করেছিলেন তাঁদের প্রত্যেকের ঘরে গিয়ে তাঁদের নির্বিচারে প্রহার করা হয় এবং মহিলাদের উপর অত্যাচার করা হয়। যে দিন আমি ছিলাম সেই দিন স্থানীয় পুলিশ প্রশাসনকে বিশেষ ভাবে জানাতে কয়েকজন পুলিশ অফিসারকে পাঠিয়ে দেওয়া হয়। কিন্তু সেই পুলিশ অফিসারদের সামনে কংগ্রেস কর্মীদের উপর অকথ্য অত্যাচার করা হয়। বর্তমানে সেখানে ১২টি পরিবার এলাকা ছাড়া হয়ে গেছে, সেই এলাকায় তারা কোনও কাজ করতে পারছে না। তাদের মধ্যে বশির ভাগ মানুষ অত্যন্ত গরিব এবং দীনমজুর, তারা কোনও কাজ করতে পারছে না। এই অবস্থার মধ্যে দিয়ে তাদের চলতে হচ্ছে এবং তাদের ঘর-বাড়ি ভেঙ্গে দেওয়া হচ্ছে এই অবস্থাতেও পুলিশ প্রশাসন নীরব হয়ে রয়েছে, কোনও ব্যক্তিকে গ্রেপ্তার করছে না। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই গৃহহারা মানুষরা ঘরে ফিরতে পারে তার ব্যবস্থা করা হোক এবং দোষী ব্যক্তিদের উপযুক্ত শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি। আপনারা জানেন পুরুলিয়া জেলা মোটামুটি খরাপ্রবন জেলা, প্রতি বছরেই দু-একটা থানা বাদ দিলে অজন্মা হয়ে থাকে। এবারে বর্ষা ভাল হওয়ার ফলে ভাল ফসল হয়েছে। কিন্তু গাছে রোগ এবং পোকামাকড়ের জন্য ফসলের প্রচন্ড ক্ষতি হচ্ছে। জেলার কৃষি দপ্তর থেকে সাফিসিয়েন্ট ঔষধ পাওয়া যাচ্ছে না,ফলে কৃষকদের প্রচন্ড ক্ষতির সম্মুখীন হতে হচ্ছে। তা ছাড়া কিট.নাশক ঔষধ পাওয়ার ব্যাপারে কৃষকদের প্রচন্ড হয়রানি হতে হয়। তাই আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে কিট নাশক ঔষধ পর্যাপ্ত পরিমানে পাওয়া যায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মাননীয় সদস্যরা এই কথা বারে বারে বলেছেন যে পশ্চিমবাংলায় ইঞ্জিনিয়ারদের যে ধর্মঘট চলছে তার পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলার উন্নয়ন মূলক কাজ গুলি একেবারে বন্ধ হয়ে যাওয়ার উপক্রম হয়েছে। এর ফলে আপনারা জানেন যে নানা ডিপার্টমেন্ট যেমন কৃষি দপ্তর, জনস্বাস্থ্য দপ্তর এবং পূর্ত দপ্তরের উন্নয়ন মূলক কাজের জন্য ১৯৮৬-৮৭ সালের যে টাকা বরাদ্দ আছে সেই টাকা আজকে খরচ হবে না। উন্নয়নমূলক পরিকল্পনা যেমন রিসেন্টলি দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের দ্বিতীয় পর্যায়ের কাজের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে যেটা আর কিছু দিন বাদে বিশ্ব ব্যাঙ্কের প্রতিনিধিরা দেখতে আসবেন সেই

টাকা ইউটিলাইজ করা হচ্ছে না। আরও যে ভয়াবহ অবস্থা সেটা হল পেমেন্ট হচ্ছে না। ডিস্ট্রিক্ট কমিটি হয়েছে—সেখানে জেলাপরিষদের সভাধিপতি আছেন, এস.ডি.ও চার্জে আছেন এবং তার সাথে এস.এ.ই যুক্ত হয়েছে। সেই পরিপ্রেক্ষিতে যে সকল বিল দেওয়া হচ্ছে সেই বিল ডিসবার্স করার জন্য যে সই দরকার, সেখানে যিনি অ্যাকাউন্টটেন্ট আছেন তিনি সই করতে পারছেন না। এর জন্য একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী বহু জটিল সমস্যার সমাধান করেছেন, আমাদের বিশ্বাস তিনি এই ব্যাপারেও সফল হবেন। তিনি কেন এই ব্যাপারে হস্তক্ষেপ করছেন না সেটা বুঝতে পারছি না। যদি কোনও উন্নয়ন মূলক কাজ না হয়, যদি পশ্চিমবাংলার সমস্ত কাজ ব্যহত হয় তাহলে এই ব্যাপারে আপনারা বৈপ্লবিক ব্যবস্থা হিসাবে কি চিন্তা করছেন?

[1-40—1-50 P.M.]

আমরা তো দেখতে পাচ্ছি যে সরকার এই সমস্যার সমাধানের কোনও চেষ্টা করছেন না। আমরা তো খুঁজেই পাচ্ছি না সরকার এই পরিপ্রেক্ষিতে কি ব্যবস্থা গ্রহণ করছেন, বিশেষ করে যে ধরণের ব্যবস্থা গ্রহণ করা উচিত তা সরকারের পক্ষ থেকে গ্রহণ করতে আমরা দেখতে পাচ্ছি না। পশ্চিমবাংলাতে প্রতিটি সরকারি বিভাগে, বিশেষ করে জেলা হাসপাতালগুলিতে জল সরবরাহের ব্যবস্থা তো একেবারেই বন্ধ হয়ে গিয়েছে এটা আমরা লক্ষ্য করছি। জল সরবরাহের কাজ, যেগুলো পি.ডব্লিউ.ডি.র মাধ্যমে সাধারণত হয়ে থাকে, বর্তমানে তা একেবারে বন্ধ হয়ে আছে। বিভিন্ন স্থানে নদী ভাঙ্গনের কাজগুলো দেখাশুনা করে থাকেন ইরিগেশন বিভাগের কর্মীবৃন্দ—আজকের দিনে তা বলতে গেলে একেবারেই বন্ধ হয়ে আছে। এই সমস্ত কাজগুলো করার দায়িত্ব যে সমস্ত কর্মীবৃন্দের, আজকে আমরা দেখতে পাচ্ছি তাঁরা ধর্মঘট করছেন। ১৯৭৪ সালে যখন এঁরা ধর্মঘট করেছিলেন তখন তা একচল্লিশ দিনের মাথায় অবসান ঘটেছিল। কিন্তু দুঃখের বিষয়, আজ তেতাল্লিশ দিন অতিবাহিত হয়ে গেল এই ধর্মঘটের কোনও অবসান ঘটলো না। এ-ব্যাপারে সরকারের কোনও চিন্তা-ভাবনা আছে কিনা তা আমরা বুঝতে পারছি না। এই পরিপ্রেক্ষিতে সরকারের কোনও চিন্তা-ভাবনা আছে কিনা এবং থাকলে তা কি মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের কাছে তা বলুন—আমরা সরকারের সেই চিন্তা-ভাবনার কথা তাঁর কাছ থেকে শুনতে চাই। এরই সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার বিভিন্ন উন্নয়নমূলক যে সমস্ত পরিকল্পনাগুলো অবিলম্বে কার্যকর করা দরকার, সে সম্পর্কে সরকারের চিন্তা-ভাবনাগুলো কি তাও আমাদের কাছে তিনি পরিস্কার করে বলুন। কারণ আমরা দেখতে পাচ্ছি আজ পর্যন্ত এখানকার উন্নয়নমূলক পরিকল্পনাগুলো অকার্যকর অবস্থায় পড়ে রয়েছে, এখনও পর্যন্ত তা কার্যকর হচ্ছে না এবং তারফলে এক ভয়াবহ জটিল অবস্থার সৃষ্টি হচ্ছে। এগুলির প্রতিকারের জন্য আমি মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং গোটা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিগত বাজেট অধিবেশনে

বীরভূম জেলার অধীন রামপুরহাটে একটি বাসস্ট্যান্ড করার জন্য উল্লেখ করেছিলাম। সংশ্লিষ্ট দপ্তর থেকে আমাকে তৎপরিপ্রেক্ষিতে একখানি চিঠিও দিয়েছিলেন। তাতে লেখা আছে যে, ওখানে প্রস্তাবিত বাসস্ট্যান্ডের জন্য যে খরচ খরচা হবে তা কাটছাঁট করে গত জুলাই মাসে যথাস্থানে পাঠানো হয়েছে। আজ জুলাই থেকে সেপ্টেম্বর মাস শেষ হতে চললো, কিন্তু এখনও পর্যন্ত কার্যকর কোন ব্যবস্থাই সংশ্লিষ্ট দপ্তরের পক্ষ থেকে গ্রহণ করা হয় নি। উক্ত বাসস্ট্যান্ডটি যাতে অতি সত্ত্বর হতে পারে তারজন্য আমি আপনার মাধ্যমে পরিবহন দপ্তরের কাছে এবং সেই সঙ্গে সঙ্গে স্বরাষ্ট্র দপ্তরের কাছে দাবি জানাচ্ছি। কেন না, সরকারি কর্মচারীরা যদি এই ব্যাপারে ত্রুটিগুলির সংশোধন না করে পাঠান, তাহলে জমি অধিগ্রহণ করার পরে একই ভাবে পড়ে থাকবে এবং এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অনেকে অনেক কথাই বলবে।

**শ্রী শান্তিমোহন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি অবগত আছেন যে, হুগলি জেলার মলয়পুর অঞ্চল থেকে শুরু করে মুন্ডেশ্বরীর দু'ধারে লোয়ার ডি.ভি.সি. খানাকুলে খাল কেটে বাঁধ বেঁধে রেখেছে। সেই বাঁধ বাঁধতে গিয়ে যে জমি দখল করা হয়েছে তারজন্য আজ পর্যন্ত জমির মালিকদের কোনও ক্ষতিপূরণ দেওয়া হয় নি। শুনেছি বর্ধমান জেলাতে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। বর্তমানে জমির মালিকরা নিয়মিত সেই সমস্ত জমির খাজনা দিয়ে যাচ্ছে, অথচ সেই সমস্ত জমি, যে জমির উপর দিয়ে বাঁধ গিয়েছে, সেই সমস্ত জমির মালিকদের কোনও ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে সংশ্লিষ্ট বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

## Message from Rajya Sabha

## Message regarding Ratification of the Constitution (Fifty-fourth Amendment) Bill, 1986

**Mr. Speaker :** A Message has been received from the Rajya Sabha for Ratification of the Constitution (Fifty-fourth Amendment) Bill, 1986. Now Secretary to report it under rule 181.

(Secretary then report of the Message regarding Ratification of the Constitution (Fifty-fourth Amendment) Bill, 1986)..

## LAYING OF ORDINANCE

### The West Bengal University Laws (Amendment) Ordinance, 1986

**Shri Nirmal Kumar Bose** : Sir, I beg to lay the West Bengal University Laws (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No.IV of 1986), under article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF RULES

### The Calcutta Municipal Corporation (Recruitment of Officers Appointed by Mayor-in-Council) Rules, 1985

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the Calcutta Municipal Corporation (Recruitment of Officers appointed by Mayor-in-Council) Rules, 1985, published in the notification No.1035/c-5/CC/3R-44/83, dated the 19th June, 1985.

## LAYING OF REPORTS AND ACCOUNTS

### The Reports of the Comptroller and Auditor General of India for the year 1983-84 and the Accounts, 1983-84

**Shri Patit Paban Pathak** : Sir, with your permission I beg to lay the—

(i) Report of the Comptroller and Auditor General of India for the year 1983-84 (Revenue Receipts),

(ii) Report of the Comptroller and Auditor-General of India for the year 1983-84 (Civil),

(iii) Report of the Comptroller and Auditor-General of India for the year 1983-84 (Commercial),

(iv) Finance Accounts, 1983-84, and

v) Appropriation Accounts, 1983-84.

### Presentation of Report of the Select Committee on the West Bengal Open University Bill, 1985

**Shri Nirmal Bose** : Sir, I beg to present the Report of select Committee on the West Bengal Open University Bill, 1985.

## Zero Hours

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার পুলিশের দূরাবস্থা, পুলিশ প্রশাসনের দূরাবস্থা এবং তার সঙ্গে সঙ্গে পুলিশ প্রশাসনের ব্যর্থতার যে সমস্ত নগ্ন নৃত্য আমরা দেখতে পাচ্ছি, আজকে এর কিছু দিন আগেই আমরা দেখতে পেয়েছি দমদমাতে, বারুইপুরেতে ১০/১৫টি ঘর সি.পি.এম. গুন্ডা দ্বারা ভাঙা হয়। সেখানে আমাদের এম.এল.এ, এম.পি.দেরকে যেতে দেওয়া হয়নি। শুধু যেতে দেওয়া হয় নি যে তা নয় তাদের অপমানও করা হয়েছে। অন্তত আনন্দের কথা সেখানে সি.পি.এম.র মন্ত্রী রেজ্জাক সাহেব গিয়েছেন এবং তাদের কথা শুনেছেন। এই কথা শোনবার সময় রেজ্জাক সাহেব চোখের জল ফেলতে বাধ্য হয়েছেন। তিনি সেখানকার গ্রাম বাংলার দুঃখ দেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনাকে বলি একদিকে এখনও পর্যন্ত সেই দমদমাতে ২৫টি পরিবার গ্রাম ছাড়া হয়ে রয়েছে ও বিভিন্ন জায়গায় তারা ঘুরে বেড়াচ্ছে, ফিরতে পারছে না। আমাদের পশ্চিমবাংলার যিনি মুখ্যমন্ত্রী তিনি হলেন পুলিশ মন্ত্রী—সবচেয়ে বড় যদি কোনও ব্যর্থতা থাকে তাহলে তার চরম নিদর্শন হল ঐ এক জায়গায় তিনি এখনও মুখ্যমন্ত্রী হয়ে বসে আছেন।

[1-50—2-00 P.M.]

সব দপ্তরেই গন্ডগোল শোনা যায় কিন্তু এই দপ্তরে প্রায় ৬০ হাজার ওয়ারেন্ট একজিকিউশন হয়নি। কারণ এই সমস্ত ওয়ারেন্ট বিধানসভার সদস্যদের অনুকূলে। এদের জন্য ৬০ হাজার একজিকিউশন হয়নি। পুলিশ নির্ভীকভাবে কাজ করতে পারে না। ডি.জি.কে তাড়িয়ে দিয়ে, এস.পি.কে তাড়িয়ে দিয়ে এবং আজকে ডি.জি. রমেন ভট্টাচার্যের মতোন লোক তিনি যখন বিলেতে চলে গেলেন তার জায়গায় ডি.জি. করবার জন্য কোনও রেকমেন্ড করলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার কাছে নিবেদন করছি যে মুর্শিদাবাদে একটা ঘটনা ঘটেছে, সেখানে পুলিশ একজন ৮০ বছরের বৃদ্ধাকে মারধোর করেছে। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের উচ্চশিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখতে পাচ্ছি যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রায় ৫২টি পরীক্ষার ফলাফল এখনও প্রকাশিত হয়নি এবং ১৯৮৪ সালে যে পরীক্ষা হয়েছিল তারও ফলাফল প্রকাশিত হয়নি। একটা ভয়াবহ অবস্থা দেখতে পাচ্ছি। যারা পরীক্ষা দিয়েছিলেন সেইসব ছাত্রছাত্রী উদ্বিগ্ন অবস্থায় রয়েছে। পরীক্ষার ফলাফল প্রকাশিত না হবার জন্য অনেকে উচ্চশিক্ষা গ্রহণ করা থেকে বঞ্চিত হচ্ছে। ১৯৮৫ সালের বি.এ., বি.এস.সি, বি.কম, পরীক্ষার ফলাফল প্রকাশিত হয়নি। এখন পশ্চিমবাংলার অধিবেশন চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব যে উনি একটা পরিস্কার বিবৃতি দিন যে পরীক্ষার ফলাফলগুলি প্রকাশিত হতে দেরি হচ্ছে কেন?

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** মাননীয় স্পিকার স্যার, আমি যে প্রসঙ্গটা বলব সেটা আমি

রেখেছিলাম আমার কলিং অ্যাটেনশনে, যদি আপনি অনুমতি দেন তাহলে আমি সেই প্রসঙ্গটা বলতে পারি। এই রাজ্যে অর্থাৎ আমাদের পশ্চিমবাংলায় কালাজ্বরের খবর বিভিন্ন জায়গা থেকে আসছে, এবং কেন্দ্রীয় সরকারের একটা পরিসংখ্যান দেখতে পাচ্ছি যে বিহারে এবং পশ্চিমবাংলায় প্রায় ১৮ হাজার কালাজ্বরের রোগীর ওপর তারা অনুসন্ধান চালাচ্ছেন। কিন্তু আমাদের স্বাস্থ্যমন্ত্রী এখানে কতজন লোক কালাজ্বরে আক্রান্ত হয়েছেন তার খবর দেন নি। আমাদের এখানে কালাজ্বরের যে ভয়াবহ স্মৃতি এটা আমাদের প্রবীণদের অনেকেরই মনে আছে। অতীতে আমরা জানি যে গ্রাম কে গ্রাম উজাড় হয়ে গেছে কালাজ্বরে। আমাদের ভারতবর্ষে কালাজ্বরের ওষুধ আবিস্কার হয়েছিল। ডাক্তার হিসেবে বলতে পারি যে, এই দুটো জিনিস নিয়ে আমরা গর্ব করতে পারি, এক হচ্ছে কালাজ্বরের ওষুধ এবং দ্বিতীয় হচ্ছে মেয়েদের প্রসূতি সংক্রান্ত একটা অপারেশন। এই কালাজ্বর আমরা কিভাবে বিতাড়িত করতে পারি এবং কতজন কালাজ্বরে আক্রান্ত হয়েছেন এই সম্বন্ধে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি একটা তথ্য দিতে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, শ্রীদুর্গা কটন মিলের ২ হাজার শ্রমিক আজ চরম সঙ্কটের মুখে দাঁড়িয়ে আছে। ১০ হাজার মানুষ এর সঙ্গে জড়িত। রাজীব গান্ধীর সরকার হঠাৎ রাতারাতি এই কারখানাটিকে ডিনোটিফাই করে এই কারখানাটিকে বন্ধ করার মুখে দাঁড় করিয়েছেন। এটি প্রায় বন্ধ হবার মুখে—যখন প্রতিশ্রুতি ছিল কারখানাটি চালু করা হবে। অনেককে সঙ্গে নিয়ে তিনি আসছেন। এই কারখানাটি চালু করার ব্যবস্থা করে যান আমরা সমর্থন করব। আমরা বলি গিমিক বা স্টান্ট দিয়ে কাজ হবে না। পশ্চিমবাংলার মানুষ এইসব জিনিসের তোয়াক্কা করে না। আজ অ্যাসিড টেস্ট হবে। তাঁর আমলে এই কারখানা বন্ধ হয়ে গেল। আমি চার্জ করছি প্রধানমন্ত্রীকে যে তিনি ১৯৫১ সালের ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট রেগুলেশন অ্যাক্ট এর প্রভিসন অনুযায়ী কাজ করেন কিনা? ক্যাবিনেট ডিসিসান নিলেন আইনের তোয়াক্কা না করে। এই কারখানা বহুবার বন্ধ হয়েছে। তারপর শেষ পর্যন্ত মিস ম্যানেজমেন্টের জন্য আই.আর.সি.আই এর পরিচালন গ্রহণ করেন। অর্থাৎ ভারত সরকার এর ভার গ্রহণ করেন। এই আই.আর.সি.আই পরে আই.আর.ডি.আই হয়েছে। ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্টে বিধান আছে নোটিফিকেশন তিনি ক্যান্সেল করতে পারেন। কিন্তু এখানে ২টি কন্ডিশন আছে। সেকশন ১৮(এফ) অনুযায়ী যখন কারখানা ডিনোটিফাই করতে হয়, ক্যান্সেল করতে হয় তখন একটা শর্ত, If at any time it appears that the purpose of the order made under section 18A has been fulfilled. যে কারণে এই কারখানা গ্রহণ করা হয়েছিল সেই কারণ ফুলফিল হয়েছিল কিনা? আর একটি শর্ত আছে সেখানে বলা হয়েছে। If any time it appears that for any other reason it is not necessary that the order should not remain in force. রিজন কোথায়? ক্যাবিনেট ডিসিসন দিয়েছেন। এর ফলে বিনা কারণে ২ হাজার লোক আজ অনাহারের মুখে। গিমিক দেবেন না। এখানে আজ অ্যাসিড টেস্ট হবে।

এবং বলতে হবে এই কারখানা সম্বন্ধে আমরা ব্যবস্থা আনব। তাঁরা আসছেন কি জন্য? কারখানার শ্রমিকদের কি দিচ্ছেন? গিমিক স্টান্ট দিয়ে কাজ হবে না। শুধু শ্রীদুর্গা কটন মিল নয়, পশ্চিমবাংলার টেক্সটাইল ইন্ডাস্ট্রি অ্যাজ এ হোল প্রাইভেট সেক্টারেই হোক বা আন্ডারটেকিং হোক—প্রত্যেকটি জায়গায় মিস ম্যানেজমেন্ট চলছে। এটা আমাদের দায়িত্ব নয়। ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট অফ ১৯৫১ তে পরিস্কার ভাষায় বলা হয়েছে টেক্সটাইল ইন্ডাস্ট্রি হচ্ছে ভারত সরকারের নিয়ন্ত্রনাধীন—অর্থাৎ এভরিথিং ডিপেন্ড অন দেম। আমি তাই দৃষ্টি আকর্ষণ করছি ২ হাজার শ্রমিককে আজ অনাহারের মুখে ঠেলে দেয়া হচ্ছে। ১৮ই সেপ্টেম্বর অ্যাসিড টেস্ট হবে। ডিনোটিফাই অর্ডার আবার তুলে নেয়া যায় কিনা এবং আবার এই কারখানা খোলা যায় কিনা সেটা দেখুন। রাজীব গান্ধী গিমিক বা স্টান্ট দেখাতে এলেন কিনা সেটা আমরা জানতে চাই।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** স্যার, অমল রায় শ্রীদুর্গা কটন মিল বিষয়টা যে উল্লেখ করলেন সে বিষয়ে আপনি অনুমতি দিলে কিছু বলতে চাই। ভারত সরকার এটা অধিগ্রহণ করে চালাচ্ছেন। গত ১২ই জুলাই তারিখে এটা ডিনোটিফাই করা হয়। অর্থাৎ ভারত সরকার এটা ঠিক করেন যে কারখানা বন্ধ হয়ে যাবে। আমরা তার আগেই তাঁদের কাছে আমাদের বক্তব্য রেখেছিলাম। আমি এবং মুখ্যমন্ত্রী মহাশয় টেক্সটাইল মন্ত্রী খুরশীদ আলম সাহেবের কাছে এ বিষয়ে চিঠি দিয়েছিলাম। ডিনোটিফিকেশনের পর ৩১শে জুলাই দিল্লিতে আমি টেক্সটাইল মন্ত্রীর সঙ্গে দেখা করি এবং তাঁকে অনুরোধ করি যে এভাবে ডিনোটিফাই করে ২ হাজার শ্রমিক এবং তাদের পরিবারদের রাস্তায় ফেলে দেওয়া চলবে না।

[2-00—2-10 P.M.]

এবং এক সময় দেখা গিয়েছিল যে এই কারখানাকে লাভজনক করা যায়। কিন্তু আই আর ডি আই এই ব্যাপারে ঠিকমতো চেষ্টা করেননি। এখনও আমি মনে করি এই কারখানাকে লাভজনক করা যায়। আমার অনুরোধে খুরশীদ আলম খাঁ রাজি হয়েছিলেন প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করবেন যাতে বিষয়টি পুনর্বিবেচনা করা যায়। কিন্তু কয়েকদিন পূর্বে জানিয়ে দিয়েছেন ভারত সরকারের পক্ষে এই কারখানা খোলা সম্ভব হবে না, কারখানা বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত হয়েছে এবং কারখানা বন্ধ হয়ে গেছে। আমরা আবার লিখেছি খুরশীদ আলম খাঁকে বিষয়টি পুনর্বিবেচনা করা হোক, কারখানাটি আবার খোলা হোক।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা বিষয়ের অবতারণা করতে চাই। গত ৭ই আগস্ট বাংলা বন্ধ বামফ্রন্টের তরফ থেকে ডাকা হয়েছিল। পশ্চিমবাংলায় এই ৯ বছরে বামফ্রন্টের তরফ থেকে এবং রাজ্য সরকারের মদতে কতবার যে বাংলা বন্ধ ডাকা হয়েছে তার হিসাব পশ্চিমবাংলার মানুষ রাখতে পারবে না, কিন্তু গণতান্ত্রিক উপায়ে যদি বাংলা বন্ধ ডাকা হয় তা হলে আমাদের আপত্তির কিছু নেই। কিন্তু স্যার, সেই গণতান্ত্রিক উপায়ে বন্ধ যদি হিংসাশ্রয়ী আন্দোলনে

রূপায়িত হয় তাহলে আমাদের আপত্তি আছে। ঐ ৭ই আগস্ট কুশমন্ডি থানার মহীপাল গ্রামে প্রদেশ কংগ্রেস কমিটির সভাপতি মহাশয়ের সঙ্গে যখন আমরা মিটিং করছিলাম সেই সময় ঐ মহীপাল গ্রামের মাজেত মিঞাঁর বাড়ির লাগোয়া ক্ষেত খামারে যে সমস্ত মজুররা কাজ করছিল তাদের সিপিএম এর প্ররোচনায় একদল লোক লাঠি, তীর নিয়ে তাড়া করে কাজ থেকে তুলে দেওয়া হয়েছিল। যারা কাজ করতে চায় তাদের কাজ করতে দেওয়া হয় নি। সেই ঘটনার পর কোনও রকম প্ররোচনা ছাড়াই এই হিংসাত্মক মনোবৃত্তি নিয়ে আমাদের কংগ্রেস পঞ্চায়েত সমিতির সদস্য মাজেত মিঞাঁর বাড়িতে সিপিএম'র কর্মী'রা চড়াও হয় এবং প্রায় সাড়ে পাঁচ শতর উপর সি পি এম সমর্থক এবং আর এস পি সমর্থক তার বাড়িতে তান্ডব লীলা শুরু করে—তার বাড়ির দরজা ভাঙ্গবার চেষ্টা করে, মাথা চাই, মুন্ডু চাই এই রকম অশালীন শ্লোগান শুরু করে। তার বাড়ির লাগোয়া খামারে আগুন লাগিয়ে দেয় এবং আশ-পাশের নিরীহ মানুষদের তার কাছে ঘেঁষতে দেয় না। এইভাবে বাংলা বন্ধের নাম করে বেছে কংগ্রেস কর্মীদের উপর সি পি এম গুন্ডারা হামলা চালায়। এর প্রতিবাদে সমস্ত কুশমন্ডী থানায় এক দিনের বন্ধ পালন করা হয়। সেই সময় স্থানীয় পুলিশ প্রশাসন নির্বিকার ছিলেন। এই জঘন্যতম আক্রমণের বিরুদ্ধে থানায় ডায়েরি করা সত্ত্বেও আসামীদের আজ পর্যন্ত গ্রেপ্তার করা হয় নি, অপরপক্ষে মিঞাঁর বাড়ির ছেলেপুলেদের স্থানীয় পুলিশ অ্যারেস্ট করে থানায় ধরে নিয়ে গিয়েছে। এই হচ্ছে স্থানীয় পুলিশ প্রশাসনের আচরণ। আমি এর প্রতিকার দাবি করছি এবং এই ধরণের ঘটনার যাতে পুনরাবৃত্তি না ঘটে তারজন্য আবেদন রাখছি।

**শ্রী শামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি না এই হাউস কত দিন চলবে। একটি বিশেষ কারণে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ২৮-৯-৮৬ তারিখে আমাদের মালদহ জেলাতে ডি পি সি সি-র মিটিং ডাকা হয়েছে। এখন প্রশ্ন হচ্ছে আমরা ওই মিটিং-এ থাকব, না এখানে হাউসে থাকব? যা পরিস্থিতি তাতে আমাদের ওই মিটিং-এ থাকা দরকার, আবার এখানেও থাকা দরকার। কিন্তু দুই কাজ একসঙ্গে কি করে করব? অবশ্য মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলে বুঝলাম ওই মিটিং ডেফার করা হয়েছে। তৎসত্ত্বেও আপনাকে জানাচ্ছি, আমরা আগামী ২৮ তারিখ বিধানসভায় থাকতে চাই, কাজেই ওই মিটিং যেন অবশ্যই ডেফার করা হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে উচ্চ মাধ্যমিক পরীক্ষার যে ফল বেরিয়েছে তাতে দেখা গেল কয়েক হাজার ছাত্রছাত্রীর ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলা করা হয়েছে। পরীক্ষার ফল বের হবার আগে অনেক মুদির দোকানে উচ্চ মাধ্যমিক পরীক্ষার্থীদের খাতা পাওয়া গেছে। পরীক্ষার ফল বের হবার পর দেখা গেল ইতিহাসের ছাত্রকে ফিজিক্স-এর নম্বর দেওয়া হয়েছে। শুধু তাই নয়, মাধ্যমিক পরীক্ষায় যে ছেলে ৩টি লেটার পেয়ে স্টার পেয়েছে সেই ছেলে উচ্চ মাধ্যমিক পরীক্ষায় ফেল করেছে। এটা কখনও সম্ভব? এই ধরনের বহু গরমিল আমাদের চোখে ধরা পড়েছে। পরীক্ষার ফলের এই গোলযোগের জন্য

বহু ছাত্রছাত্রী আত্মহত্যার পথ বেছে নিয়েছে। কাজেই আমি মনে করি এই ব্যাপারে উচ্চ মাধ্যমিক পর্ষদের তরফ থেকে একটা তদন্ত হওয়া দরকার এবং সেই তদন্তের রিপোর্ট জনসাধারণের সামনে প্রকাশ করা দরকার। এবারে উচ্চ মাধ্যমিক পরীক্ষায় যে ঘটনা ঘটেছে সেটা যাতে আর না হয় তার জন্যই এই তদন্তের দাবি জানাচ্ছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I thank you for allowing this opportunity. Sir, it is a matter of pride and an historical event that is going to take place tomorrow. For the first time since independence the Prime Minister of India is coming to West Bengal to solve all the problems that are being faced for the development of West Bengal.

**Mr. Speaker :** Do you want to say that the earlier Prime Ministers who came to Calcutta did not solve the problems.

**Shri Rajesh Khaitan :** No, Sir, I do not say. I do say that for the first time the Prime Minister is coming to Calcutta with some of the Cabinet Ministers and the Chief Minister of West Bengal with his Cabinet will meet him. I do not say that the earlier Prime Ministers did not solve the problems of West Bengal.

Nevertheless, I bring to your notice the matter of Metro Railway which is a developmental project and it is a part of the total development. If it is implemented it will go a long way for the development of West Bengal. Now, Sir, this project was being delayed from 1976. The acquisition proceedings was initiated under the Land Acquisition Act in 1984 but all the families including lower middle class families and traders, 80 and 20 in numbers of a particular area of Bowbazar and Central Avenue crossing who have been affected are not getting reasonable compensation and the railway project is being delayed there.

In this regard I will appeal through Honourable Chief Minister to take up matter with the Hon'ble Prime Minister tomorrow. On the 15th september, 1986 I also submitted a memorandum to the Hon'ble Prime Minister. He assured me that this matter would be taken up with the Chief Minister of West Bengal and that he would try to solve the problem. It is not a political issue. My friend from the treasury Bench, Mr. Lakshmi Kanta Dey, CPM M.L.A., Mr. Dipen Bose, Rajya Sabha Member, Mr. Ajit Panja and Mr. Asoke Sen all are sympathetic to the issue. It is a human issue.

Therefore, I appeal through your good offices to take up the issue before the meeting, which will be held tomorrow morning. This area happens to be within my constituency. I also submit through your good offices a copy of the open letter written to the Prime Minister as well as a copy of the letter which I have written to the Hon'ble Chief Minister. I hope with confidence that this human issue will be taken up and the Metro Railway Project will also not be delayed in future.

Thank you.

[2-10—2-20 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মিঃ স্পিকার স্যার, আমি অবাক হয়ে গেলাম যে কংগ্রেসের একজন বিধায়ক শ্রী রাজেশ খৈতান সমস্ত ঘটনাকে একেবারে বিকৃতভাবে রাখলেন। এবং তিনি সত্য ঘটনাটিকে একেবারেই বলেন নি। ১৯৭২ সালে তদানীন্তন প্রধান মন্ত্রী ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন। এবং তারপর থেকে আজ পর্যন্ত যে হাজার হাজার দোকানদার ইত্যাদিকে উচ্ছেদ করা হয়েছে যেমন আশুতোষ কলেজ, চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল, চিত্তরঞ্জন সেবা সদন এবং তার আশে পাশে প্রায় ৩০/৪০টি বাড়িতে যে ফাটল ধরেছে এবং ভেঙ্গে গেছে এবং মেট্রো রেলের ইঞ্জিনিয়াররা ইনস্পেকসন করেছে এবং তারা দখল নিয়েছে, এবং আমাদের রাজ্য সরকারের যেসব বিধি আছে, সমস্ত নিয়ম মেনেই তারা সব করেছে, কিন্তু রিহ্যাবিলিটেশনের প্রশ্ন বার বার করা সত্ত্বেও ইন্দিরা গান্ধী থেকে আরম্ভ করে প্রাইম মিনিস্টার রাজীব গান্ধীকে বহুবার বলেছি, এবং চিঠি লিখেছি, বিভিন্ন মন্ত্রী বংশীলাল, গনিখান চৌধুরিকে চিঠি লিখেছি, আমাদের মুখ্যমন্ত্রী প্রাইম মিনিস্টারকে চিঠি লিখেছেন কিন্তু এতদিন হয়ে গেল এদের রিহ্যাবিলিটেশনের কোনও কিছুই করা হয় নি। মেট্রো রেলের ব্যাপারে এই রিহ্যাবিলিটেশনের সম্বন্ধে কোনও অ্যাক্টিই নেই কোনও প্রভিশন নেই। হাজার হাজার মানুষকে উচ্ছেদ করা হয়েছে কিন্তু তাদের পুনর্বাসনের ব্যবস্থা করার জন্য কোনও কিছুই অ্যাক্টের মধ্যে নেই। আমি ওঁদের বিধায়কদের কাছে বার বার অনুরোধ করছি, এই ব্যাপারে প্রধান মন্ত্রীর সঙ্গে কালকে আলোচনা হবে, তার আগে ওনারা ওঁকে বলুন যে এই মেট্রো রেলওয়ে অ্যাক্টকে সংশোধন করে এই সমস্ত হাজার হাজার লোকদের পুনর্বাসনের ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা প্রশ্ন রাখতে চাই। আই প্রিজিডিউম্ সবে ধন নীলমনি প্রশান্ত শূর মহাশয় বোধ হয় একমাত্র মন্ত্রী এখানে আছেন।

**মিঃ স্পিকার ঃ** কমল গুহ আছেন।

**Dr. Zainal Abedin :** Sir, you have allowed the Minister to move about. It is a parlour-a nice parlour.

**Mr. Speaker :** But somebody else has described it as a talking place.

**Dr. Zainal Abedin :** Sir, It is the highest forum of the State. In the concept of democracy the opperation happens to be the part of the Government. মন্ত্রীরা ফাঁকা মাঠে গোল করে যাচ্ছে অ্যান্ড ইউ আর অ্যালাউয়িং দিস। মে আই আস্ক দি অনারেবল চিফ মিনিস্টার আপনার কি প্রোপাইটি নেই—আজকে যে প্রতিশ্রুতি দিয়ে যে ঘোষণা করে প্রাইম মিনিস্টার কামিং উইথ এ টিম অব ক্যাবিনেট মিনিস্টার অ্যান্ড অফিসিয়্যালস সলভ দি পেন্ডিং প্রবলেমস অব ওয়েস্ট বেঙ্গল। হাউস ইজ ইন সেশন, অপোজিশনকে কনসিডার করার প্রয়োজন ছিল না? Sir, what is the political chemistry of West Bengal? What is the political chemistry of West Bengal Legislature? It is just 50 : 50. We are representing more than 50% in the parliament. We are representing more than 50 of the Assembly, - numerically it is bit lower. এই ক্যাবিনেটের কি উচিত ছিল না টু এনলিস্ট দি কো-অপারেশন? উনি যেমন বললেন আপনাদের প্রধানমন্ত্রী আসছেন—প্রশান্ত শূর মহাশয়ের কি এইটুকু সৌজন্যবোধ হল না? ওঁকে গ্রামার শিখতে প্রাথমিক স্কুলে পাঠাতে হবে, টু লার্ন এটিকেট অ্যান্ড পলিটিক্যাল এথিক্স। আজকে আমাদের এনলিস্ট করে লেট আস প্রেজেন্ট এ জয়েন্ট আর্ট ফর দি সলিউশন অব দি প্রবলেমস। এরা করতে চাইছেন গিমিক। আজকে এদের পায়ের তলায় মাটি নেই, গিমিক করতে চাইছেন। সেন্ট্রাল গভর্নমেন্টের বিরুদ্ধে আন্দোলন করে, They are losing the federal structure they are hitting. এরা একদিকে গোর্খা ল্যান্ডের জন্ম দিয়েছে।

(গোলমাল)

স্যার, স্টপ দিজ হাউলারস। উই আর ইন দি ডার্ক। আজকে বিরোধী পক্ষকে সঙ্গে নেবে না, আলোচনা হবে না। আই কনডেম। স্যার, আজকে এদের সৌজন্যবোধটুকু পর্যন্ত নেই। প্রশান্ত শূর মহাশয়কে সাবধান করে দিতে চাই, বিহাইন্ড দি কার্টেন আমরা কিছু করতে চাই না। কেন্দ্র বিরোধী মনোভাব নিয়ে ওরা ফেব্রুয়ারির নির্বাচন বৈতরণী পার হতে চাইছেন। Compromise is the force and source of civilisation. Compromise is the source of development. These people are always seeking confrontation and not co-operation. এখানে কমপ্রোমাইজ নেই। কনফ্রন্টেশন করে নিজেদের গদি টিকিয়ে রাখতে চাইছেন। এখনও সময় আছে, সাধু সাবধান।

**Mr. Speaker :** Dr. Abedin, we can safely presume that you want to be in a compromising position.

**Dr. Zalnal Abedin :** Certainly. I think, co-operation is the source of advancement.

**Mr. Speaker :** Mr. Abedin, you say that you are representing more than 50%. We take your position-whether you got 40% of the vote.

**Dr. Zainal Abedin :** It was by rigging and machination and nothing else.

**Mr. Speaker :** This system was developed by you. This is the parliamentary system. Constitution was made by you. How can you avoid this responsibility to-day?

**Dr. Zainal Abedin :** You have every right to propose an amendment to it. Have you initiated the matter?

**Mr. Speaker :** That is why he raised this point.

[2-20—3-00 P.M. including adjournment]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন যে কথা বললেন, এটাকে শুধু কংগ্রেসের কথা বলে উড়িয়ে দেওয়া এবং হালকা ভাবে নেওয়াটা আমার মনে হয় ঠিক হবে না। আগামীকাল প্রধানমন্ত্রী এখানে আসছেন। তিনি এখানে আসছেন রাজ্যের উন্নয়নের কাজের জন্য, শুধুমাত্র দলের কাজের জন্য নয়। আমি মনে করি প্রশান্তবাবু এটাকে সংকীর্ণ রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহার করবার চেষ্টা করছেন। এই প্রশান্ত বাবু পাতাল রেল খারাপ, আর পাতাল বাজার যেটা যুগোল কাজোরিয়া তৈরি করেছেন সেটাকে খুব ভাল বলে এসেছেন। সুতরাং এই পলিটিক্স উনি আগেও করেছেন, এখনও করছেন। অথচ মুল কাজ ওনার এক্তিয়ারেই সব চেয়ে বেশি পেন্ডিং আছে। হি সুড বেগ অ্যাপোলজি। এটাই হাউসের লাস্ট সেশন। ডেভেলপমেন্ট কাজের মেজর শেয়ার হুগলি দ্বিতীয় হুগলি সেতু থেকে আরম্ভ করে সমস্ত কিছু পেন্ডিং পড়ে আছে, সমস্ত সুয়ারেজের কাজ পেন্ডিং পড়ে আছে। সুতরাং যার অ্যাপোলজি চাইবার কথা গত ৪ বছর ধরে তিনি বলে আসছেন পাতাল রেল খারাপ ধ্বসে পড়বে। আর সত্যনারায়ন পার্কের পাতাল বাজার ভাল। এটা একটা সাংঘাতিক ভাল বাজার হয়ে যাবে, যুগোলবাবুর পাতাল বাজার ভাল হয়ে যাবে। এটা ওর কোন থিওরি আমি বুঝতে পারছি না।

**Mr. Speaker :** Mr. Mukherjee, as regards seeking of apology I think you should leave that to the people. After some months they will decide.

**Shri Subrata Mukherjee** : First, he should beg apology before the House and through the House to the people. Sir, procedure is not that the Minister will go to the Maidan and beg apology to the people. In the parliamentary democracy it is the norm to beg apology to the people through the House. First he should seek apology because he failed to implement all sorts development works.

**Mr. Speaker** : Mr. Mukherjee, let it be left to the people and they will decide it. The Resolution of Shri Prabir Sen Gupta will be take up after recess.

..(at this stage the House was adjourned till 3 p.m.)..

[3-00—3-10 P.M.] **(After Adjournment)**

## GOVERNMENT RESOLUTION

**Shri Prabir Sengupta** : Sir, I beg to move that—

Whereas sub-section (3) of section 65 of the Electricity (Supply) Act, 1948 (54 of 1948) (herein after referred to as the said Act) provides that the maximum amount which the State Electricity Board may at any time have on loan under sub-section (1) of that section shall be ten crores of rupees, unless the State Government, with the approval of the State Legislative Assembly, fixes a higher maximum amount;

And whereas the State Government with the approval of the State Legislative Assembly, by power Department notification No.47-power/II, dated the 11th January, 1982, fixed a higher maximum amount of eight hundred crores of rupees which the West Bengal State Electricity Board might at any time have on loan under sub-section(1) of section 65 of the said Act;

And whereas the State Government now considers that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section(1) of section 65 of the said Act should be eleven hundred crores of rupees ;

And whereas this Assembly is also of opinion that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time

have on loan under sub-section (1) of section 65 of the said Act should be eleven hundred crores of rupees;

Now, therefore, this Assembly approves that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act shall be eleven hundred crores of rupees.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের ঋণ গ্রহণের উর্দ্ধসীমা বর্ধিত করে বর্তমান সীমা ৮০০০.০০ কোটি টাকা থেকে যাতে বর্তমানে অন্তত পক্ষে ১১০০.০০ কোটি টাকা করা যায় সেই মর্মে এই প্রস্তাব পেশ করছি।

পশ্চিমবঙ্গ বিদ্যুৎ ব্যবস্থার উন্নয়ন ও সম্প্রসারণে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের যে বিরাট দায়িত্ব রয়েছে তা পালন করার জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদকে পরিকল্পনা মতো বিপুল পরিমান অর্থ বিনিয়োগ করতে হয়। পরিকল্পনা খাতে রাজ্য সরকারের দেয় ঋণ বাদেও এই প্রয়োজনীয় অর্থের একটি বিরাট অংশ বাজার থেকে এবং বিভিন্ন সংস্থা থেকে ঋণ মারফৎ সংগ্রহ করতে হয়। প্রাথমিক স্তরে পর্ষদের ঋণ গ্রহণের উর্দ্ধসীমা বিদ্যুৎ (সরবরাহ) আইন, ১৯৪৮-এ মাত্র ১০ কোটি টাকায় নিবদ্ধ ছিল। পর্ষদের ক্রমবর্দ্ধমান কার্যাবলী রূপায়ণের জন্য প্রয়োজনীয় অর্থ সংগ্রহের দরকার এই ঋণ গ্রহণের উর্দ্ধসীমা বিভিন্ন সময়ে বিধানসভার অনুমোদন ক্রমে বৃদ্ধি করা হয়। উক্ত আইনের ৬৫ নং ধারা ও ৩ নং উপ-ধারা মোতাবেক ১৯৭৪ সালের মে মাসে রাজ্য সরকার, এই উর্দ্ধসীমা ১০০ কোটি টাকায় ১৯৭৫ এর ডিসেম্বর মাসে ২০০ কোটি টাকায়, ১৯৭৭ এর অক্টোবর মাসে ২৫০ কোটি টাকায় ১৯৭৮ এর অক্টোবর মাসে ৩৫০ কোটি টাকায় ১৯৮০এর সেপ্টেম্বর মাসে ৪৫০ কোটি টাকায় এবং ১৯৮২ সনের জানুযারি মাসে ৪৫০ কোটি টাকা থেকে বর্তমান সীমা ৮০০ কোটি টাকায় বর্ধিত করেন। পর্ষদের গৃহীত ঋণ প্রায় এই সীমায় পৌছে গেছে। এই রাজ্যে সপ্তম পঞ্চ বার্ষিকী পরিকল্পনা অনুসারে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা বৃদ্ধি, পরিবহন ও বন্টন ব্যবস্থার প্রয়োজনীয় উন্নয়ন ও সম্প্রসারণ, ও গ্রাম বিদ্যুতিকরণের নিমিত্ত পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ভবিষ্যতে অধিকতর অর্থ বিনিয়োগ করতে হবে। সেকারণে এই ঋণ গ্রহণের সীমা পুনরায় বর্ধিত করা প্রয়োজন হয়ে পড়েছে।

রাজ্য সরকার ও পরিকল্পনা কমিশন এ রাজ্যের ৭ম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় বিদ্যুৎ উৎপাদন ও সম্প্রসারণ খাতে ১২০৫ কোটি ৫৭ লক্ষ টাকা ব্যয় অনুমোদন করেছেন। সেকারণে ১৯৯০ সনের ৩১শে মার্চ পর্যন্ত বিভিন্ন পরিকল্পনা রূপায়ণের জন্য রাজ্য সরকারের দেয় ঋণ বাদেও বিদ্যুৎ পর্ষদের ঋণের পরিমান প্রায় ১৩০০ কোটি টাকা হবে বলে আশা করা যাচ্ছে। সপ্তম যোজনা কালে রাজ্য বিদ্যুৎ পর্ষদের নিম্নোক্ত বিভিন্ন প্রকল্পগুলি রূপায়ণের জন্য নিম্ন লিখিত ব্যয় বরাদ্দ ধার্য করা হইয়াছে ঃ—

**যোজনা রূপ রেখা ঃ সপ্তম পঞ্চ বার্ষিকী পরিকল্পনা।**

| ক্রমিক সংখ্যা | প্রকল্পের নাম | বরাদ্দ | (কোটি টাকায়) |
|---|---|---|---|
| **(ক) রূপায়িত প্রকল্প ঃ** | | | |
| (১) | সাঁওতালডি তাপবিদ্যুৎ কেন্দ্র | (৪×১২০ মেঃওঃ) | ২.০০ |
| (২) | ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র ৫ম ইউনিট | (১×২১০ মেঃওঃ) | ৪.১৪ |
| (৩) | গ্যাস টারবাইন | (৫×২০ মেঃওঃ) | ৪.৮২ |
| (৪) | কার্শিয়াং ১ম পর্যায় (ফাজ়ি) সম্প্রসারণ | (১×০.৪ মেঃওঃ) | ০.০১ |
| (৫) | জলঢাকা ২য় পর্যায় | (২×৪ মেঃওঃ) | ১.৬০ |
| | | **মোট—(ক)** | **১২.৫৭** |
| **(খ) অনুমোদিত ও চলতি প্রকল্প ঃ** | | | |
| (১) | কোলাঘাট তাপবিদ্যুৎ প্রকল্প | (৩×২১০ মেঃওঃ) | ৪৯.৬৪ |
| (২) | কোলাঘাট তাপবিদ্যুৎ প্রকল্প ২য় পর্যায় | (৩×২১০ মেঃওঃ) | ৩২০.০০ |
| (৩) | বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প | (৩×২১০ মেঃওঃ) | ৯৯.১৮ |
| (৪) | রাম্মাম জল বিদ্যুৎ প্রকল্প ২য় পর্যায় | (৪×১২.৫ মেঃওঃ) | ৩৩.০০ |
| (৫) | ফাজি সম্প্রসারণ | (১×১.২ মেঃওঃ) | ১.৫১ |
| (৬) | রিনচিংটন সম্প্রসারণ | (১×১.০ মেঃওঃ) | ১.০৪ |
| (৭) | সংবহন ও বন্টন ঃ | | |
| | অ) সংবহন | | — |
| | আ) বন্টন | | ২৭০.০০ |

| | | |
|---|---|---|
| (৮) | গ্রামীণ বৈদ্যুতিকরণ | ১৭০.০০ |
| (৯) | বিদ্যুৎ কেন্দ্রের নবীকরণ ঃ | ১৬২.১৩ |
| | অ) সাঁওতালডি তাপবিদ্যুৎ কেন্দ্র (১ম-৪র্থ ইউনিট) | ২৫.৭৫ |
| | আ) ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র (১ম-৪র্থ ইউনিট) | ৪.২৫ |
| | ই) জলবিদ্যুৎ কেন্দ্রের নবীকরণ | ২.০০ |
| (১০) | পর্যবেক্ষন ও সমীক্ষা | ৪.১৭ |
| (১১) | পরীক্ষা, গবেষণা প্রভৃতি | ০.৩৩ |
| (১২) | সম্ভাব্যতা পর্যালোচনা | ২.০০ |
| | মোট—(খ)। | ১১৪৫.০০ |

**(গ) অনুমোদিত নতুন প্রকল্প ঃ**

| | | |
|---|---|---|
| (১) | তিস্তা জলবিদ্যুৎ প্রকল্প (১ম-৪র্থ পর্যায়) (৩×৩×৭.৫ মেঃওঃ) | ৪৫.০০ |
| (২) | বিভিন্ন ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্প | ৩.০০ |
| | মোট—(গ) | ৪৮.০০ |
| | সর্বমোট (ক + খ + গ) | ১২০৫.৫৭ |

বিদ্যুৎ পর্ষদের প্রকৃত ব্যয় আরও বৃদ্ধি পাওয়ার সম্ভাবনা আছে কারণ এই সময়কালের মধ্যে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ ও তিস্তা জল বিদ্যুৎ পরিকল্পনা খাতে পুরো খরচা ধরা হয়নি। এছাড়াও পরিকল্পনা বহির্ভূত কিছু কিছু প্রকল্পের আর্থিক সংস্থাও পর্ষদকে করতে হবে।

এমত অবস্থায় অনুমান হয় না, সপ্তম পঞ্চবার্ষিকী যোজনাকালে পরিকল্পনা মাফিক ও পরিকল্পনা বহির্ভূত প্রকল্পগুলি রুপায়ণের প্রয়োজন পর্ষদকে বিভিন্ন সংস্থাগুলির কাছ থেকে নিম্ন লিখিত পরিমান ঋণ সংগ্রহ করতে হবে ঃ

| | | |
|---|---|---|
| (ক) বাজার থেকে ঋণ (মার্কেট বন্ড) | ৩৮৬.৫৮ | কোটি টাকা |
| (খ) জীবনবিমা নিগম | ৫৮.২৯ | |
| (গ) গ্রামীণ বিদ্যুৎ নিগম | ১১২.৬৭ | |

| | | |
|---|---|---|
| (ঘ) বানিজ্যিক ব্যাঙ্ক | ১৫.০০ | |
| (ঙ) ভারতীয় শিল্পোন্নয়ন ব্যাঙ্ক (আই.ডি.বি.আই) | ৮১.০৭ | |
| (চ) সাময়িক ঋণ (ব্যাঙ্ক থেকে ক্যাস ক্রেডিট) | ১৩.০০ | |
| মোট | ৬৬৬.৬১ | কোটি টাকা |

যদি উপরিউক্ত ৬৬৬.৬১ কোটি টাকা, পর্ষদের ৩১ মার্চ ১৯৮৬ সনের নিট ঋণ যথা ।৬৯.৮৩ কোটি টাকার সহিত যুক্ত হয়, তাহলে ১৯৯০ সনের ৩১শে মার্চ পর্ষদের নিট ঋণের পরিমাণ বৃদ্ধি হয়ে প্রায় ১৪৪০.০০ কোটি টাকা হবে। উক্ত সময়ের মধ্যে আগের ঋণের প্রায় ১৪০.০০ কোটি টাকা পর্ষদ পরিশোধ করবে।

অতএব দেখা যাচ্ছে যে, রাজ্যের বিদ্যুৎ উন্নয়ন ও সম্প্রসারণ কর্মকান্ড অব্যাহত রাখতে এবং অনুরূপ সম্ভাব্য গ্রহণের প্রয়োজন রাজ্য বিদ্যুৎ পর্ষদের ঋণ গ্রহণের উর্দ্ধসীমা বর্ধিত করে আপাতত অন্তত ১১০০.০০ কোটি টাকায় ধার্য করা একান্তই প্রয়োজন।

মহাশয়, উক্ত পরিপ্রেক্ষিতে, আমার এই বক্তব্য নিবেদন করে অনুমোদনের জন্য সভায় প্রস্তাবটি পেশ করছি।

[3-10—3-20 P.M.]

**Mr. Speaker :** There are amendments given by Shri Abdul Mannan and Shri Kashinath Misra to this resolution. All the amendment are in order except nos. 3 and 4. The members may please move their amendments.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that in para 4, line I after the words "opinion that" the words "an enquiry Commission shall be set up by the Speaker to enquire whether" be inserted.

Sir, I also beg to move that in para 5, line 1, after the words "approves that" the words "The Speaker West Bengal Legislative Assembly should appoint an enquiry Commission to enquire whether" be inserted.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that in para 4, line after the words "opinion that" the words "an enquiry commission shall be set up by the speaker to enquire whether" be insterted.

Sir, I also beg to move that in para 5, line 1 after the words

"approves that" the words "The Speaker, West Bengal Legislative Assembly should appoint an enquiry Commission to enquire whether" be inserted.'

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহোদয় আন্ডার রুল ১৬৯ যে প্রস্তাবটি উত্থাপন করেছেন সেটি উত্থাপন করতে গিয়ে তিনি যে হিসাবটি দিলেন সেটির কোনও কপি তিনি আমাদের কাছে দেন নি, দিলে ভাল হত। অর্থাৎ তিনি যা বললেন তা যদি আমাদের কাছে সার্কুলেট করা হত তাহলে ভাল হত। এখন যদি তার সার্কুলেট করা হয় তাহলে ভাল হয়। কেন এই ঋণের প্রয়োজন তা বুঝতে আমাদের সুবিধা হয়। আমি প্রথমেই যে কথাটি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে রাখতে চাই তা হচ্ছে মাননীয় মন্ত্রী মহোদয়ের অথরিটি আছে, স্টেট গভর্নমেন্টের অথরিটি আছে, পাওয়ার আছে টু এনহ্যান্স দি লোন ক্যাপাসিটি অফ্ ডাব্লু.বি.এস.সি.ই.বি। মাননীয় মন্ত্রী মহোদয়, আমি সরাসরি আপনার কাছে প্রশ্ন রাখছি, আপনি জবাব দিন, আপনারা দাবি করছেন যে, আপনাদের কার্যকলাপে নাকি ওয়েস্ট বেঙ্গলে জেনারেসন ক্যাপাসিটি বেড়েছে ৯০০ থেকে ১১০০ মেগাওয়াট, এর পাশাপাশি আপনি আমাকে দয়া করে বলুন যে, আমাদের অভিজ্ঞতা কি বলে, হোয়াট ইজ্ দি অ্যাকচুয়াল জেনারেসন-এর কত পারসেন্ট ক্যাপাসিটি ইউটিলাইজেশন হচ্ছে? সারা ভারতবর্ষে যেখানে অ্যাভারেজ হচ্ছে ৪০ পারসেন্ট সেখানে আপনাদের কোনও সময়েই ৩০ পারসেন্ট এর বেশি হয় নি, সুতরাং নিট ফল কি? আপনারা বলছেন আপনারা অ্যাডিশন্যাল ক্যাপাসিটি বাড়িয়েছেন—জেনারেশন ক্যাপাসিটি—৯০০ থেকে ১১০০ মেগাওয়াট! মাননীয় মন্ত্রী মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী দম্ভ করে বলেন—এত বিদ্যুৎ ক্যাপাসিটি বাড়িয়েছি। কিন্তু তার রিফ্লেকশন কোথায়? রিয়েল জেনারেশন কতখানি হচ্ছে? You cannot utilise your generation beyond 30 percent. ফলে গ্রামে আলো নেই। এখানে আমি বিদ্যুৎ বাজেটের সময় বলেছিলাম যে, চারি দিকে শুধুই লোডশেডিং, পশ্চিমবঙ্গে শুধুই অমাবস্যা এবং এই অমাবস্যা আপনাদের কার্যকালে বৃদ্ধি পেয়েছে, ফলে শিল্প রুগ্ন হচ্ছে। এখানে ম্যাকসিমাম শিল্প রুগ্ন হয়েছে এবং তার প্রাইমারি কজ্ই হচ্ছে, The infra-structure of the supply of the electricity is minimum and it is a fact. You cannot question about facts that you have failed miserably to encourage the industrial sector, small, large and medium. আর একটা তাৎপর্য হচ্ছে টাটা বিড়লার ক্ষেত্রে কোনও দিন লোডশেডিং হচ্ছে না, অ্যাফেক্ট হচ্ছে স্মল-স্কেল ইন্ডাস্ট্রিগুলির ওপর, ফলে ওয়েস্ট বেঙ্গলে, number of sickness of small industries sector is large. 90 per cent industrial sickness in the small sector belongs to West Bengal & North Bengal. আপনি বলেছিলেন, আমরা নাকি কেবলই অন্ধকার দেখি, কিন্তু বিদ্যুৎ সমস্যা আর থাকবে না ৪/৫ বছরের মধ্যে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি দয়া করে জবাব দেবেন নর্থ বেঙ্গলে আগস্ট মাসে কত দিন বিদ্যুৎ ছিল, আর কত দিন লোড্শেডিং ছিল? আমি তো সেখানে গিয়ে শুধুই অন্ধকার দেখেছি, কোনও দিনই বিদ্যুৎ

দেখতে পাই নি। আপনি যে পরিকল্পনা গুলির নাম করলেন তার মধ্যে নর্থ বেঙ্গলের জন্য কোনও কিছুই দেখলাম না এক তিস্তা হাইডেল ছাড়া এবং তাও মাত্র ৪৫ কোটি টাকার বেশি বললেন না। আমার প্রথম অভিযোগ হচ্ছে, You have failed to utilise WBSEB এবং ঘন ঘন ইন্টার্ফেয়ারেন্স because of political influence of the Ruling Front. কোনও আশা-আকাঙ্খাই মেটাতে পারছে না। স্যার, A book has been circulated to us. "বামফ্রন্ট সরকারের ৯ বছর"—The binding is every excellent but the performance of left front is dismal. এখানে কি লেখা আছে? ওনারা এক জায়গায় বলেছেন ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে জাতীয়করণ করা হল না। You are there in the saddle of power. ১০ বছর ধরে এখানে আছেন। ৩ মাস আগেই যাবার ফিকির করছেন। আপনারা এই প্রস্তাবটা ইনিসিয়েট করছেন না কেন? Have you initiated the proposal. আপনারা বলছেন জাতীয়করণ করবেন কিন্তু যেগুলি জাতীয়করণ করেছেন সেগুলির কি অবস্থা হয়েছে? ট্রাম আপনারা জাতীয়করণ করেছেন, ২০ কোটি টাকা লোকসান বেড়েছে। আপনারা হয়তো বলবেন সোস্যাল সার্ভিস। মাননীয় হাউসিং মিনিস্টার এখানে আছেন, উনি লুকিয়ে থাকার চেষ্টা করছেন। উনি হাউসিং-এর দায়িত্বে আছেন। আপনার কার্যকালে ওয়েস্ট দিনাজপুর সেন্ট্রাল সিট অফ পাওয়ার, যেখানে ডিস্ট্রিক্ট হেড-কোয়ার্টাস বদল হয়ে যাবে বলে বাড়ি তৈরি হয়েছিল, ওঁরই হাউসিং বোর্ডের লোকেরা আজকে রেকর্ড হয়নি বলে বাড়ি শুদ্ধ সব বিক্রি করে দিতে যাচ্ছে। Sir, the Minister is Conriving with the thieves and decoits there. আজকে স্যার, জিজ্ঞাসা করি, আপনারা গ্যাস টারবাইনের জন্য কিছু টাকা চাচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দিন, অবশ্য এই কথা আমি অতীতেও বলেছি এবং এখনও বলছি, আমাদের হাইডেল পটেনসিয়াল থাকা সত্ত্বেও Why do you go for expansion of the gas turbines. যেখানে গ্যাস টারবাইন ও তার জেনারেশন কস্ট হচ্ছে ১৬ টাইমস্ Why are you going for gas turbine hydel and thermal. কারণ আপনাদের পার্টি ক্যাডার বাড়াবার জন্য? আপনারা ৫টি গ্যাস টারবাইন বসিয়েছেন। How long these have been brought into utilisation and what is the cast benefit ratio? এটাতে যাচ্ছেন কেন? দি থার্ড পয়েন্ট, স্যার, দেয়ার ইজ এ রুরাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন। আমি জানতে চাচ্ছি, আপনি রুরাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশনের জন্য টাকা চাচ্ছেন, কিন্তু রুরাল ইলেকট্রিফিকেশনের জন্য যে টাকা দিয়েছিল তার মধ্যে ৭৫ পারসেন্ট টাকা ইউটিলাইজ করতে পারেন নি, ফেরৎ চলে গেছে—একথা কি ঠিক? সুতরাং কেন করতে পারেন নি? আপনি নিজেই বলেছেন বিদ্যুৎ চ্যাপ্টার—৩৮ হাজার ৭৮টি মৌজা আছে, ১১০টি পৌরসভা আছে, ১৯৭৭ সালে ১০ হাজার ৯৮১টি মৌজা বিদ্যুৎ পেয়েছে বলে দাবি করা হয়। ২০০টি মৌজায় খুঁটি পোঁতা হয়েছিল। আপনাদের আমলে ক'টা গ্রামে বিদ্যুৎ গেছে, আপনি বলুন? আপনারা ১০ বছর হল ক্ষমতায় আছেন। পঞ্চম পরিকল্পনা পেয়েছেন, যষ্ঠ পরিকল্পনা পুরো পেয়েছেন, সেভেন্থ প্ল্যান পুরো পেয়েছেন—আপনাদের কার্যকালে ইউ হ্যাভ ফরমুলেটেড এ প্ল্যান। আপনারা ক'টা

গ্রামে বিদ্যুৎ দিতে পেরেছেন, ক'টা এনারজাইসেশন অফ দি ইরিগেশন সিস্টেম হয়েছে? সেটা রিভার লিফট হোক, সেটা ডিপ টিউবওয়েল সেন্টার হোক সেটা শ্যালো ক্লাস্টার হোক—এনারজাইসেশন কতটা বেড়েছে? স্যার, The result is hopelessly disappointing আপনাদের সময় কৃষি মার খাচ্ছে। আপনি বলেছিলেন খরায় উদ্বিগ্ন, ড্রট ইজ দি মেইন প্রবলেম। ড্রটটা কমব্যাট করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? এগ্রিকালচার মিনিস্টার বলে দিলেন খরিফ প্রডাকশন কম হবে। তার মানে ফড়িয়াদের সুযোগ করে দিচ্ছেন।

**Mr. Speaker :** Dr. Abedin, we are discussing the Government Resolution regarding raising of the borrowing capacity of the West Bengal State Electricity Board. It is not budget of Agriculture Department.

**ডাঃ জয়নাল আবেদিন :** Sir, the State Electricity Board is primarily responsible for rural electrification. There is provision for this sir, আজকে এই কথা বলতে হবে, রুরাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন এবং এই রুরাল ইলেকট্রিফিকেশনের জন্য টাকা এনে ক'টা গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণ করেছেন? এগ্রিকালচার বুস্টার কি হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, The result is absolutely disappointing.. কোনও কাজ করেন নি, স্থায়ীভাবে বিদ্যুতের স্ট্যাগনেশন এনে দিয়েছেন। জেনারেশন পসিবিল ইন ৭৬-৭৭ তে ক্যাপাসিটি বাড়লেও ইউটিলাইজেশন কি হয়েছে? ডিরেক্ট ক্যাপাসিটি হয়েছে। এখন মানুষ ডার্কনেসেতে ভুগছে। Load-sheding has proportionate by increased. কৈফিয়ৎ দেবেন। আপনিই বলেছিলেন অন্ধকার থাকবে না। আজকে যে প্রস্তাবগুলি করেছেন তারমধ্যে রিজিওন্যাল ইমব্যালেন্স আমরা দেখতে পাচ্ছি। This may be referred to the committee on Government Assurance as to why the darkness is permanent here.

[3-20—3-30 P.M.]

কোথায় এগুলি আছে? জেনারেশনে যে প্রস্তাবগুলি আপনি করেছেন তাতে রিজিয়ন ওয়াইজ কি প্রোজেক্ট ডিমান্ড হবে, এগ্রিকালচার সেক্টার, ইন্ডাস্ট্রি সেক্টার থেকে? তার কিছুই দেখতে পাচ্ছি না। সেজন্য স্যার, এদের হাতে, [****] এই পয়সা দেওয়া উচিত নয়। They should not be allowed to important infrastructural sectors and core sectors. আমাদের আপত্তি থাকার কথা ছিল না। এই গভর্নমেন্ট অপদার্থ গভর্নমেন্ট। miss use of fund and missuse of the Capacity. সেজন্য উই ক্যাননট সাপোর্ট দিস। কারণ Should not be allowed to borrow money from the market and from the financial institution. Thank you, sir.

---

Note : [*Expunged as ordered by the chair]

**মিঃ স্পিকার ঃ** চোর, ডাকাত কথাগুলি এক্সপাঞ্জ হবে।

**শ্রী বামাপদ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন, যে তাঁর বরোইং ক্যাপাসিটি ৮০০ কোটি থেকে বাড়িয়ে ১১০০ কোটি টাকা করেছেন আমি এটা সম্পূর্ণরূপে সমর্থন করছি এবং বিদ্যুমন্ত্রীর প্রশংসা করছি। আমাদের স্টেট ইলেকট্রিসিটি বোর্ড তার পারফরমেন্স অত্যন্ত ভাল। যেমন ধরুন আমি বলি, কোলাঘাটে ২১০, ডি.পি.এলে ১১০, ফরাক্কা যেখানে আপনারা বললেন ২১০ মেগাওয়াট দেবে সেখানে ১০০ মেগাওয়াট পাওয়া যাচ্ছে। চোখা থেকে ৫০ মেগাওয়াট পাওয়া যাচ্ছে না, সাঁওতালডি থেকে ১৮০ মেগাওয়াট পাওয়া যাচ্ছে। কিন্তু কয়লা ৮০ ট্রাকের জায়গায় ৬০ ট্রাক সাপ্লাই হয়। কয়লা পশ্চিমবঙ্গের নয়, এস.ই.বি.র হাতে নয়, সেই কয়লার কোয়ালিটিও তেমন নয়। এর ফলে একটা কম ইউনিট চলছে। ব্যান্ডেলের বিদ্যুৎ উৎপাদন সেটা অত্যন্ত প্রশংসনীয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত এপ্রিল থেকে আগস্ট পর্যন্ত ১৯৮৫ আর ১৯৮৬ সালে তাতে দেখা যাবে ১৯৮৬ সালের পারফরমেন্স অত্যন্ত ভাল। সি.ই.এস.সি. ৮১ মিলিয়ন ইউনিট বেশি উৎপাদন করেছে আর বিদ্যুৎ পর্ষদ ১২০ মিলিয়ন ইউনিট বেশি উৎপাদন করেছেন। কিন্তু উৎপাদন করলেও আজকে যে ঐ লোডশেডিংয়ের কথা বলছেন তার জন্য দায়ী কে—ডি.ভি.সি এবং ডি.ভি.সি. যা ডুবিয়েছে সেটা সাংঘাতিকভাবে। ডি.ভি.সি.র পারফরমেন্স আগস্ট মাসে অত্যন্ত খারাপ ছিল। যার ফলে আগস্ট মাসে বেশি লোডশেডিং হয়েছে। ডি.ভি.সি.র ৯৫০ মেগাওয়াট উৎপাদন করার দরকার সেখানে কখন ও৪৮৪, কখনও ৫০০। চুক্তি আছে ডি.ভি.সি কলকাতায় ৯৫ মেগাওয়াট ডেলা দেবে, কিন্তু দিচ্ছে ১০/১৫ মেগাওয়াট, এটা পোষাবে কোথা থেকে? শুধু তাই নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ কলকারখানার কথা বললেন ডি.ভি.সি.র অপদার্থতার জন্য রাউরকেল্লা থেকে শুরু করে গোটা উত্তর পূর্বাঞ্চল রাউরকেল্লা স্টিল প্ল্যান্ট, বোকারো, এদিকে দুর্গাপুর ইস্কো, সমস্ত জায়গায় প্রোডাকশন ব্যাহত হচ্ছে। কোটি কোটি টাকার জিনিস নষ্ট হচ্ছে। ৫০/৬০টি কলকারখানায় কাজ হচ্ছে না। আজকে যদি ডি.ভি.সি.র এই হয় তাহলে কলকারখানা চলবে কি করে? দুর্গাপুর, আসানসোল প্রভৃতি শিল্পাঞ্চলে এস.ই.বি.র কোনও গ্রিড নেই। ডি.ভি.সি. যা কমান্ড এলাকা পশ্চিমবঙ্গ সরকারের চুক্তির আইন অনুযায়ী সমস্ত কমান্ড এলাকায় দায়িত্ব ডি.ভি.সি.র। কিন্তু সেখানে ডি.ভি.সি. কোনও বিদ্যুৎ দেয় না। ফলে দিনের পর দিন বিদ্যুৎহীণ অবস্থায় সেখানকার কলকারখানাগুলি মার খাচ্ছে এবং সাধারণ মানুষ অসুবিধা ভোগ করছেন। কাজেই আজকে অন্ধকার সৃষ্টির জন্য দায়ী এস.ই.বি. নয়, ডি.ভি.সি.। আজকে এস.ই.বি.র ক্যাপাসিটি বেড়েছে, কিন্তু গত ২৬শে এপ্রিল থেকে সর্বভারতীয় গ্রিডের সঙ্গে উত্তর-পূর্বাঞ্চলের গ্রিডকে এক করা হয়েছে। এই এক করার ফলে এবং ফরাক্কা এবং ডি.ভি.সি.র খারাপ পারফরমেন্সের জন্য ফ্রিকোয়েন্সি রেট কমে যাচ্ছে, ফলে আসানসোল ও দুর্গাপুর অঞ্চলে অন্ধকার নেমে এসেছে। এখানে ওঁরা অন্ধকারের কথা বলছেন, কিন্তু তাঁরা যেসব পরিকল্পনা গ্রহণ করেছেন সেগুলো ঠিকভাবে রূপায়িত করছেন না। সেটা করলেই এক্ষেত্রে উন্নতি হতে পারে। তাঁরা এখানকার

অনেক প্রকল্প সম্বন্ধেই অনেক প্রতিশ্রুতি দিয়েছেন, কিন্তু আজ পর্যন্ত বাঁকুড়ায় মেজিয়া প্রকল্প কেন হচ্ছে না সেটা বলবেন কি? কালকে রাজীব গান্ধী এসে সবকিছু ঠিক করে দিয়ে যাবেন বলে আজকে এখানে তাঁরা উৎফুল্ল প্রকাশ করছেন। কিন্তু মেজিয়া প্রকল্প গ্রহণে কেন এত দেরি হল? মেজিয়ার জন্য তো জমি অধিগ্রহণ কবে হয়ে গেছে। এইসব কথা তো এখানে বলছেন না? কথা হল—উত্তর পূর্বাঞ্চল তথা পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উৎপাদন সাবলম্বী হোক এটা কেন্দ্রীয় সরকার চান না এবং তারজন্যই নানা রকম টালবাহানা করে প্রকল্পগুলিকে ঝুলিয়ে রাখা হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে না রেখে এস.ই.বিকে যাতে স্বাবলম্বী করে তোলা যায় সেই প্রচেষ্টা বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন এবং মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এখানে যেসব হিসাব দিলেন তা থেকেই এটা পরিস্কার হয়ে উঠেছে যে সেদিকেই তাঁরা এগিয়ে যাচ্ছেন। আজকে এখানে বড় বড় কথা বলা হচ্ছে। ১৯৮৪ সালেও নানা প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু সেগুলো রাখেন নি। হয়ত আবার কালকে কিছু চমক সৃষ্টি করবেন। সেইজন্যই লোন না করে, নিজেদের রিসোর্সেস নিজেদের সংগ্রহ না করে আমাদের উপায় নেই। আমি এখানে সকলকে এই প্রস্তাব সমর্থন করতে অনুরোধ করছি। এতে সারা পশ্চিমব্যাংলার উন্নতি হবে, এখানে শিল্প বাড়বে, আমাদের রাজ্যের মঙ্গল হবে। আবার একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ৮০০ কোটি টাকা থেকে ১১০০ কোটি টাকা ঋণ সংগ্রহের ক্ষমতা দেবার জন্য, সেই প্রস্তাব-এর বিপক্ষে আমাদের দলের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তব্যের উত্তর দিতে গিয়ে মাননীয় সদস্য বামাপদবাবু যে বক্তব্য রাখলেন তা শুনে অবাক লাগলো। সত্যি ওঁরা অন্ধকারে বাস করছেন। বাস্তব অবস্থা থেকে বিচ্ছিন্ন হয়ে গিয়ে এক কল্পিত তথ্য তিনি এখানে পরিবেশন করলেন। তাঁর বক্তব্যে সাফাই গাইতে গিয়ে আনন্দবাজার পত্রিকার সাফাই গাইলেন। কিন্তু পরশুদিনের আনন্দবাজারের সম্পাদকীয় যদি পড়তেন তাহলে বুঝতে পারতেন যে সেখানে কি বলছে। যা হোক, আনন্দবাজারের রেফারেন্স নিয়ে নয়, আমরা বাস্তব জীবনের উপলব্ধি নিয়ে যদি পর্যালোচনা করি তাহলেই বিদ্যুৎ দপ্তরের সফলতার ব্যাপারটা বুঝতে পারি। বামাপদবাবু একজন ট্রেড ইউনিয়ন লিডার। আজকে শিল্পে, ছোট ছোট কলকারখানা কেন ব্যাপক হারে শ্রমিক ছাঁটাই হয় সেটা যদি তিনি তুলে ধরতেন তাহলে বুঝতে পারতাম।

[3-30—3-40 P.M.]

হাওড়া শহর, যেটাকে আমরা বার্মিংহাম বলতাম, আজকে হাওড়া শহরের কি অবস্থা। বিদ্যুতের অভাবে ছোট ছোট কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে, সামান্য নিকেল কারখানাগুলির কি অবস্থা হয়েছে। আপনি হাওড়া শহরে গিয়ে যদি ওই সব কথা গুলি বলতেন তাহলে বুঝতাম। উনি আবার আনন্দবাজার পত্রিকার উদ্ধৃতি দিয়ে বললেন বিদ্যুতের অবস্থা ভাল।

আজকে গ্রামীণ বৈদ্যুতিকরনের অবস্থা কি? পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের ১১টি ইউনিটের মধ্যে মাত্র ৪টিতে বিদ্যুৎ তৈরি হচ্ছে—গত শুক্রবার আবার ৩টি ইউনিটের বিদ্যুৎ তৈরি হয়েছে—বাকি ৮টি ইউনিট অকেজ হয়ে পড়ে রয়েছে। এর জন্যও কি দায়ী কেন্দ্রীয় সরকার? শুধু ধান ভানতে শিবের গীত গাইছেন যে সব দোষ কেন্দ্রের। আপনারা আবার সি.ই.এস.সি জাতীয়করন করার জন্য বলছেন এবং কেন্দ্রের উপর দোষ চাপাচ্ছেন। এই ব্যাপারে রাজ্য সরকার কি করছে, আপনারা কি করবেন? আপনারা তো ১০ বছর এখানে রাজত্ব করছেন, আপনারা বসে বসে কি করছেন? পশ্চিমবাংলার মানুষকে সামান্য আলো আপনারা দেখাতে পারেন না, সমস্ত ঘরে আলো ফুটিয়ে তুলতে পারেন না? শুধু মাত্র আপনাদের নিজেদের দোষ ঢাকার জন্য কেন্দ্রের উপর দোষারোপ করছেন। আপনারা শুধু কেন্দ্রের উপর দোষ দেবেন, এটা কি রকম ব্যাপার। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়, প্রতিটি বিদ্যুৎ কেন্দ্রে ট্রেড ইউনিয়নের নাম করে নিজেদের দলের লোক বাড়াবার জন্য "ইন ক্লাব জিন্দবাদ" করছেন। আপনাদের "ইন ক্লাব জিন্দাবাদ" শ্লোগান দেওয়া উচিত নয়, কারণ আপনাদের বিপ্লব মরে গেছে। সেই জায়গায় আপনাদের শ্লোগান দেওয়া উচিত 'ইন ক্লাব অমর রহে'। বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র গুলিতে নিজেদের দলের ট্রেড ইউনিয়ানগুলি সামলাতে এবং কিছু দুর্নীতিগ্রস্ত আমলাদের স্বার্থ চরিতার্থ করতে গিয়ে উৎপাদন ব্যহত হচ্ছে। প্রতিটি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে ওনাদের ট্রেড ইউনিয়নের বেহাল অবস্থার ফলে শ্রমিক কর্মচারীরা ঠিকভাবে কাজ করবে এই রকম অবস্থা নেই। সেই জন্য বিদ্যুৎ উৎপাদন মার খেয়ে যাচ্ছে, উৎপাদন ঠিক ভাবে হচ্ছে না। গ্রামীণ উন্নয়নের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট কিছু স্কীম চালু করেছেন, তার মধ্যে একটি হল এস.ই.পি স্কীম অর্থাৎ সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম। এই স্কীমের মাধ্যমে বেকার ছেলেদের ২৫ হাজার টাকা লোন দেওয়া হচ্ছে যাতে তারা ব্যবসা করে নিজের পায়ে দাঁড়াতে পারে। কিন্তু এই টাকা পেয়ে বেকার ছেলেরা কি করবে সেটা তারা বুঝতে পারছে না। কারণ গ্রামে বিদ্যুৎ নেই। আজকে চাকুরির এই অবস্থা, আপনারা কোনও বেকার যুবককে চাকুরি দিতে পারছেন না সেখানে তারা সামান্য ব্যবসা করে খাবে, তার জন্য যে বিদ্যুতের দরকার, সেটা আপনারা দিতে পারছেন না। কুটির শিল্প করবে, সেখানে বিদ্যুতের কোনও ব্যবস্থা নেই, বিদ্যুৎ দিতে পারছেন না। বেকারত্ব দুর করার জন্য কেন্দ্রীয় সরকার বেকার যুবকদের যেখানে টাকা দিচ্ছেন সেই টাকা নিয়ে বিদ্যুতের জন্য তারা কাজ করতে পারছে না। আপনাদের এই ব্যর্থতা ঢাকবার জন্য কি আপনারা কেন্দ্রের উপর দোষ দেবেন? কিছু দিন আগে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী বললেন যে প্রতিটি পঞ্চায়েত থেকে ৬ জন করে লোক নেওয়া হবে বিদ্যুতের তার পাহারা দেবার জন্য। যদিও আপনি তার চুরি বন্ধ করতে পারেন নি। হুগলি জেলায় ২০১ টি গ্রাম পঞ্চায়েত রয়েছে, তার মধ্যে ৫২টি গ্রাম পঞ্চায়েত কংগ্রেসের দখলে। ৬টি গ্রামপঞ্চায়েতে ৬ জন করে নিজেদের দলের লোক নিয়ে তার পাহারা দেবার ব্যবস্থা করলেন। কিন্তু কংগ্রেস পরিচালিত পঞ্চায়েত পরবর্তীকালে যে সমস্ত লোক তার চুরি করতে গিয়ে ধরা পড়লো সেইগুলি সবই নিজেদের দলের লোক। ফলে আপনার সেই স্কীম মাঠে মারা গেল। প্রতিটি পঞ্চায়েতে লোক নিয়ে বিদ্যুতের তার পাহারা দেবার কথা ঘোষণা করলেন, কিন্তু সেই স্কীম

চালু রাখতে পারলেন না। লোকদীপ প্রকল্প চালু করলেন। গ্রামের তফসিলি সম্প্রদায়ভুক্ত লোকদের বিদ্যুৎ সরবরাহ করবেন। আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ভুক্ত লোকদের ৫ টাকা নিয়ে বিদ্যুৎ সরবরাহ করার স্কীম তৈরি করলেন। সেই ব্যাপারেও আপনি ব্যর্থ হলেন, সেই লক্ষ্যমাত্রায় আপনি পৌঁছতে পারলেন না। অনেক জায়গায় লাইন গিয়েছে কিন্তু বিদ্যুৎ নেই, এই অবস্থার সৃষ্টি হয়েছে। এরজন্যও কি আপনারা কেন্দ্রীয় সরকারকে দায়ী করবেন? আপনারা কংগ্রেসের বিরুদ্ধে অনেক কথা বলেন। ১৯৪৭ সালের পর থেকে কংগ্রেসি সরকার অনেকগুলি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র তৈরি করেছে। আপনাদের ১০ বছরের রাজত্ব কালে আপনারা কটা বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র তৈরি করেছেন? আপনারা ক্ষমতায় আসার পর প্রথম ৫ বছর বিদ্যুৎ মন্ত্রী হলেন মাননীয় মুখ্যমন্ত্রী। ওই ৫ বছর মন্ত্রী মহাশয় কোনও কাজ না করে কেবলমাত্র কংগ্রেসকে দোষারোপ করে কাটিয়ে দিলেন এবং ৫ বছরে বিদ্যুৎ দপ্তরের ১২টা বাজিয়ে দিলেন। তারপর নিজেকে সেফগার্ড করার জন্য আর একজনের ঘাড়ে দায়িত্ব চাপিয়ে দিলেন। তারপর আপনি মন্ত্রী হয়ে এই অবস্থার কোনও উন্নতি করতে পারলেন না। একটা সরকার ১০ বছর ক্ষমতায় থেকে কোনও কিছু উন্নতি করতে পারল না—এর জবাবদিহি কে করবে? সেই জায়গায় আপনারা কেন্দ্রকে দায়ী করছেন, সব দোষ কেন্দ্রের ঘাড়ে চাপাচ্ছেন। বামাপদবাবু নিজে শ্রমিকদের সঙ্গে আন্দোলন করে থাকেন, শ্রমিকদের পাশে থাকেন, তিনি কি করে বললেন বিদ্যুৎ ছাঁটাই হয় নি? আমি জানি না উনি কি ধরনের ট্রেড ইউনিয়ন করেন? আজকের দিনে কারখানা বলতে শুধুমাত্র হিন্দমোটরস্‌কেই বোঝায় না। আমাদের মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব যে কথা বলেছেন—ওঁরা টাটা-বিড়লার গায়ে হাত দিতে সাহস করবেন না, ওখানে ওঁদের টিকি বাঁধা আছে। এই সরকারের ক্ষমতা নেই ঐ সমস্ত বড় বড় শিল্পপতিদের গায়ে হাত দেবার। তাই আমরা আজ দেখতে পাচ্ছি, হাওড়া জেলাতে যেখানে অসংখ্য ছোট ছোট কলকারখানা রয়েছে, যেটা কিনা পশ্চিমের শেফিল্ড ও বার্মিংহামের সঙ্গে তুলনীয়, সেখানে অসংখ্য শ্রমিক কাজ করেন। সেখানে আজকে বিদ্যুতের অভাবে কারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে, শ্রমিকরা ছাঁটাই হয়ে যাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে এই যে, এই সমস্ত ছোট ছোট কারখানায় কর্মরত শ্রমিকরা কি ওঁদের চোখে শ্রমিক নয়? আমার এ কথা সত্যি কিনা তা একবার লঞ্চে করে পার হয়ে গিয়ে নিজেদের চোখে দেখে আসুন না যে সেখানে আজকে ছোট ছোট শিল্প কারখানাগুলো কি অবস্থায় আছে? কি ভাবে সেগুলো আজকে বিদ্যুতের অভাবে বন্ধ হয়ে যাচ্ছে এবং সেখানকার শ্রমিকরা কিভাবে ছাঁটাই হয়ে যাচ্ছেন? বিদ্যুতের অবস্থা আজ এমন এক জায়গায় এসে পৌঁছেছে যে, গ্রামের মানুষরা আগে যেখানে একবার বিদ্যুৎ চলে গেলে বলতো কখন আবার বিদ্যুৎ আসবে, সেখানে আজকে তাদের বলতে শোনা যায় যে সেই সপ্তাহে আর বিদ্যুতের দেখা তারা পাবে কিনা। আজকে মানুষ বলতে পারে না যে কোনদিন বিদ্যুৎ পাবে। আমি মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করব যে, আজকে বিদ্যুতের প্রকৃত অবস্থা কি তা জানার জন্য আমরা যে অ্যামেন্ডমেন্ট এখানে দিয়েছি তা যেন গ্রহণ করেন, এবং একটা এনকোয়ারি কমিটি গঠন করে সেই এনকোয়ারি কমিটির দেওয়া রিপোর্ট থেকে জানুন যে

**বর্তমানের এই বিদ্যুৎ সমস্যার উন্নতিকল্পে সত্যিকারের কি কি সরকারের পক্ষে করণীয়। এনকোয়ারি কমিটির মাধ্যমে জানবার চেষ্টা করুন যে, সত্যি সত্যিই ১১০০ কোটি টাকা লোন নেবার কোনও দরকার আছে কি নেই। এই কথা বলে আমরা এখানে যে অ্যামেন্ডমেন্ট প্লেস করেছি তা গ্রহণ করে এবং মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে প্রস্তাব রেখেছেন তা প্রত্যাহার করতে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।**

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের মাননীয় মন্ত্রী শ্রী প্রবীর সেনগুপ্ত মহাশয় এখানে যে রেজোলিউশন এনেছেন আমি তা সমর্থন করতে গিয়ে এ কথা বলতে চাই যে, ওঁরা এখানে ধান ভানতে শিবের গীত গাইলেন। অর্থাৎ ওঁদেরই আমলে ওঁরা লোন ফ্লোট করেছেন, আর প্রবীরবাবু ৮০০ কোটি টাকা বাড়িয়ে ১১০০ কোটি টাকা চেয়েছেন, এই সমস্ত অনেক বড় বড় কথা ওঁরা বলে গেলেন। আমি কেন্দ্রের কথা না হয় ছেড়েই দিলাম, রাজ্যের কথাতেই আসি। ওঁদের আমলে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত সময়ে—মোট সাড়ে পাঁচ বছর সময়ে—ওঁরা মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনও বাড়াতে পারেন নি। অথচ আমরা সাড়ে ন'বছর সময় কালের মধ্যে এগারশ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন বাড়িয়েছি। কাজেই, ওঁরা যে প্রশ্ন এখানে রেখেছেন—ক্যাপাসিটি ইউটিলাইজেশন—সেই ক্যাপাসিটি ইউটিলাইজেশনের ক্ষেত্রে অল ইন্ডিয়া অ্যাভারেজ নর্ম যা আছে, আমরা সেখানেই আছি। আমাদের আমলে আমরা অ্যাভারেজ ৪০-৪৪ পারসেন্ট উৎপাদন সীমার মধ্যে আছি। ওঁদের আমলে, ১৯৭২-৭৭ সালে উৎপাদন ছিল ১০-১২ পারসেন্ট। আমরা আমাদের বাজেটের ২৩-২৪ পারসেন্ট খরচ করছি। আমরা জানি, সমস্ত কিছুর উন্নয়নের তথা জাতীয় উন্নয়নের চাবিকাঠি হচ্ছে বিদ্যুত। সেজন্য আমরা বিদ্যুতের উপরে যথেষ্ট গুরুত্ব দিয়েছি। ১৯৭২-৭৭ সালে আমরা দেখেছি—ওঁরা যখন এখানে ক্ষমতায় ছিলেন—২৪ ঘন্টার মধ্যে ১৬/১৮ ঘন্টা বিদ্যুৎ থাকত না। আমরা এক অন্ধকার জগতে থাকতাম। ঐ সময়ে ঘন্টার পর ঘন্টা ধরে বিদ্যুতের দেখা পাওয়া যেত না। বর্তমানে বিদ্যুতের অভাবে পশ্চিমবঙ্গে একটাও কারখানা বন্ধ হয়েছে বলে আমাদের জানা নেই। মান্নান সাহেব হুগলি জেলার গন্ডগ্রামের বাসিন্দা, হাওড়াতে যে পরিমাণ কলকারখানা আছে তা হয়ত তাঁর ওখানে গড়ে ওঠে নি। তবে হাওড়াকে শেফিল্ডের সঙ্গে তুলনা করা যায় না। কিন্তু একথা বাস্তব সত্য যে হাওড়াতে কোনও কারখানা বিদ্যুতের অভাবে বন্ধ হয় নি। তবে প্রশ্ন এখানে নয়, আসল প্রশ্ন হচ্ছে এই যে, বিদ্যুতের উৎপাদন যত পরিমাণে হওয়া উচিত ছিল, সেই পরিমাণে সফলতা লাভ করা গেছে কিনা তা বিশ্লেষণ করে দেখতে হবে। আমরা স্বীকার করি যে, সেই পরিমাণে সফলতা আমরা লাভ করতে পারিনি। সেজন্য আমরা আরও বেশি করে বিদ্যুতের উৎপাদন বাড়াতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় যা এখানে উপস্থাপিত করেছেন, সেখানে সেকশন ৬৫ অফ দি সেড্ অ্যাক্ট স্যুড বি ইলেভেন হানড্রেড ক্রোরস্ অফ রুপিজ, এর মধ্যে অন্যায়টা কোথায় হয়েছে? ওঁরা তো জ্যোতিবাবু থেকে শুরু করে সবকিছুই বলে গেলেন। আমি যদি এখানে সেসব না বলে শুধুমাত্র কেন্দ্রের কথাতেই আসি, আমি যদি বলি যে কেন্দ্রের জন্যই আমাদের এখানে মেজিয়া তাপবিদ্যুৎ কেন্দ্রটি বাস্তবে

রূপায়িত হচ্ছে না, তাহলে কি হবে? কেন্দ্রের কথা শুনলেই ওঁদের গায়ে জ্বালা ধরে। ডি.ভি.সি.—ওঁদেরই প্রকল্প। ওখান থেকে যে পরিমাণ বিদ্যুৎ দেবার কথা ছিল—দৈনিক ৯৫ মেগাওয়াট—তা দিচ্ছেন না। দৈনিক ১০/১৫ মেগাওয়াটের বেশি বিদ্যুত কোনওদিন (সকাল-বিকাল মিলিয়ে) সরবরাহ করেন না। কিন্তু এই সমস্ত কথা বললেই গাত্রদাহ শুরু হয়ে যাবে। সত্যি কথা বললেই সহ্য হয় না। কংগ্রেসিরা নিজেরা নিজেদেরই ঘাড় ধরে, কাপড় খুলে নিচ্ছেন। যে কেউই ওঁদের মধ্যে কোনও সত্যি কথা বলছেন তাঁকে এই রকম করছেন আসলে ওঁদের অভ্যাসই হচ্ছে এই রকম। সত্যি বলার কোনও অভ্যাস ওঁদের নেই। কৃষি শিল্প সবক্ষেত্রেই বিদ্যুতের প্রয়োজনের কথা মনে রেখেই আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বিশেষভাবে চেষ্টা করছেন কিভাবে এর উৎপাদন বৃদ্ধি করা সম্ভব হয়। যেখানে গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ হচ্ছে সবচেয়ে ঘনবসতিপূর্ণ একটি রাজ্য, সেখানে এই রাজ্যের কৃষিযোগ্য জমিতে ৩/৪টি ফসল উৎপাদনের প্রয়োজনে—কৃষির জন্য সেচের প্রয়োজন—অধিক মাত্রায় বিদ্যুতের সরবরাহ একান্ত প্রয়োজন। শিল্পের সম্প্রসারণের জন্যও চাই বিদ্যুতের অধিক সরবরাহ। আমরা যে সব সময় চাহিদা মতো এই সমস্ত ক্ষেত্রে বিদ্যুৎ যোগান দিতে পারছি, সেই দাবি আমরা কখনও করছি না। আমরা এখনও সেই রকম সফলতা লাভ করতে পারি নি। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় এই সব কথা তাঁর বাজেটের সময়ে উল্লেখ করেছেন। থার্মাল প্ল্যান্টকে কমার্শিয়ালি অপারেট করতে গেলে কমপক্ষে ৪/৫ বছর সময় লাগে। অর্থাৎ আমাদের বর্তমানে যে ডেনারেশন ক্যাপাসিটি, এটাকে আমরা আরও যাতে বাড়াতে পারি, সেজন্যই আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, একজিস্টিং যে সমস্ত ট্রেড ইউনিয়ন আছে, অর্থাৎ ফাংশনিং ট্রেড ইউনিয়ন যেগুলো আছে, তাদের সঙ্গে সকলকে নিয়ে আমাদের একজিস্টিং সেড আপ এর মধ্যে কিভাবে জেনারেশন ক্যাপাসিটিকে বাড়াতে পারি সে বিষয়ে আলোচনা করে দেখার প্রয়োজন আছে, এবং তিনি যেন সে সম্বন্ধে একটু ভেবে দেখেন।

[3-40—3-50 P.M.]

দুই নাম্বার হচ্ছে আপনাদের যে সমস্ত সেন্টারগুলি ডি.ভি.সি. অফিসে আছে বা এ-অফিসে আছে সেইগুলোর বিভিন্ন জায়গায় আমি দেখেছি—ডান বাম সব সমান। তারা সেখানকার অফিসে সময়মতো যান না, ঠিক মতো অ্যাটেন্ড করেন না। এইগুলি একটু দেখতে হবে। এইগুলি আমাদের উপরে ছেড়ে দিলে চলবে না। এই ব্যাপারে একটু নজর দিন। পরিশেষে বলব আপনি যে প্রস্তাব হাউসের সামনে রেখেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী প্রবীর সেন গুপ্ত মহাশয় আজকে যে প্রস্তাব এনেছেন—রাজ্যের বিদ্যুৎয়ের প্রয়োজনে—স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের যে ঋণ গ্রহণের ক্ষমতা তাতে ৮০০ কোটি টাকা থেকে সর্বোচ্চ ক্ষমতা ১১০০ কোটি টাকায় উন্নতি করার জন্য তিনি প্রস্তাব এনেছেন। এই প্রস্তাবের সমর্থনে বিদ্যুৎপর্ষদ এবং তার

দপ্তরের সামনে আগামী দিনে যে পরিকল্পনা আছে—সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনা—তাতে রাজ্যের বিদ্যুৎ উৎপাদন ও তার বিস্তারের জন্য বিভিন্ন পরিকল্পনার যে প্রস্তাব সেইগুলিকে বাস্তবায়িত করার জন্যে অন্তত প্রস্তাবের সমর্থনে একটি লম্বা তালিকা দিয়ে একটা রঙিন চিত্র আমাদের সামনে রেখেছেন। তিনি বর্তমানে রাজ্যের বিদ্যুতের পরিস্থিতি এবং গ্রামে বিদ্যুত সম্প্রসারণের উন্নীতিকে অব্যাহত রাখার জন্যে ইত্যাদি কথা এখানে রেখেছেন। স্বভাবতই আজকে এই প্রস্তাবের মধ্যে দিয়ে তারা যে বাড়তি টাকা ঋণ হিসাবে বলেছেন, স্বভাবতই তাতে মানুষের মনে কতকগুলি প্রশ্ন আসবে যে এই রাজ্যে বর্তমান রাজ্য সরকারের আমলে বা ইতিপূর্বে বামফ্রন্টের ৮/৯ বছরের সময়ে পশ্চিমবাংলার বিদ্যুৎ সমস্যা কোন জায়গায় ছিল—এই হিসাব নিকাশের প্রশ্নই আসে। স্বভাবতই আমাদের এই কথা মনে হয় যে তারা গত ৮/৯ বছরের মধ্যে অতিরিক্ত বিদ্যুৎ উৎপাদন করবার ক্ষমতা বৃদ্ধি করেছেন এবং সেটা ১০০০ থেকে ১১০০ মেগাওয়াটের মতো, এটা কম নয়। কিছুদিন আগেও আমাদের রাজ্যের মন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছিলেন বিদ্যুতের সমস্যার সমাধান হবে। তবে এই সমস্যা কি শিল্প ক্ষেত্রে কি গৃহস্থের ক্ষেত্রে সর্বত্রই থাকবে? কিন্তু আজকে বিদ্যুৎ সঙ্কট যে জায়গায় বিশেষ করে গত দুই-এক মাস ধরে আবার নতুন করে যে লোডশেডিংয়ের প্রচন্ড প্রকোপ দেখা দিয়েছে বা আমরা আজকে যেটা উপলব্ধি করছি সেটাই তো আমাদের বাস্তব জীবন। স্বভাবতই এই রকম জায়গায় একটা প্রশ্ন—আজকে যেখানে সরকারি অর্থ ব্যয়ে বিদ্যুতের উৎপাদন বাড়ছে হাজার মেগাওয়াট থেকে ১১০০ মেগাওয়াট সেখানে আজকে বিদ্যুতের উৎপাদন অবস্থা কেন এই জায়গায়? আজকে যে জিনিসগুলি দেখা যাচ্ছে সরকারের যে ব্যর্থতা, প্রস্তাবের যে ব্যর্থতা সেইগুলি সম্পর্কে চোখবুজে থাকলে চলবে না; মেইনটেনান্স সম্পর্কে যে ব্যর্থতা সেইগুলি সম্পর্কে চোখবুজে থাকলে চলবে না। এইগুলো সম্পর্কে চোখ না দিলে চলবে না। ইনস্টল্ড ক্যাপাসিটি অফ প্রোডাকশন এবং তার ইউটিলাইজেশন ও রেট এতো লো হচ্ছে কেন তার হিসাব কে দেবে সেটা বড় প্রশ্ন নয়। আমরা বাস্তব জীবনে কি উপলব্ধি করছি? জাগলরি অফ অ্যাকাউন্টস এবং স্ট্যাটিসটিক্স দিয়ে আপনারা বোঝাতে পারেন। কিন্তু লোডশেডিং এর যা দাপট সেটা তো কমছে না। স্ট্যাটিসটিক্স কি বলে সেটা বড় কথা নয়, দিস ইজ দি অ্যাকচুয়াল এক্সপিরিয়েন্স। তাহলে হোয়্যার লাইজ দি ডিফেক্ট? এটা আমার, আপনাদের সকলের জানা, তাহলে কেন এটা হচ্ছে? এবং সেখানে মেনটেনেন্সের এই অবস্থা। প্ল্যানিং ডিজাইনিং সবই ফলটি। আপনাদের কোলাঘাটে যে থার্মাল পাওয়ার প্ল্যান্ট আছে সেখানে বোধ হয় গত জুলাই মাসে সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির ডেপুটি ডাইরেক্টর এনকোয়ারি করে গিয়ে দেখে বলেছেন, কমপ্লেন করেছেন যে কোলাঘাটের ডিজাইন ফলটি ডিজাইন। এর ফলে হয়েছে কি সেখানে বেসিক ডিফেক্টটা রয়ে গেছে। কোলাঘাটের সেকেন্ড এবং থার্ড ইউনিট এর প্রত্যেকটা থেকে ২১০ মেগাওয়াট করে বিদ্যুৎ পাবার কথা, কিন্তু প্র্যাকটিকালি প্রোডিউসড ৮০ টু ৯০ মেগাওয়াট। তাহলে আমার আজকে মনে হয় মেনটেনেন্সর জন্যই এই অবস্থা। এর যদি কোনও সুরাহা না হয় অর্থাৎ মেনটেনেন্সের কোনও সুরাহা না হয় তাহলে শুধু তো জেনারেশনের জন্য নতুন ইউনিট করে সমস্যার সমাধান হবে

না। তা ছাড়া নানা দিক থেকে যেমন ম্যানেজমেন্টের মধ্যে গোটা অ্যাডমিনিস্ট্রেশনের মধ্যে যে গলদ রয়েছে। তার জন্য কনজিউমার সাফার করে যাচ্ছে। কনজিউমার একটা মেজর ব্যাপার। ট্রান্সফরমার বিয়ন্ড ক্যাপাসিটি লোড করছে। সেখানে আপনাদের বিদ্যুৎ পর্ষদ বিদ্যুতের কোনও কানেকশন দিচ্ছেনা, কানেকশন না দেবার ফলে তারা নানা রকম ভাবে ট্যাপিং করছে। ট্যাপিং এর জন্য অফিসিয়্যালি কোনও রেকর্ড হচ্ছে না। ফলে ট্রান্সফরমারের যে লোড সেই লোড একসেস ক্যাপাসিটি হচ্ছে। এই সমস্ত জিনিস হচ্ছে আর মাঝখান থেকে কনজিউমাররা লো ভোল্টেজ সাফার করছে। অথচ এর কোনও রেমিডি নেই। কনজিউমার পাচ্ছে না, এইগুলো যদি আপনারা না দেখেন আজকে যতই লগ্নি করুন বা রুরাল বৈদ্যুতিকরণ এর ব্যাপারে, সোসালি ব্যাকওয়ার্ড বা দুর্বলশ্রেণীর জন্য যে প্রস্তাব দিয়েছেন খুব ভালো কথা, কিন্তু তা হবে না। ফলে বাস্তবে একজিস্টিং যে জায়গাটা সেটাতে ডিফেক্ট রয়েছে। বার বার আপনাদের কাছে প্রস্তাব রেখেছি যে আপনারা পশ্চিমবাংলার বিদ্যুৎ সঙ্কট সমাধানের জন্য বিশেষজ্ঞদের দিয়ে একটা এনকোয়ারি কমিটি করুন। আজকে শুধু একটা রঙিন চিত্র দিলাম যে এর জন্য ৮০০ কোটি থেকে ১১০০ কোটি টাকায় আনতে হবে, খুব ভালো কথা কিন্তু অবস্থাগুলি যদি না দেখেন তাহলে কিন্তু পশ্চিমবাংলার মানুষ এই জিনিস বরদাস্ত করতে পারবে না।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৫ মিনিটে বলা যাবে না। তবু আমি ভেবেছিলাম জয়নাল আবেদিন সাহেব তিনি একটু ভাল কথা বলবার জন্য তৈরি হয়ে আসবেন। কিন্তু তিনি এক্সটেম্পোর বলেছেন। আমার প্রথম কথা হচ্ছে যে, যারা পশ্চিমবঙ্গের অগ্রগতি চায় তারা তো দেখতে পাচ্ছেন কতগুলো ইউনিট এখানে করা হয়েছে। চারটে ২১০ ইউনিটের কাজ চলছে, তিস্তা ক্যানেলের কাজ শুরু হয়ে গেছে। রাম্মামও হচ্ছে।

[3-50—4-00 P.M.]

এবং বলা হয়েছে যে তিস্তা ক্যানেল বা অন্যান্য জায়গায় টাকা ধরা হয়েছিল তাতে আরও বেশি টাকা লাগবে। কারণ বাজেটের টাকায় হবে না বলে বাইরে থেকে আনতে হবে। যারা অগ্রগতি চায় তারাই বলবে ১১০০ কোটি টাকা দরকার। যারা মনে করেন পশ্চিমবাংলায় বিদ্যুতের অগ্রগতির দরকার নেই তাঁরাই দায়িত্বজ্ঞানহীনের মতো কথা বলতে পারেন। পি.এল.এফের কথা বলা হয়েছে। পি.এল.এফ কেউ অস্বীকার করতে পারেন? ব্যান্ডেল পাওয়ার প্ল্যান্ট ভারতবর্ষের ভাল ভাল পাওয়ার প্ল্যান্টের মধ্যে অন্যতম জলঢাকা যে বিদ্যুৎ উৎপন্ন হয় তার পি.এল.এফ ভারতবর্ষের মধ্যে অন্যতম। এখানে খারাপ হয়েছে সাঁওতালডি যার জন্য মোট পি.এল.এফ. সারা ভারতবর্ষের চেয়ে কম। সাঁওতালডি ওঁদের সৃষ্টি। ইন্দিরা গান্ধীকে দেখানোর জন্য বস্তা পুড়িয়ে ধোঁয়া দেখানো হল। এমন জায়গায় নির্বাচন করা হল যেখানে জল, যোগাযোগ ইত্যাদি অনেক কিছুর অভাব। আজকে সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি স্বীকার করেন যে এটা রিনোভেশন করা দরকার এবং আমরা এ বিষয়ে যে প্রস্তাব দিয়েছি সেটা তাঁরাও স্বীকার করেছেন। সুতরাং ৯/১০ বছর প্রায় ১৩০০ মেগাওয়াটের বেশি ইনস্টল

ক্যাপাসিটি বেড়েছে। এখানে ১৯২৬ সালের বয়লার আছে। সাধারণত এগুলি ৩০ বছর চলে। কিন্তু ৪০/৪৫ বছর হয়ে গেল। তারপর বললেন সি.ই.এস.সি. সম্প্রসারণ করলেন না কেন। কোলকাতার ক্রমবর্ধমান চাহিদা পুরণের জন্য তাদের একটা ইউনিট করার অধিকার দিলেন না? কলকাতার বিদ্যুৎ কোথা থেকে আসবে? ন্যাশনাল গ্রিড দিয়ে দেব বলেছিলেন। এভাবে কলকাতায় সংকট সৃষ্টি করলেন। আমরা তাদের ৪টি ইউনিট করার অর্ডার দিয়েছি। আপনারা ইউনিট করার পক্ষে নয়। আমরা মনে করি সি.এস.সি.র যেভাবে কাজ হচ্ছে তাতে আরও নতুন ইউনিট করতে দেওয়ার অধিকার দেওয়া হোক। শিল্পাঞ্চলকে ধ্বংস করার জন্য তাঁরা এখানে বিদ্যুতের উন্নয়ন করলেন না, বাহিরে থেকে আনার পরিকল্পনা করেছিলেন। লোডশেডিং-এর কথা বলা হয়েছে। হিসেব করে দেখবেন লোডশেডিং এখানে কম। নির্বাচনে বিদ্যুৎ করতে হবে না, হ্যারিকেন নিয়ে শোভাযাত্রা করতে হবে না। এসব অনেকদিন আগেই বন্ধ হয়ে গেছে। লোডশেডিং-এর সমস্যা মাঝে মাঝে দেখা দিলেও সঙ্কট দেখা দেবে না। সেই ভাবেই আমরা ব্যবস্থা করছি। এখানে জল বিদ্যুৎ নেই, কয়লা পুড়িয়ে বিদ্যুৎ করা হচ্ছে। অর্থাৎ হাইডেল নেই, থারমাল আছে। সুতরাং মাঝে মাঝে লিক হতে পারে। গনিখান চৌধুরি বললেন চুখা, ফরাক্কা যেখানে হয়ে গেছে সেখানে লাইন করা হচ্ছে না। সেই হিসেবে আমরা ইউনিট ওভারহলিং বন্ধ করে দিলাম। ফরাক্কা, চুখা আসুক তারপর করব। দেখা গেল মাসের পর মাস গেল চুখা বা ফরাক্কা আসছে না। অতএব ঐ বিদ্যুৎ না এলেও কোলাঘাট তৃতীয় ইউনিটকে আমরা ওভারহলিংএ দিতে বাধ্য হয়েছি, কারণ মেশিনের অবস্থা খুব খারাপ। ব্যান্ডেলে ওরা জরুরি অবস্থার সময় ইঞ্জিনিয়ারদের নির্দেশ দিয়ে প্ল্যান্ট চালাতে বাধ্য করেছিল। সেখানেও ওভারহলিং-এর দরকার। এখন ২/৩ দিন বিদ্যুতের সঙ্কট দেখা দিলে ডি.ভি.সি. কিন্তু ১০ মেগাওয়াট দিচ্ছে। বর্ধমানে নতুন শিল্প হওয়া দূরের কথা দামোদর ভ্যালি এলাকায় ডি.ভি.সি. বিদ্যুৎ বাড়াচ্ছে না, ২০ বছর আগে যা নির্দিষ্ট করা হয়েছিল সেটাই দিচ্ছে। আমাদের ওখানে বিদ্যুৎ দেবার ক্ষমতা নেই, কারণ ওখানে আমাদের কোনও লাইন নেই। সুতরাং যেসব কথা বলেছেন সেটা ঠিক নয়। তারপর লোকদ্বীপের কথা বললেন। আপনি শুনে রাখুন এই লোক-দ্বীপ প্রকল্প সিটু এবং আই.এন.টি.ইউ.সি যৌথভাবে স্বেচ্ছায় শ্রম দিয়ে সেটাকে কার্যকর করছে এবং গ্রামাঞ্চলের গরিব মানুষের মধ্যে একটা বিরাট উৎসাহ উদ্দীপনার সৃষ্টি হয়েছে। এবারে ৪০ হাজার করা হবে। আরামবাগের যিনি বললেন তাঁকে জানাচ্ছি আরামবাগে ১০০টা হয়েছে এবং আসতে আসতে হাওড়ায় আসছে। আমি সভাকে বলব এই যে ৮০০ কোটি টাকা ধারের যে ক্ষমতা বিদ্যুৎ পর্ষদকে দেওয়া হয়েছিল তাতে যে কর্মকান্ড শুরু করা হয়েছে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই বাজেটে নির্ধারিত টাকা থেকে আরও বেশি টাকা দিতে হবে। আমি আশা করব আপনারা এটাকে সমর্থন করবেন এবং অভিনন্দন জানাব এস ইউ সি'র নেতাকে যিনি এটাকে সমর্থন করেছেন। এই কথা বলে সমস্ত সংশোধনীর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I now put amendments Nos.1 to 3 by Shri Abdul Mannan and Shri Kashinath Misra to vote.

[4-00—4-10 P.M.]

The motions of Shri Abdul Mannan and Shri Kashinath Misra :

1. That in para 4, line 1 after the words "opinion that" the words "an enquiry commission shall be set by the speaker to enquire whether" be inserted, and that in para 5, line 1, after the words "approves that" the words "The Speaker, West Bengal Legislative Assembly should appoint an enquiry commission to enquire whether" be inserted, were then put and a division taken with the following results :

**Noes**

Abdus Sobhan Gazi, Shri

Abul Mansur Habibullah, Shri Syed

Adak, Shri Nitai Charan

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Debi Prosad

Bauri, Shri Gobinda

Bera, Shri Pulin

Biswas, Shri Jayanta Kumar

Bose, Shri Biren

Chakraborty, Shri Ajit

Chakraborty, Shri Jatin

Chakraborty, Shri Subhas

Chakraborty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Sibendranarayan

Das, Shri Jagadish Chandra

De, Shri Bibhuti Bhusan

Deb, Shri Saral

Doloi, Shri Siba Prasad

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Susanta

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Hazra, Shri Sachindra Nath

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Khan, Shri Sukhendu

Konar, Shrimati Maharani

Lama, Shri Dawa

Let, Shri Dhirendra

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Maji, Shri Swadeshranjan

Majumdar, Shri Sunil Kumar

Malakar, Shri Nani Gopal

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada

Ming, Shri Patras

Mir Abdus Sayeed, Shri

Mohanta. Shri Madhabendu

Molla, Shri Anadi

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Shashanka Sekhar

Mondal, Shri Sudhansu Sekhar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayandas

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Sarkar

Naskar, Shri Sundar

Nezamuddin Md., Shri

Oraon, Shri Mohan Lal

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Radhika Ranjan

Rai, Shri H.B.

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Umakanta

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Satpathy, Shri Abani Bhusan

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Sinha, Shri Prabodh Chandra

Soren, Shri Khara

Talukdar, Shri Pralay

Uraon, Shri Punai

Uraon, Shri Subodh

Ayes

Abdul Mannan, Shri

Abdul Wahed, Shri

Abdus Sattar, Shri

Abedin, Dr. Zainal

Banerjee, Dr. Sushovan

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharya, Shri Amarendra Nath

Goswami, Shri Arun Kumar

Habibur Rahaman, Shri

Humayun Reza, Shri

Misra, Shri Kashinath

Molla, Shri Fazle Azim

Moslehuiddin Ahmed, Shri

Motahar Hossain, Dr.

Nurul Islam Chowdhury, Shri

Ray, Shri Naba Kumar

Sarkar, Shri Dhirendra Nath

Trivedi, Shri Bankim

**Abstantion**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 18 and the Noes 86, the motions were lost.

The motion of Shri Prabir Sengupta that :

Whereas sub-section (3) of section 65 of the Electricity (supply) Act, 1948 (54 of 1948) (Hereinafter referred to as the said Act) provides that the maximum amount which the State Electricity Board may at any time have, on loan under Sub-Section (1) of that section shall be ten crores of rupees, unless the State Government, with the approval of the State Legislative Assembly, fixes a higher maximum amount ;

And whereas the State Government, with the approval of the State Legislative Assembly, by Power Department notification No.47-power/II, dated the 11th January, 1982, fixed a higher maximum amount of eight hundred crores of rupees which the West Bengal State Electricity Board might at any time have on loan under sub-section(I) of section 65 of the said Act;

And whereas the State Government now considers that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section(1) of section 65 of the said Act should be eleven hundred crores of rupees;

And whereas this Assembly is also of opinion that the maximum amount which the West Bengal State Electricity Board may any time have on loan under sub-section(1) of section 65 of the said Act should be eleven hundred crores of rupees;

Now, therefore, this Assembly approves that the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section(1) of section 65 of the said Act shall be eleven hundred crores of rupees.—was then put and agreed to.

## LEGISLATION

### The Registration (West Bengal Amendment) Bill, 1986.

**Shri Syed Abul Mansur Habibullah :** Sir, I beg to introduce the Registration (West Bengal Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Syed Abul Mansur Habibullah** : Sir, I beg to move that the Registration (West Bengal Amendment) Bill, 1986, be taken into consideration.

माननीय অধ্যক্ষ মহাশয়, আমি যে বিল উত্থাপন করেছি তার মূল উদ্দেশ্য হচ্ছে আই জি রেজিস্ট্রেশনের হাতে একটা বিশেষ অধিকার দেওয়া হচ্ছে। আমরা বর্তমানে ফাইলিং সিস্টেম চালু করছি। এই সিস্টেমটির বিধান ইতিপূর্বে ছিল না বলে সংশোধনীর মাধ্যমে তাঁকে এই অধিকার দেওয়া হচ্ছে।

**শ্রী নবকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের সামনে দি রেজিস্ট্রেশন (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬ যেটা এনেছেন তাকে সমর্থন করতেই হয় কারণ এতে তিনি সামান্য একটু পাওয়ার দেবার কথা উল্লেখ করেছেন। আমি এই ব্যাপারে বক্তব্য রাখার আগে আমাদের রেজিস্ট্রেশন অ্যাক্টে কিছু কিছু যে ভুল ত্রুটি আছে সে সম্বন্ধে একটু বলতে চাই। আমরা জানি এবং মন্ত্রী মহাশয়ও জানেন আমাদের বর্তমান রেজিস্ট্রেশন পদ্ধতি যদি পরিবর্তন করা না যায় তাহলে মানুষের মঙ্গল করা যাবে না। বর্তমানে দেখা যাচ্ছে যে মানুষ জমি কেনার পর রেজিস্ট্রার্ড কবলা পেতে তার ৭/৮ বছর লেগে যাচ্ছে। এই ব্যাপারে আমরা মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনার সময় বলেছি এমন কিছু ব্যবস্থা করুন যাতে কবলাগুলি তাড়াতাড়ি পাওয়া যায়—অন্তত ২/১ বছরের মধ্যে পাওয়া যায়। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যারা কমিশন ভিত্তিক কাজ করছিল তাদের গভর্নমেন্ট এমপ্লয়ি হিসেবে গণ্য করা হল। শুনলে অবাক হবেন, এই সমস্ত কর্মীরা গভর্নমেন্ট এমপ্লয়ি হবার পর দেখা গেল একজন লোকের কবলা পেতে ১০ বছর লেগে যাচ্ছে। রেজিস্ট্রি অফিসে গেলে তারা বলে ১০/১২ বছরের আগে কেউ কবলা নিতে আসবেন না, যদি বিশেষ প্রয়োজন হয় তাহলে সার্টিফিকেট কপি পেতে পারেন। এখানে একটি জিনিস উনি যেটা বলছেন যে রুল ফ্রেম করতে চেয়েছিলেন তার মধ্যে একটা প্রতিলিপি জমা দেবার জন্য বলেছেন এবং রেজিস্ট্রারকে যে পাওয়ার দেওয়া হবে যে যারা নকল লিখবেন তাদের লাইসেন্স দেওয়া এবং লাইসেন্স ক্যান্সেল করার যে অধিকার হবে সে দিকটা সম্বন্ধে একটু বলার আছে। যদি কেউ জমি কেনেন তার প্রতিলিপি দিতে হবে। মন্ত্রী মহাশয় জানেন এমন কিছু লাইসেন্সধারি রেজিস্ট্রার রয়েছেন তারা রেজিস্ট্রি অফিসে বসেন, কিন্তু যারা দলিল লেখেন তাদের হাতের লেখা আজ পর্যন্ত আমরা আবিস্কার করতে পারলাম না। এটা কিন্তু তাঁদের দেখা উচিত। কি যে তারা লেখেন—কতকগুলি গত আছে সেটাই লেখেন এবং তাতে কিছুই বোঝা যায় না। রেজিস্ট্রেশনের ব্যাপারে ক্ষমতা চাইছেন, কিন্তু তাতে এখানে একটা শর্ত দেওয়া উচিত ছিল। যাদের লাইসেন্স দেওয়া হবে তাদের একটু যোগ্যতা যাচাই করা উচিত। কারণ যে সমস্ত কথা তারা লেখেন আইনগত সেটা ঠিক কিনা সেটা দেখতে হবে। একটি দলিলের ব্যাপারে আমার অভিজ্ঞতা হয়েছে—দলিলে সব লেখা হয়েছে, এবং সব কিছু হয়ে গেছে, কিন্তু পিতার নাম দেওয়া হয় নি। দলিল রেজিস্ট্রারি হয়ে গেছে পর্যন্ত। তারপর

আদালতে যখন চ্যালেঞ্জ হল সেটা ডিফেকটিভ বলে প্রমান হল। কাজেই এই রকম দলিল যাদের লেখা তাদের লাইসেন্স দেওয়া হয়েছে এবং এই দলিল লেখার যাদের পাওয়ার দেওয়া হবে তাদের এ ব্যাপারে একটু যোগ্যতা থাকা উচিত। এবং এই রকম ভুল যদি তারা করেন—এমন ভুল করেছেন যাতে একটা গরিব মানুষের ক্ষতি হয়ে গেছে। এবং সেটা আইন আদালত করে সংশোধন করা যাচ্ছে না। এই রকম ক্ষেত্রে একটা পানিশমেন্টের ব্যবস্থা রাখতে হবে। যে এই রকম ভুল করলে আইনত তাদের এই রকম পানিশমেন্ট হবে। শুধু একটা লাইসেন্স দিলাম এবং তুমি যদি ভুল কর তাহলে লাইসেন্স কেড়ে নিলাম—এটা করে এই জিনিসের সমাধান করা যাবে না। এ ব্যাপারে আরও একটা কিছু থাকা দরকার বলে মনে করি যে তুমি অন্য অন্যায় বলে যেটা আছে, এবং যার জন্য ক্ষতি হয়ে গেছে, তার একটা পানিশমেন্ট থাকা উচিত। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে একটু চিন্তা ভাবনা করতে বলছি। আপনারা সবাই জানেন এবং আমরাও জানি, যে এই রেজেস্ট্রি অফিসগুলি একটা করাপসনের ডিপো হয়ে গেছে। যে কোনও লোক ধরুন নবকুমার বর্তমান আছে, আমার নামে একজন দলিল রেজিস্ট্রি করে দিয়ে বসে আছে। আমার অভিজ্ঞতা আছে—এক বিধবা মহিলা চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালে ভর্তি ছিলেন সেই সময় সেই মহিলার নামে রায়গঞ্জের রেজিস্ট্রারি অফিসে একটা দলিল রেজিস্ট্রার হয়ে গেছে। তিনি এসে দেখেন তার জমি বিক্রি হয়ে গেছে এবং কবলা রেজেস্ট্রারি পর্যন্ত হয়ে গেছে। এখন চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল থেকে সার্টিফিকেট চাওয়া হল। তারা বলল যে ভদ্র মহিলা এতো তারিখ থেকে এত তারিখ পর্যন্ত হাসপাতালে ভর্তি ছিলেন। এখন তার জমি কি করে রেজেস্ট্রি হল?রায়গঞ্জ কোর্টে এ নিয়ে কেস চলছে। এগুলি দেখতে হবে। আমরা দেখেছি রেজিস্ট্রারের হাতে অনেক ক্ষমতা থাকা সত্ত্বেও সেইসব ক্ষমতার সৎ ব্যবহার আমরা পাচ্ছি না। একজন সাব রেজিস্ট্রার যখন জমি রেজেস্ট্রি করেন তাকে আইডেন্টিফিকেশনের দিকটা বিশেষভাবে নজর দিতে হবে এই রকম কিছু থাকা দরকার। আমরা বলেছিলাম আইডেন্টিফিকেশনের ব্যাপারে আপনি একটু বিশেষভাবে নজর দেবেন। তিনি বললেন এটা আমার এক্তিয়ার নয়। এখানে আইন আছে আদালত সেটা দেখুক। জমি রেজেস্ট্রি হবে জমি লোকে বিক্রি করছে সেটা তিনিই কিনা এবং সেটা কে করছে—তার পরিচয় জানা আছে কিনা, সেই ব্যক্তি সৎ কিনা, সে ব্যক্তি মিথ্যা কথা বলছেন কিনা সেই সব ব্যাপারে ওনার কোনও এক্তিয়ার নাই। তিনি কোনও দায়িত্ব নিতে চান না। এই ব্যাপারে অনেক গ্রামের অনেক অজ্ঞ গরিব মানুষ অসুস্থ অবস্থায় পড়ে রয়েছে আমরা দেখেছি গ্রামের কিছু শয়তান লোক রয়েছে তারা তাদের জমি বিক্রি করে রেজেস্ট্রি করে সব শেষ করে দিয়েছে। কিন্তু তাদের পয়সার অভাবে আদালতে আসতে পারছে না এবং এইভাবে অনেক গরিব মানুষের জমি চলে যায়। এই ব্যাপারটা আপনাদের বিশেষভাবে দেখতে হবে। আপনাদের রুল করে দিতে হবে যে যারা আইডেন্টিফাই করবে তাদের ভাল করে আইডেন্টিফাই করতে হবে এবং তাদের হুঁসিয়ার করে দিতে হবে তাদের চিনে রাখার ব্যবস্থা করতে হবে এবং তাদের ব্যাপারে ভাল করে পানিশমেন্টের ব্যবস্থা করতে হবে। তা না হলে এই জিনিসের সম্পূর্ণ মূল্যায়ন করতে পারবেন না। প্রতিলিপি এক কপি করে দেবার কথা যে বলেছেন

আমার মনে হয় আর একটা কপি দেবার দরকার আছে। যদি তিনটি কপি দেওয়া হয় তাহলে একটা থাকবে মেন কপি কবলায় থাকলো, দ্বিতীয় কপি ফর রেজিস্ট্রেশন এবং তৃতীয় কপি যারা কেনেন সঙ্গে সঙ্গে সেই কপি তার যদি পান তারা একটা জোর থাকে যে একটা কপি আমাদের সঙ্গে রয়েছে পরে তারা অরিজিন্যাল কপিটা ফেরত পাবেন। তাই মন্ত্রী মহাশয়কে বলছি এক কপি নয়, দু কপি করলে ভাল হয়। পরিশেষে বলছি যে বিরোধিতা করার কিছু নেই ভুল ত্রুটির ব্যাপার এতে আছে, রাজনীতিরও কিছু নেই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এক কপি নয় প্রতিলিপি দুই কপি দেবার ব্যবস্থা করুন এবং রিজিস্ট্রারকে বলা হোক তোমাদের এইটা দেওয়া হয়েছে লাইসেন্স দেওয়ার এবং লাইসেন্স করার—এখানে একটা পানিশমেন্ট দেবার ব্যবস্থা করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়, রেজিস্ট্রিকরণ পশ্চিমবঙ্গ সংশোধনী বিধেয়ক ১৯৮৬ বিলটি নিয়ে এসেছেন ফাইলিং সিস্টেমের পরিবর্তন ঘটিয়ে সেটাকে আরও বাস্তবমুখী করার জন্য। রুলসে ইনস্পেক্টর জেনারেল অব রেজিস্ট্রেশনের হাতে ক্ষমতা দেবার জন্যই এই সংশোধনী নিয়ে এসেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিচার মন্ত্রী মহাশয় এই ব্যাপারে নিজে উদ্যোগ নিয়ে পশ্চিমবঙ্গের রেজিস্ট্রেশন অফিসগুলিকে আধুনিকীকরণ করার জন্য একটা প্রচেষ্টা নিয়েছেন। এটা করতে গিয়ে যে সমস্ত প্রতিবন্ধকতা সৃষ্টি হচ্ছে সেগুলি দূর করাই হচ্ছে তাঁর লক্ষ্য এবং এর দ্বারা তিনি সেগুলি অতিক্রম করতে চাইছেন। স্যার, এই ফাইলিং সিস্টেম বেশ কিছুদিন আগে তিনি প্রবর্তন করেছেন। কিন্তু তার রেজিস্ট্রেশন ডিপার্টমেন্ট এই বিষয়ে একটু তৎপর থাকলে কিছু দিনের মধ্যেই এই অ্যামেন্ডমেন্ট আনতে হত না এবং জনস্বার্থে আজকে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা তিনি অনেক আগেই প্রয়োগ করতে পারতেন। কাজেই সেদিক থেকে এই ত্রুটির জন্য একটু ডিলে হয়েছে। এই সংশোধনীর ফলে জনস্বার্থে এখন এটা আরও বেশি করে কাজে লাগবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় এই রেজিস্ট্রেশন অফিসগুলির দূরবস্থার কথা চিন্তা ভাবনা করছেন। প্রতিলিপি যারা লেখেন তাদেরকে এই কাজের সঙ্গে যুক্ত করার প্রচেষ্টা তিনি নিয়েছেন এবং তাদের সঙ্গে সহযোগী মনোভাব নিয়ে কাজ করার আগ্রহ সৃষ্টি করেছেন। কিন্তু সেখানে তাদের তৎপরতার অভাব দেখা যাচ্ছে। তার ফলে দেখা যাচ্ছে রেজিস্ট্রেশন অফিসে নানা বাধা বিপত্তির মধ্যে দিয়ে যেতে হচ্ছে এবং সেখানে কিছু বেআইনি কাজ হচ্ছে। আমি বাঁকুড়া রেজিস্ট্রেশন অফিসের কথা জানি এবং মাননীয় মন্ত্রী মহাশয়ও এটা জানেন। অবশ্য এই ব্যাপারে তিনি তৎপর হয়ে সেখানে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছিলেন এবং সেখানে বেআইনি কাজ যারা করছিলেন তাঁর নজরে আনার সঙ্গে সঙ্গে তিনি সেগুলি বন্ধ করার চেষ্টা করেন। তথাপি বিভিন্ন ক্ষেত্রে কিছু কিছু অসুবিধা আছে সেগুলি দূর করার চেষ্টা করুন। তাঁর এই ইনটেনসনের জন্য আমাদের অন্য কিছু বলার নেই। তাঁর কাজ করার এই

যে ইচ্ছা, জনস্বার্থে সেটা আরও তৎপর হয়ে উঠুক এটাই আমরা চাই। তাঁর ডিপার্টমেন্ট আরও তৎপরতার সাথে কাজ করুক এটা আমরা চাই। এই ফাইলিং সিস্টেমের বিরুদ্ধে মানুষের দীর্ঘদিনের ক্ষোভ পুঞ্জীভূত হয়ে রয়েছে। এটা একটা টাইম কিলিং ফ্যাক্টর হয়ে ছিল। ডিলে যাতে না হয়, তাড়াতাড়ি প্রগ্রেস যাতে হয় তার জন্য তিনি ব্যবস্থা নিয়েছেন। কিন্তু তাঁর দপ্তরে যে প্রতিবন্ধকতার সৃষ্টি হচ্ছে সেদিকে তিনি একটু লক্ষ্য রাখবেন। ইনস্পেক্টর জেনারেলের হাতে যে ক্ষমতা দিচ্ছেন রুলস করার জন্য, এই অসুবিধাগুলি দূর করতে আরও একটু তৎপর হতে হবে। এটা হলে জনসাধারণ উপকৃত হবে এবং যে সব বেআইনি কাজ হচ্ছে সেদিকে লক্ষ্য দিতে হবে। মন্ত্রী মহাশয়ের কাছে এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লাহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্যত আমার বিল সমর্থিত হয়েছে তবে এই বিলের সঙ্গে প্রাসঙ্গিক না হলেও কয়েকটি প্রশ্ন উঠেছে। যেহেতু কথাগুলি রেজিস্ট্রেশন বিভাগ সম্পর্কিত সেইহেতু আমি তা প্রাসঙ্গিক মনে করে সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। আমরা এই অবস্থার প্রতিকারের জন্য যে চেষ্টা করছি কাশীবাবু সে কথা বলেছেন। আমরা জেরক্স ইনট্রোডিউস করেছি যাতে মানুষ দ্রুত কপি পেতে পারেন। আমরা চেষ্টা করেছি নতুন করে ফাইলিং সিস্টেম করার জন্য। তবে আপনারা জানেন, অনেক জটিল ব্যবস্থা এর মধ্যে রয়েছে। রুলস, রেগুলেশন নিয়মের অনেক পরিবর্তন ইত্যাদি ব্যাপারগুলি দেখার জন্য আমরা একটা কমিটি করেছি যাতে জিনিসটা আরও সহজ করা যায়। তবে রেজিস্ট্রেশন বিভাগের সমস্যাটা শুধু রেজিস্ট্রেশন বিভাগের জন্য নয় এটাই অনেকে বুঝতে পারেন না। ব্যাপারটি একটু বিশদভাবে আপনাদের বলছি। যেমন ধরুন, আমরা যদি কপিকারক বেশি দিই তাহলে তাদের বসার জন্য জায়গাও দিতে হবে এবং তাদের এই বসার জায়গা দেওয়ার জন্য আমাকে ডেভেলপমেন্ট বাজেটে কিছু পয়সাও দিতে হবে। কিন্তু সরকারের এরকম কতকগুলি বিভাগ আছে যেগুলিকে ঐ ডেভেলপমেন্ট বাজেটের ভেতরে নেওয়া হয় না। এটা অবশ্য আমাদের ব্যাপার নয়, এটা সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম। ডেভেলপমেন্টের সমস্ত কিছু সেন্ট্রাল স্কীমে চলে। আমরা তারমধ্যে পড়ি না ফলে এই অবস্থা চলেছে। কপিস্টদের মেন ডিমান্ডই হচ্ছে বসার জায়গা দিতে হবে, তাদের বসার জায়গা নেই। আমরা বলছি, কোথায় বসার জায়গা দেব? রুলস পরিবর্তন করা হল, আইন পরিবর্তন করা হল কিন্তু বসার জায়গার অভাবে তারা কপি করতে পারছেন না। এছাড়া আর একটি ঘটনার কথা বলি। ইনকাম ট্যাক্স ডিপার্টমেন্ট একটা আইন করলেন যে এত টাকার উপর দলিল হলে তাদের ইনকাম ট্যাক্সের সার্টিফিকেট আনতে হবে। এই ট্যাক্সটা অ্যাভয়েড করার জন্য একটা বাড়ি যার দাম দু লক্ষ টাকা তার ৪টে দলিল করা হল। এটা আমাদের রেজিস্ট্রেশন বিভাগের ব্যাপার নয়, ইনকাম ট্যাক্স ডিপার্টমেন্টের একটা আইনের জন্য এই কান্ডটা হচ্ছে। যেটা একটা দলিলের কাজ সেখানে ৪টি দলিল করতে হচ্ছে। আবার জমির ভ্যালুয়েশন এত বেড়ে গিয়েছে, রিয়েল প্রপার্টির দামে এত তফাৎ হয়ে গিয়েছে যে লোকে কোর্ট ফি সামলাবার জন্য

অনেক কিছু করছে। স্ট্যাম্প ফি'র যে রেট আছে সেটা আমরা নর্মালাইজ করবার জন্য চেষ্টা করেছি। মজা হচ্ছে, আমরা গরিব মানুষদের সাহায্য করবার জন্য করলাম যে ১০ হাজার টাকার নিচে হলে সে দেবে ধরুন ৫ পারসেন্ট, ১০ থেকে ২০ হাজার টাকার উপরের দলিল হলে সে দেবে ৭ পারসেন্ট—এই রকম ভাবে সিলিং করা আছে—কিন্তু সেখানে গরিব মানুষরা সুযোগ সুবিধা পাক বা না পাক বড়লোকরা এসে করছে কি ২/৪ লক্ষ টাকার সম্পত্তি ১০/২০ হাজার টাকার ৪/৬ টা দলিল করে বিক্রি করছে কম রেট দিয়ে। একটা ধনতান্ত্রিক সমাজে একটা আইন দিয়ে একটা জিনিস রোখবার চেষ্টা করা হচ্ছে আবার একটা আইনের ফাঁক দিয়ে তারা বেরিয়ে যাবার চেষ্টা করছে—এই হচ্ছে বাস্তব অবস্থা। এর ফলে এর চাপ রেজিস্ট্রেশন অফিসগুলির উপর এসে পড়ছে। এই সমস্ত ব্যাপারগুলি সব সময় সাধারণ মানুষকে বোঝানো যায় না। তাদের সব সময় বলা যায় না যে আমরা বসার জায়গা দিতে পারছি না বলে কপি করাতে পারছি না তাই দিতে পারছি না। অবশ্য এইসব সমস্যার সলিউশন একেবারেই যে নেই তা নয়। ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার ব্যাপারগুলি যদি আমরা নিতে যাই সেখানে আবার অন্য অবস্থার সৃষ্টি হবে। জেরক্সের বিরুদ্ধে প্রতিবাদ হচ্ছে এই বলে যে তারা আনএমপ্লয়েড হয়ে যাবেন। আমরা সেখানে বলেছি, না, কাউকে আমরা চাকরি থেকে ছাড়াবো না। এখানে যদি কমপিউটার করা যায় তাহলে অনেক সহজ হয়ে যাবে, মানুষের অনেক রিলিফ হবে কিন্তু হাজার হাজার লোক বেকার হবে। কাজেই সে পথে যেতে পারা যাচ্ছে না ফলে ধনিকরা তার সুযোগ নিচ্ছে। এই অবস্থার মধ্যে রেজিস্ট্রেশন বিভাগকে কাজ করতে হচ্ছে। আমি এইসব কথাগুলি বললাম তার কারণ বন্ধুরা কয়েকটি কথা বলেছেন, তার জবাব দেওয়ার জন্য। তবে মাননীয় বন্ধুরা যে সব কথা বলেছেন আমি তাঁদের সঙ্গে একেবারে একমত কিন্তু ভারতবর্ষের চারিদেকে যা অবস্থা তাতে সমাধান বড় কঠিন। তবে এরমধ্যেও কিছু কিছু ক্ষুদ্র ক্ষুদ্র পদক্ষেপ নেওয়া হয়েছে। যেমন জেরক্স এনেছি, ফাইলিং সিস্টেম করেছি, তার ক্লাস চেঞ্জ করার চেষ্টা হচ্ছে। যেমন ঘরে বসে তারা যাতে কাজগুলি করতে পারে সে ব্যবস্থা করা। অবশ্য সেখানেও মুশকিল আছে। একটা দলিল রেজিস্ট্রি হল, সেটা যদি বাড়ি নিয়ে গিয়ে পুড়িয়ে দেন, হারিয়ে ফেলে, নষ্ট হয়ে যায় সে সব ব্যাপার আছে। এইসব সেফগার্ড রেখে পাওয়ার নেওয়া হয়েছে। আপনারা আমার বিলটা সমর্থন করেছেন সে জন্য আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। এই বলে এই বিল পাশ হয়ে যাবে এই আশা করে আমি শেষ করলাম।

The motion of Shri Abul Mansur Habibullah that the Registration (West Bengal Amendment) Bill, 1986, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Syed Abul Mansur Habibullah** : Sir, I beg to move that the Registration (West Bengal Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[4-20—4-30 P.M.]

## PRESENTATION OF B. A. COMMITTEE REPORT

### 85th Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the 85th Report of the Business Advisory Committee, as follows :

Monday, 22.9.1986 .. (i)(a) The West Bengal University Laws (Amendment) Bill, 1986 (Introduction).

(b) Discussion on Statutory Resolution-Notice given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan.

(c) The West Bengal University Laws (Amendment) Bill, 1986, (Consideration and Passing)—1 hour.

(ii) The West Bengal Relief Undertakings (Special Provisions) (Amendment) Bill, 1986 (Introduction, Consideration & Passing)—1/2 hour

(iii) The Engel India Machines and Tools Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration & Passing)

(iv) The Krishna Silicate and Glass Works Limited (Acquisition, and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration & Passing)

(v) The Dr. Paul Lohmann (India) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration and Passing)

(vi) The Inida Health Institution and Laboratory Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration and Passing)

(vii) The Alok Vanaspati and Plywood Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration and Passing)

(viii) The Gluconate Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration & Passing)—3 hours.

Tuesday, 23.9.86 .. (i) The Land Acquisition (West Bengal Amendment) Bill, 1986, (Introduction, Consideration and Passing)—1/2 hour.

(ii) The West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Second Amendment) Bill, 1986 (Introduction Consideration and Passing)—1/2 hour.

(iii) The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—1/2 hour.

There will be no Question for oral Answer on Monday, the 22nd September, 1986.

I now request the Minister in charge of the Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Patit Paban Pathak** : Sir, I beg to move that the 85th Report of the Business Advisory Committee as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## LEGISLATION

### The Limitation (West Bengal Amendment) Bill, 1986

**Shri Syed Abul Mansur Habibullah** : Sir, I beg to introduce the Limitation (West Bengal Amendment) Bill, 1986.

..(Secretary then read the Title of the Bill)...

**Shri Syed Abul Mansur Habibullah :** Sir, I beg to move that the Limitation (West Bengal Amendment) Bill, 1986, be taken into consideration.

এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। কোনও মামলায় আমাদের সরকারের অ্যাপিল করার প্রয়োজন হলে যে সময়সীমা দেওয়া আছে যেমন ৩০দিন, ৯০ দিন, ১৬০ দিন ইত্যাদি যেগুলি দেওয়া আছে, সেগুলিতে আমরা দেখেছি যে অনেক সময়ে নানা কারণে বিলম্বিত হয়ে যায় এবং আমাদের আবার সেকশন ৫তে লিমিটেশনের ব্যাপারে দরখাস্ত করতে হয় রিজন দিয়ে। কিন্তু সেখানে যেভাবে রিজনিং দিতে হয় অর্থাৎ ইচ ডেস ডিলে এই হচ্ছে নিয়ম। এটা অনেক সময় করা সম্ভব হয় না বা আমাদের সরকারি অফিসে কাজের যে গতি আছে তাতে সব কিছু বলা ঠিক হয় না। ফলে লিমিটেশন অ্যাক্টের বলে বরখাস্ত হলে অ্যাপিল কার্যত বরখাস্ত হয়ে যায়। সেই কারণে এই সময়সীমাটা আমরা বাড়িয়ে দিয়েছি। যেখানে আগে ৩০ দিন ছিল সেখানে ৯০ দিন করেছি, যেখানে ৯০ দিন ছিল সেখানে ১৮০ দিন করেছি। এই রকম ভাবে সীমাটা বাড়ানো হয়েছে। এই প্রশাসনিক সুবিধার জন্য এবং যাতে মামলাগুলো সীমা বহির্ভূত হয়ে খারিজ না হয়ে যায় তার জন্য এই সংশোধনীগুলি আনা হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় বিচারমন্ত্রী মহাশয় যে বিলটা নিয়ে এসেছেন, সেখানে তিনি সিভিল প্রসিডিয়োর কোড এবং আমাদের যে আর্বিট্রেশন অ্যাক্ট ১৯৪০ সেখানে যে সময়সীমা ছিল তার পরিবর্তন চাইছেন সরকারি কাজের সুবিধার জন্য এবং আমি আশা করব, এটা জনসাধারণের স্বার্থে সরকারের সঙ্গে এক সঙ্গে জনসাধারণ সেই সুযোগটা পাবেন। কিন্তু একটা কথা বলব, তৎপরতা এবং যেখানে সরকারি কর্মচারী বা যার বিভাগীয় কেস সরকারি থাকে, সেই কেসে তৎপরতা যদি ৩০ দিনের মধ্যে না হয়, তাহলে ৯০ দিন করলেও সেখানে টাইম পার হয়ে যায়। সরকারি কেসে আপিল করার সময় নষ্ট হয়ে যায়। আমরা ৯০ দিন ধার্য কেসগুলো সাধারণভাবে নিজস্ব প্রয়োজনে আমরা যেভাবে এই ধার্য দিনে করে থাকি, সে ত্রিশ দিন হোক বা ৯০ দিন হোক, সেই ক্ষেত্রে নিজেদের প্রয়োজনে যদি আমরা ঐ সময়ের মধ্যে করতে পারি, সরকারি কাজে যদি ইচ্ছা না থাকে তাহলে সময়সীমা বাড়িয়ে দিলেও সেটা কতখানি কার্যকর হবে, হাইকোর্ট থেকে আরম্ভ করে লোয়ার কোর্ট পর্যন্ত স্তুপীকৃত কেস পাহাড় হয়ে রয়েছে। সেখানে আরও সুষ্ঠুভাবে সেই কাজগুলোকে সমাধান করার জন্য বিভিন্ন ভাবে প্রচেষ্টা নিয়েছেন, সেটা ঠিক। তবুও সেখানে বিভিন্ন ভাবে সরকারি মামলায় যে সব কাগজপত্র দরকার হয়, যারা সরকারি আইনজীবী থাকেন, তাদের ক্ষেত্রে সেই সবগুলো তৎপর হয়ে করার যে প্রচেষ্টা, আমাদের যেটা ওকালতি ভাষাতে বলে, সেই তৎপরতার সঙ্গে করার ইচ্ছা, আমাদের ক্লায়েন্টদের বেলায় আমরা যেটা করে থাকি, তা সরকারি যে সব আইনজীবী আছেন, তারা কতটা

কার্যকর করবেন সেটাই প্রশ্ন। যারজন্য সরকারকে খেসারত দিতে হয়। একটা মামলার নিস্পত্তি না ঘটানোর জন্য সরকারি টাকা ব্যয় হচ্ছে, জনসাধারণ সেই মামলার নিস্পত্তি না ঘটার জন্য, সেই মামলার সঙ্গে যারা যুক্ত আছেন, তারাও ভুক্তভোগী হচ্ছেন। আজকে এই প্রথাটা পরিবর্তনের জন্য চিন্তাভাবনা করছেন, এটা নিশ্চয়ই প্রশংসনীয়। এই সময় সীমা বাড়িয়ে দেওয়ার পর কার্যকর হবে কতটা, কতটা জনসাধারণের রিলিফ হবে, সেটা হচ্ছে প্রশ্ন এবং সেই প্রশ্নটা কিন্তু আমাদের কাছে পরিস্কার নয়। সেদিক থেকে আমরা আশা করব মন্ত্রী মহাশয় সেটা আরও পরিস্কারভাবে আমাদের জানিয়ে দেবেন এবং সরকারি মামলার ক্ষেত্রে এই যে পরিবর্তনগুলো হচ্ছে এইগুলো কি সরকারি মামলার ক্ষেত্রেই হচ্ছে না—আমার মনে হয় সকল ক্ষেত্রেই এটা প্রযোজ্য হওয়া উচিত। সেখানে সময় সীমার যে বৃদ্ধি ঘটছে সেই সময়টা যাতে সকলেই পান, সেদিক থেকে আমার মনে হয় সেটা মন্ত্রী মহাশয় চিন্তা ভাবনা করছেন।

[4-30—4-40 P.M.]

আজকে নিম্নকোর্ট থেকে মহামান্য হাইকোর্ট পর্যন্ত আমরা দেখছি সিভিল প্রসিডিওর কোড্ বা ক্রিমিনাল প্রসিডিওর কোড্ অনুযায়ী বহু মামলা জমে আছে। সেগুলি সম্বন্ধে সরকারি আইনজীবীদের যে তৎপরতা থাকা উচিত তা নেই। আমরা দেখছি বিভিন্ন জেলায় সরকারি আইনজীবীদের সংখ্যা বৃদ্ধি পেয়েছে, কিন্তু সে অনুপাতে সরকারের সুরাহা হয় নি। আমরা দেখছি বহু সরকারি মামলা দীর্ঘদিন ধরে আদালতে পড়ে আছে। এ বিষয়ে যাতে অবিলম্বে সরকারি তৎপরতা বৃদ্ধি পায় তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় বিচার বিভাগের মন্ত্রী মহাশয় ১৯৬৩ সালের তামাদি আইনের ১১৬(ক) ও (খ), ১১৭ এবং ১১৯ (ক) ও (খ) ধারার সংশোধনী প্রস্তাবের উদ্দেশ্য এবং হেতুতে যে সকল কথা বলেছেন সে সকল কথার পরিপ্রেক্ষিতেই মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি এই অনুরোধ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। যে উদ্দেশ্যে এই পরিবর্তন ঘটানো হচ্ছে তা যাতে ঠিক মতো কার্যকর হয়, সরকার যাতে রিলিফ পায়, মানুষের যাতে সাহায্য হয় তা যেন মন্ত্রী মহাশয় একটু লক্ষ্য রাখেন, এই আবেদন তাঁর কাছে রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শ্রী মিশ্রের সঙ্গে সম্পূর্ণ একমত। আমি স্বীকার করছি যে, এই যে সংশোধনীটি এসেছে এর দ্বারা অবস্থার পরিবর্তন হয়ে যাবে, এটা আমরা মনে করি না। তবে সর্বক্ষেত্রেই যেমন কিছু আশু চিকিৎসার দরকার হয় এ ক্ষেত্রেও এটা সে রকম আশু চিকিৎসা হিসাবেই করা হচ্ছে। রোগ ধরা পড়ার আগেই যেমন কিছু আশু চিকিৎসার প্রয়োজন হয়, এক্ষেত্রেও সেই ব্যবস্থাই অবলম্বন করা হচ্ছে। আসল রোগ হচ্ছে সরকারি কাজ-কর্মে শৈথিল্য এবং সেটা সরকারের সব বিভাগেই আছে। আমাদের আইন-আদালত বিভাগেও যে প্রবল আকারে আছে সে বিষয়ে কোনও

সন্দেহ নেই। তবে আমি তার জন্য ক্ষমা চাইছি না বা কোনও অজুহাতও দিচ্ছি না। এই শৈথিল্য সরকারি সমস্ত কাজ-কর্মের মধ্যেই আমরা লক্ষ্য করছি। বিচারালয় থেকে বিচার পেতে যেমন দেরি হয় তেমনি আমাদের এল.আর. ডিপার্টমেন্টের কাজের মধ্যে শৈথিল্য আছে, সব জায়গায় শৈথিল্য আছে। তবে তফাৎটা হচ্ছে অনেক সময় মনে করা হয় যে, আইন-আদালত বিভাগই এর জন্য দায়ী, কিন্তু মূল ব্যাপারটা তা নয়। মনে করুন নিম্ন আদালতে একটা মামলার রায় হল, রায় হবার পরে তা বিচার করে অ্যাপিল করতে হবে, কি হবে না তা দেখতে হয়। ধরুন এক জন সেটেলমেন্ট অফিসার বিষয়টির দায়িত্বে ছিলেন, তিনি সেটি নিয়ে উকিলের কাছে যাবেন এবং উকিল বিচার বিবেচনা করে দেখে অ্যাপিল পরামর্শ দিলে তবেই অ্যাপিল হবে। উকিল নোট্ দিয়ে পাঠিয়ে দেবার পরে দেখা গেল যে বিষয়টি ৬ মাস ধরে দপ্তরে পড়ে আছে, তারপরে যখন নজরে এলো তখন বলল—আরও সর্বনাশ ল'ইয়ার অ্যাপিল করতে বলেছিলেন, কিন্তু ততক্ষণে মেয়াদ শেষ হয়ে গেছে, অ্যাপিল আর হল না এবং আইন আদালত বিভাগকে দায়ী করা হল। একটা কথা মনে রাখতে হবে যে, পশ্চিমবাংলায় রাজ্য সরকারের পক্ষে কেবল মাত্র আইন-আদালত বিভাগই মামলা করে না, আরও ৪০টি দপ্তর মামলা করেন এবং তাঁদের কাজের মধ্যে যথেষ্ট শিথিলতা আছে। অবশ্য তা রাতারাতি জোর-জবরদস্তি করে দূর করা যাবে না। টু উইক্স-এর মধ্যে যদি সরকারের কোনও বিভাগের কাছ থেকে হাই কোর্ট কোনও একটা রিপ্লাই চায় তাহলে তা পাঠানো অসম্ভব। বর্তমানে দেশে যে পরিস্থিতি আছে, রাষ্ট্রযন্ত্র যে অবস্থায় আছে তাতে শাসন ক্ষমতায় কংগ্রেসিরাই থাকুন, আর কমিউনিস্টরাই থাকুন দুই উইকের মধ্যে রিপ্লাই যাবে না। খুব আর্জেন্ট মনে করে চিফ্ মিনিস্টার নিজে যদি কাউকে ডেকে বলেন, রিপ্লাই দিয়ে দাও তাহলে যদি যায়, তা না হলে যাবে না। অনেক দিন আমাদের দপ্তরের একটা এফিডেভিট-এর ইন অপোজিশন দেওয়া হয় নি, খোঁজ নিয়ে দেখা গেছে প্রশাসনিক দুর্বলতার জন্য দেওয়া হয় নি। দুর্বলতা রয়েছে এবং আশু চিকিৎসারও দরকার, তা না হলে বহু মামলা খারিজ হয়ে যাচ্ছে। কারণ বহু ক্ষেত্রেই লিমিটেশন দেওয়া আছে, টাইম দেওয়া আছে, তার মধ্যে কিছু করা সম্ভব নয় বলেই এই পরিবর্তন আনতে হচ্ছে। আমি আশা করি আপনারা সকলেই এটাকে সমর্থন করবেন। তবে আমি শ্রী মিশ্রের সঙ্গে সম্পূর্ণ একমত যে, পরিবর্তন করলেই তৎপরতা বাড়বে, শিথিলতা বাড়বে না সে গ্যারান্টি দেওয়া মুসকিল। কাজেই আশু চিকিৎসার ব্যবস্থা টুকুই আমি পেশ করেছি।

The motion of Shri Syed Abul Mansur Habibullah that the Limitation (West Bengal Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Syed Abul Mansur Habibullah :** Mr. Speaker, Sir, I beg to move that the Limitation (West Bengal Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার :** পতিতবাবু আপনি কি বলবেন বলেছিলেন বলুন।

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি বলছি। আগামীকাল প্রধানমন্ত্রী এখানে আসছেন। সেই উপলক্ষ্যে পশ্চিমবঙ্গ সরকার নোটস্ টু দি ইউনিয়ন গভর্নমেন্ট বলে একটা ডকুমেন্ট তৈরি করেছেন। মাননীয় সদস্যদের সেগুলি গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার :** মেম্বাররা পাবলিকেশন কাউন্টার থেকে কপি নিয়ে নেবেন।

## LEGISLATION

### The West Bengal Town and Country (Planning and Development (Amendment) Bill, 1986

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Town and Country (Planning and Development) (Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Town and Country (Planning and Development) (Amendment) Bill, 1986, be taken into consideration. আমার বলার কিছু নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (পরিকল্পনা ও উন্নয়ন) (সংশোধন) বিধেয়ক, ১৯৮৬ যেটা নিয়ে এসেছেন তারমধ্যে একটা সংশোধনী উনি চাচ্ছেন। যেখানে ৫জন গভর্নমেন্ট নমিনি নেওয়া হত এখন সেটা ক্যালকাটা কর্পোরেশন, হাওড়া কর্পোরেশন এবং সি.এম.ডি.এর মধ্যে সেইসব মনোনীত প্রার্থীদের ভাগ করে দেওয়া হচ্ছে, কোথায় কতজন নেওয়া হবে সেটা বলা হচ্ছে। সেই পরিপ্রেক্ষিতে আমি মনে করি এ ব্যাপারে বিশেষ কিছু বলার নেই। কিন্তু আগেকার যে নিয়ম ছিল সেকশন ৪(২)(১) তে The Mayor of Corporation of Calcutta. এবং ১৯(১) (ডি)তে Section 19(1)(d)— not more than five other persons to be nominated by the State Government of whom two shall be councillors of the Corporation of Calcutta and the other three shall be from amongst

persons elected as Commissioner of municipalities within the Calcutta Metropolitan Area.. এখন সেখানে হাওড়া কর্পোরেশন আছে। সেই পরিপ্রেক্ষিতে দেখা যাচ্ছে, ক্যালকাটা কর্পোরেশনে প্রতিনিধি থাকছে, হাওড়া কর্পোরেশনেও প্রতিনিধি থাকছে এবং গ্রেটার ক্যালকাটা অর্থাৎ সুবার্বান এরিয়া সেখানেও ২ প্রতিনিধি থাকবে।

[4-40—4-50 P.M.]

এই পরিপ্রেক্ষিতে এই যে আইন, এই আইনের যে সংশোধনী তিনি নিয়ে এসেছেন এবং সেই সংশোধনীর মাধ্যমে এখন কলকাতা নিগমের যে কমিশনার সেই কমিশনারের এবং তার সাথে কলকাতা পৌর নিগমের যে পৌর কমিশনার আছে সেগুলিতে প্রতিস্থাপিত করার জন্য এখানে সংশোধনীর মধ্যে বলেছেন এবং আমরা দেখতে পাচ্ছি যে এই পরিপ্রেক্ষিতে তাঁরা এই যে উন্নয়নমূলক পরিকল্পনা এবং সেখানে পার্টিসিপেশন অফ দি ইলেকটেড পার্সেন যাঁরা সেখানে আসবেন, সেখানে তাঁদের প্রতিনিধি আসবেন, সেইসব জায়গায় উন্নয়নমূলক পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয় সার্থক করতে পারবেন এবং পরবর্তীকালে এই যে ৫ জন ছিল, হাওড়া যুক্ত হবার পর সেখানে ৫ জনের সংখ্যা যেটা সেটাকে বৃদ্ধি ঘটানোর এবং সেই পরিপ্রেক্ষিতে আরও জনপ্রতিনিধি করা দরকার, সেটাকে আনবার আরও চেষ্টা আছে কিনা ৫ জনের অতিরিক্ত করা যায় কিনা। সেই প্ররিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা ভাবনা করছেন। বৃহত্তর কলকাতা আছে, সেখানে সি.এম.ডি.এ. তার সাথে কলকাতা কর্পোরেশন, হাওড়ায় সেখানে ৫ জনের সংখ্যাটি আরও আগে ছিল সেটা পরিবর্তন করে যে সব জনপ্রতিনিধি সেইসব জায়গায় বর্তমানে ইলেকটেড আছেন আরও যেটা বৃহত্তর স্বার্থে সেটা আরও সুন্দর হত। জানি না, মন্ত্রী মহাশয় সেখানে কি চিন্তা ভাবনা করছেন। এই পরিপ্রেক্ষিতে এই বিলটি আনা হয়েছে এতে আমাদের কোনও দ্বিমত নেই, অন্য কিছু বলার কোনও প্রশ্ন নেই। সেখানে তিনি সরলীকরণ এবং বিভক্তিকরণের মত নিয়েছেন। মোটামুটি তিনি যে বক্তব্যটা রেখেছেন সেটাকে নিশ্চয় প্রশংসনীয় বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটি এখানে এনেছেন, The West Bengal Town and Country (Planning and Development) (Amendment) Bill, 1986. আমি এটাকে সমর্থন করতে গিয়ে বলতে চাই। এর সঙ্গে আরও অনুরোধ করছি যেমন বলেছেন ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন থেকে দুজন কাউন্সিলার two should be councillors aldermen আর বলেছেন two shall be commissioners of any municipalities. এটা করা যায় কিনা। এর সঙ্গে এই সি.এম.ডি.এ. এলাকাভুক্ত যে গ্রেটার ক্যালকাটা, যেটুকু বলা আছে ওখানে এর সঙ্গে কোনও বিধানসভার সদস্য আরও দুজনকে ইনক্লুড করা যায় কিনা এটা বিবেচনা করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি। তাছাড়া তিনি বাকি যে সাজেশনগুলি হাউসের সামনে রেখেছেন তাকে আমি পরিপূর্ণ সমর্থন জানাচ্ছি। এই বিলটি হাউসে প্রপার রিপ্রেজেনটেশন, এটা ধন্যবাদ যোগ্য। সেজন্য আমি আর বিশেষ কিছু না বলে বিলটিকে পরিপূর্ণ সমর্থন করে

আমার অনুরোধ গ্রেটার ক্যালকাটা এলাকার আরও দুজন বিধায়ককে এর মধ্যে নমিনেট করা যায় কিনা এটা ভাববার জন্য অনুরোধ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয়কে ধন্যবাদ যে তিনি আমার এই সংশোধনীটিকে প্রশংসনীয় বলেছেন। যেহেতু সি.এম.ডি.এ.র এলাকা বৃদ্ধি হয়নি, সুতরাং সংখ্যা বৃদ্ধি করার কথা আমাদের সামনে নেই। আর একটা কথা হচ্ছে যে, যেটা আমাদের সরকারের প্রশংসা পাবার যোগ্য সেটা হল এই, এতদিনধরে এই পৌরসভাগুলির নির্বাচন হয় নি। যখন আমাদের Town and Country (Planning and Development) বিল পাশ হয় তখন পৌরসভাগুলি বাতিল ছিল। সুতরাং আমরা নির্বাচনের মধ্যে দিয়ে পৌরসভাগুলি গঠন করেছি এবং সেখানে কাউন্সিলার অল্টারম্যান যাঁরা আছেন, সেজন্য সংশোধন করে আমরা—যেটা ক্যালকাটা কর্পোরেশন, সবচেয়ে বৃহত্তর এলাকা—সেজন্য তাঁদের দুজন রেখেছি। হাওড়া কর্পোরেশনে একজন রেখেছি আর অন্যান্য পৌরসভায় দুজন আছেন। সুতরাং আমি মনে করি যে মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় এটা সমর্থন করবেন। মাননীয় সদস্য সরল দেব মহাশয় যে কথা বলেছেন, এখন সি.এম.ডি.এর এলাকা বৃদ্ধি হচ্ছে না। এর আগে আমাদের কোনও বিধায়ক এই কমিটির সদস্য ছিলেন কিনা জানি না, তবে এখন এই ব্যাপারে বিবেচনা করার প্রশ্ন আমাদের কাছে থাকছে না। তবুও বিবেচনা করলে আমি জানি না সরলবাবুকে যুক্ত করা যাবে কিনা। সুতরাং এই প্রশ্ন আমাদের সামনে নেই।

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Town and Country (Planning and Development) (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that clauses 1 to 4 and Preamble, do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Town and Country (Planning and Development) (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## LEGISLATION

**The West Bengal Housing Board (Amendment) Bill, 1986.**

**Shri Jatin Chakraborty :** Sir, I beg to introduce the West Bengal Housing Board (Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Jatin Chakraborty :** Sir, I beg to move the West Bengal Housing Board (Amendment) Bill, 1986, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিলটা আমরা যে এনেছি এটা ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ডের যে আইন আছে—অয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড অ্যাক্ট, ১৯৭২ তার একটা সেকশন, সেকশন ২৮ সংশোধন করছি। এই সংশোধন এই জন্য যে এই বিলটার মধ্যে দিয়ে অর্থাৎ ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড এই বিলটার মধ্যে দিয়ে জমি অধিগ্রহণ করতে গিয়ে আমাদের দীর্ঘ দিন দেরি হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসিং বোর্ডের ২৮ কোটি টাকার কাজের পরিকল্পনা আছে এবং কেন্দ্রীয় সরকারের যে সমস্ত সংগঠন আছে এইচ.ইউ.ডি.সি.ও, তাদের কাছে আমরা দেখেছি আমাদের হাতে প্রায় ১১ কোটি টাকার আবাসন প্রকল্পের কাজ চলছে। এই বিলের যথেষ্ট গুরুত্ব আছে। যারা দুর্বল শ্রেণীর মানুষ ইকনমিক্যালি উইকার সেকশন, নিম্ন মধ্যবিত্ত, লোয়ার ইনকাম গ্রুপ, মধ্যবিত্ত, মিডল ইনকাম গ্রুপ, এদের বাড়ি তৈরি করার জন্য আমরা পর্যাপ্ত পরিমাণ জমি সংগ্রহ করতে পারি না। এখন যা নিয়ম আছে এই হাউসিং বোর্ড যদি কোনও জমি চায় তাহলে তাদের যেতে হয় হাউসিং ডিপার্টমেন্টের কাছে, হাউসিং ডিপার্টমেন্টকে যেতে হয় ল্যান্ড অ্যাকুইজিসান ডিপার্টমেন্টের কাছে এবং সেটা পাস করার জন্য এল.আর. ডিপার্টমেন্টের কাছে যেতে হয়। এই সব কারণে আমরা দেখেছি জমি পেতে অনেক দেরি হয়। সেই জন্য দুর্বল শ্রেণীর মানুষ, নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত শ্রেণীর মানুষদের জন্য জমি অধিগ্রহণ যাতে সরাসরি করতে পারি তার যে অধিকার, তার যে ক্ষমতা সেটা এখানে আছে। Land Acquisition Act of 1984 তার সেকশন 4 and section 5(a) এই অধিকার কটা আমরা গ্রহণ করছি। আমরা নোটিফিকেশন করব, নোটিফিকেশন করার পর তারা যদি আপত্তি জানায় সেটা রিভিউ করার জন্য যে ক্ষমতা সেই ক্ষমতা আমাদের নেই।

[4-50—5-00 P.M.]

কিন্তু ফাইনাল নোটিফিকেশন করবে আমাদের রাজ্যসরকার। ক্ষতিপূরণ দেবার ব্যাপারেও আমরা তাদের ক্ষমতা দিচ্ছি না। এল.এ. কালেক্টর এক্ষেত্রে যেভাবে নির্ধারণ করে দেবে সেইভাবে আমরা ক্ষতিপূরণের টাকাটা দিয়ে দেব। জমি অধিগ্রহণের এই রকম আইন অনেক জায়গায় আছে। মধ্যপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ এবং উত্তরপ্রদেশ হাউসিং বোর্ড এই রকম সরাসরি আইন করে নিয়েছে। পশ্চিমবঙ্গে ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট, হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট এবং সি.এম.ডি.এরও সরাসরি জমি অধিগ্রহণের আইন আছে। দিল্লি ডেভেলপমেন্ট অথরিটিকেও এইভাবে জমি অধিগ্রহণের ক্ষমতা কেন্দ্রীয় সরকার দিয়েছেন। এমন কি, মেট্রো রেল অথরিটি পর্যন্ত এইভাবে জমি অধিগ্রহণের ক্ষমতা আইনের মধ্যে দিয়ে নিয়েছে। দিল্লি ডেভেলপমেন্ট অ্যাক্ট, ১৯৫৭, অন্ধ্র প্রদেশ হাউসিং স্কীম অ্যাকুইজিশন ল্যান্ড অ্যাক্ট, ১৯৬১, মেট্রো রেলওয়ে

কনস্ট্রাকশন অফ ওয়াকর্স অ্যাক্ট ১৯৭৮ প্রভৃতির মাধ্যমে ওঁরা যে রকমভাবে ক্ষমতা হাতে নিয়েছেন সেরকমভাবে ক্ষমতা আমরা এই বিলের মাধ্যমে হাউসিং বোর্ডকে দিতে চাই এবং সেই কারণেই এখানে এই বিলটা এনেছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত ও আবাসন মন্ত্রী মহাশয় বিলটা উত্থাপনের সময় প্রকারান্তরে স্বীকার করেছেন যে, কেন্দ্রীয় সরকারের দেওয়া ২৮ কোটি টাকার মধ্যে ১১ কোটি টাকা তিনি খরচ করতে পেরেছেন, বাকি টাকাটা খরচ করতে পারেননি। আজকে এই বিল আনাটা বাস্তবসম্মত এবং মন্ত্রী মহাশয় যে সমস্যার কথা এখানে বলেছেন, আমরা সে ব্যাপারেও দ্বিমত পোষণ করছি না। ল্যান্ড পেলে নিশ্চয়ই তিনি লোয়ার ইনকাম গ্রুপের জন্য তাড়াতাড়ি বাড়ির ব্যবস্থা করতে পারবেন এবং সেটা তিনি করুন। এ-ব্যাপারে আমরা কোনও বাধা সৃষ্টি করতে চাই না। কিন্তু এই প্রবলেম তো সকল ডিপার্টমেন্টেরই রয়েছে! সেক্ষেত্রে এই রকম বিল শুধু হাউসিং বোর্ডের জন্য কেন? কারণ, হাসপাতালের বিল্ডিং করতে জায়গার প্রয়োজন হলে সেখানেও অ্যাকুইজিশনের ব্যাপারে অনেক অসুবিধা ভোগ করতে হয়। অবশ্য এক্ষেত্রে যদি কেউ জায়গা দান করেন তো আলাদা প্রশ্ন। কাজেই সেক্ষেত্রে সকল ডিপার্টমেন্টকে একই প্রবলেম ফেস্ করতে হয় সেক্ষেত্রে শুধু একটি ডিপার্টমেন্টের জন্য ভাবনা কেন? শুনেছি, আপনার সঙ্গে বিভিন্ন মন্ত্রীর ঝগড়া, যে কারণে আপনার নামই হয়ে গেছে ঝগলাটে মন্ত্রী বলে। প্রশান্তবাবুর সঙ্গে আপনার ঝগড়া এবং আরও অনেকের সঙ্গেই আপনার ঝগড়া। আপনি যে কথা বলেছেন সেটা হয়ত সত্যি। আপনাকে আলাদা ক্ষমতা দিয়ে দেওয়া হয়েছে সেটাও সত্যি। কিন্তু ক্যাবিনেট আপনার ডিপার্টমেন্টকে এই বিল আনার জন্য আলাদাভাবে যে ক্ষমতা দিয়েছে সেটার কারণ কি আপনাকে এড়িয়ে চলা? তা নাহলে ক্যাবিনেট এই বিল পাশ হবার সময় অন্যান্য ডিপার্টমেন্টের কথাও চিন্তা করা হত; শুধু পি.ডব্লু. ডিপার্টমেন্টের কথা নয়। এক্ষেত্রে একটা টোটাল বিল আপনারা নিয়ে আসতে পারলেন না কেন। যাতে যে যে ডিপার্টমেন্টের জায়গা দরকার হবে সে সে ডিপার্টমেন্টও সেটা অধিগগ্রহণ করতে পারে? এটা করলেন না কেন? এতে জমি অধিগ্রহণের ব্যবস্থা নিয়েছেন, কিন্তু ল্যান্ড ওনারদের ক্ষেত্রে কিন্তু কম্পেনশেশনের টাকাটা ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্ট থেকে নিতে হবে। এক্ষেত্রে তাদেরকে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টে না পাঠিয়ে আপনিই সেই সুবিধাটা তাদেরকে দিতে পারতেন। এরফলে কিন্তু তাদের যথেষ্ট অসুবিধা ভোগ করতে হবে। এক্ষেত্রে আপনি শুধু নিজেই সুবিধাটা নিলেন। যে ব্যক্তির জমি আপনি অধিগগ্রহণ করছেন, সেই ব্যক্তিকে যদি তার জমির জন্য অন্য ডিপার্টমেন্টে টাকার জন্য ছুটতে হয়—একবার আপনার ডিপার্টমেন্ট, একবার ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভেনিউ ডিপার্টমেন্ট—তাহলে তাকে হিমসিম খেয়ে যেতে হয় ও অশেষ ভোগান্তির মধ্যে পড়তে হয়। সেই ব্যক্তিদের টাকা পাওয়ার বিষয়টিকেও তো আপনাকে দেখতে হবে, আশা করি আপনি এটা উপলব্ধি করতে পারছেন। সুতরাং যে সমস্ত লোকের জমি আপনি অধিগ্রহণ করছেন, তাঁরা যাতে আপনার হাউজিং ডিপার্টমেন্ট থেকে সরাসরি টাকাটা পেতে পারেন, সেদিকে একটু দৃষ্টি দিন। আপনি এখানে

যেভাবে বিলটি এনেছেন, তাতে আপনি একটা স্কীমের মাধ্যমে কিছু ভাল কাজ করবেন বা টাকাগুলোর সদ্ব্যবহার করবেন বলে চিন্তা করেছেন বা চিন্তা করছেন যে কি ভাবে টাকাগুলোর সদ্ব্যবহার আপনি করবেন। আমরা আপনার এই চিন্তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই। কিন্তু বিলের মধ্যে যাদের জমি অধিগ্রহণ করছেন তাঁদের টাকা পাওয়ার দিকটা আপনি উহ্য রেখে গেছেন। আমি আপনাকে অনুরোধ করব আপনি এই দিকটার দিকেও একটু দৃষ্টি দিন। এরই সাথে সাথে আপনি আপনার ডিপার্টমেন্টে কাজ করতে গিয়ে যে সমস্ত অসুবিধা ভোগ করছেন লোয়ার গ্রুপের জন্য কাজ করতে গিয়ে, ঠিক তেমনি অন্যান্য সরকারি ডিপার্টমেন্টেও নানা ভাবে অসুবিধা ভোগ করছেন কেবলমাত্র কো-অর্ডিনেশনের অভাব থাকার জন্য। সমন্বয়ের অভাব চিরকালের একটা সমস্যা। আপনারা দশ বছর ক্ষমতায় থেকেও সেই অসুবিধা দূর করতে পারলেন না। কো-অর্ডিনেশন এর অভাব দূর করার জন্য যদি ক্যাবিনেটের অন্যান্য ডিপার্টমেন্টের সাথে আলোচনা করে সামগ্রিক ভাবে একটা টোট্যাল বিল আনতে পারেন তাহলে আপনি যেভাবে কাজ করতে চাইছেন, বা অন্যান্য ডিপার্টমেন্ট যেভাবে অসুবিধা ভোগ করছেন তা দূর হতে পারে। কোনও ভাল কাজ করতে চাইলেও এক ডিপার্টমেন্টের সঙ্গে অন্য ডিপার্টমেন্টের সমন্বয়ের অভাবের জন্য করতে পারা যায় না। আমাদের তরফ থেকে কোনও কাজ করার কথা তোলা হলে সঙ্গে সঙ্গে ডি-পি-সি-সির কথা ঠেকিয়ে দেওয়া হয়। কয়েকদিন আগে আমাদের ওখানে ডি-পি-সি-সি'র একটা মিটিং হয়েছিল, তাতে মাননীয় মন্ত্রী ভবানীবাবু প্রিজাইড করেছিলেন। তখন একজন পি-ডব্লু-ডি অফিসার তো আমাদের সকলের সামনেই বলেছিলেন যে, আপনারা রাস্তার জন্য যা প্ল্যান দিতে পারেন, আমরা তা করব না। আমি তখন ডিপার্টমেন্ট্যাল মিনিস্টারের সামনেই কারণ জিজ্ঞাসা করেছিলাম। উত্তরে তিনি জানালেন, উপর থেকে যে বাজেট বলে দেবেন, সেইভাবেই আমরা কাজ করব। এই ঘটনার কথা সেদিনের মিটিংয়ে যাঁরা উপস্থিত ছিলেন তাঁরা সকলেই জানেন। আমরা ভেবেছিলাম যে এই ধরণের বিল আপনি আগেই নিয়ে আসবেন। দেরিতে হলেও আপনি তা নিয়ে এসেছেন, সেজন্য আপনাকে আমি ধন্যবাদ জানাই। আশা করব, আপনি সঠিকভাবে ও সঠিক পদ্ধতিতে অসমাপ্ত কাজগুলো তাড়াতাড়ি শেষ করতে উদ্যোগী হবেন। আপনাকে ক্যাবিনেটের মধ্যে যেভাবে সকলে ঝগড়াটে মন্ত্রী হিসাবে জানেন, সেই অপবাদ দূর করতে সত্যিকারের বাস্তব সমস্যাগুলোকে উপলব্ধি করে দ্রুত অসমাপ্ত কাজগুলো শেষ করবেন বলে আমরা আপনার কাছে আশা রাখি। এই কথা বলে, এখানে যে বিলটি আপনি নিয়ে এসেছেন সেজন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ (সংশোধন) বিধায়ক নামে যে বিলটি এখানে এনেছেন তা তাঁর দপ্তরের যে কাজ তাকে আরও সরলীকরণের জন্যই এনেছেন। বিশেষ করে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট থেকে যে সমস্ত জমি অধিগ্রহণ করা হয়, সেই জমি অধিগ্রহণ সংক্রান্ত বিষয়টিকে আরও সরলীকরণের জন্যই এখানে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলটি নিয়ে এসেছেন। আগে

জমি অধিগ্রহণের যে পদ্ধতি ছিল, অর্থাৎ ভূমি রাজস্ব দপ্তরের মাধ্যমে যেভাবে জমি অধিগ্রহণ করা হত, তা নিজের হাতে আনতে চেয়েছেন এই বিলটি এখানে উপস্থাপনের মধ্যে দিয়ে। কিন্তু তিনি তা চেয়েছেন কেবলমাত্র তাঁর আবাসন দপ্তরের পক্ষ থেকে যেটুকু জমি প্রয়োজন তার জন্য। সাধারণ মধ্যবিত্ত, খেটে খাওয়া মানুষদের স্বার্থে তাঁদের জন্য যে টাকা বরাদ্দ হয় তার সদ্ব্যবহার যাতে করা সম্ভব হয়, সেই পরিপ্রেক্ষিতেই এখানে বিলটি মাননীয় মন্ত্রী মহাশয় এখানে নিয়ে এসেছেন। আমরাও চাই যে এই পরিপ্রেক্ষিতে তাঁর কাজ যাতে সহজভাবে প্রতিপালন করতে পারেন, জনস্বার্থে যাতে তাঁর দপ্তরের কাজকে অধিক সরলীকরণের মাধ্যমে যাতে এগিয়ে নিয়ে যেতে পারেন এবং টাকার প্রকৃত সদ্ব্যবহার যাতে করতে পারেন, তাতে তিনি সফলতা লাভ করুন। সংশ্লিষ্ট আর্থিক বছরের টাকা যাতে সদ্ব্যবহার হয়, তা আমরাও চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তাঁর দপ্তরের অধীনস্থ সমস্ত বিভাগের কাজের জন্য বাড়িঘর নির্মাণ ও অন্যান্য কাজের জন্য অন্যান্য দপ্তরের জন্য যে জমির প্রয়োজন হয়—শিল্প থেকে আরম্ভ করে অন্য যে কোনও দপ্তর হোক না কেন—আজকের দিনে কোনও পরিকল্পনা গ্রহণ করতে গেলে যে জমির প্রয়োজন হয়, তা অধিগ্রহণ করতে গেলে বর্তমানে যে ব্যবস্থা আছে তা সাধার ভাবে নিয়ে যেতে গেলে অধিক সময়ের প্রয়োজন হয়। এই ব্যাপারে সময় সংক্ষিপ্ত করার দিকে মাননীয় পূর্তবিভাগের মন্ত্রী মহাশয় যাতে বিশেষভাবে দৃষ্টি দেন আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেজন্য তাঁকে বিশেষ ভাবে অনুরোধ জানাই।

[5-00—5-10 P.M.]

পশ্চিমবাংলার সমস্ত দপ্তরের ঘরবাড়ি থেকে আরম্ভ করে অফিস কার্যালয় তাঁর দপ্তরের অধীনস্থ। সেখানে তিনি তাদের তত্ত্বাবধায়ক হিসাবে সমস্ত কিছু করে থাকেন। সেইদিক থেকে এইসব কাজের জন্য যে অসুবিধা হয় বা তিনি এই ক্ষেত্রে যে অসুবিধা ফিল করে থাকেন সেইসবের জন্য দায়ী তার ব্যর্থ দপ্তর। আজকে আমার মনে হয় এই অসুবিধা সৃষ্টি হয়েছে বলে তাঁরা যে সংশোধনী নিয়ে এসেছেন অন্যান্য দপ্তরের অসুবিধা হলে তাঁদেরও উচিত সরলীকরণের জন্য সংশোধনী নিয়ে আসা। পশ্চিমবাংলায় বিশেষ করে সপ্তম যোজনায় যে লক্ষ্যমাত্রা, বর্তমানে পশ্চিমবাংলায় আবাসনের যে সমস্যা, সেই সমস্যা সম্পর্কে আমাদের দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় বাজেট বক্তব্য কালে বলেছিলেন। সেই সমস্যাগুলির আর্থিক যে সহযোগিতা দরকার সেটা তাদের দপ্তরের পক্ষে নয়—সাধ থাকলেও সাধ্য নেই। সেইদিক থেকে এটার অসুবিধা হবে। আবাসনের জন্য আর্থিক যে অসুবিধা আছে সেই অসুবিধার জন্য এখন যেটা প্রয়োজন সেটা হচ্ছে টাকার প্রয়োজন আছে। আমার মনে হয় সেটা তার পক্ষে বা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। কেন্দ্রের যে টাকা আজকে আবাসনের জন্য দিয়েছেন সেই পরিপ্রেক্ষিতে আরও যে চাহিদা পশ্চিমবাংলায় আছে সেই চাহিদা রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে যেভাবে উপস্থিত করেছেন এবং যেভাবে এটাকে কার্যকর করার জন্য ব্যবস্থা নিয়েছেন সেখানে আমরা অত্যন্ত অনুন্নত জেলার অধিবাসী হিসাবে বলব—বিশেষ করে

বাঁকুড়া, পুরুলিয়া—এইসব জেলার ক্ষেত্রে আবাসন একটা সমস্যা হয়ে রয়েছে। এই সব এলাকায় আবাসনের যে অবস্থা এবং তার জন্য যে পরিকল্পনা গ্রহণ করেছেন তারজন্য একটা অন্ততঃ অবদান থাকবে। সপ্তম যোজনায় আমরা দেখেছি আবাসন পরিকল্পনায় যেটা গ্রহণ করা হয়েছে সেটার মাধ্যমে এই অনুন্নত জেলাগুলিতে কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং কি কি পরিকল্পনা নেওয়া হচ্ছে এইগুলি অন্তত মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় সেইগুলি আমাদের কাছে উপস্থাপিত করলে আমরা অত্যন্ত কৃতজ্ঞ হব। এই ব্যাপারে তাঁর যে প্রচেষ্টা সেটা আমরা প্রশংসনীয় বলে ধরতে পারব। আশা করব তিনি অনুন্নত জেলার ক্ষেত্রে বিশেষ করে পশ্চিমবাংলায় যে সব জেলা এই অবস্থায় আছে এবং পশ্চিমবাংলায় যেখানে আবাসন-র পুনর্নির্মাণ হয়নি—সেই প্রস্তাব আমরা রেখেছি। ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট থেকে যে জায়গায়গুলি হস্তান্তরিত হল এবং তারজন্য যে ঘাটতি পুরণ সেটা যদি তার দপ্তরের মাধ্যমে পূরণের ব্যবস্থা হয় তাহলে সেইদিকেও জনসাধারণ বা যারা জমি দেবে তাদের যে অসুবিধা আছে সেটার ব্যাপার একটা চিন্তাভাবনার দরকার আছে। সে ব্যাপারে অন্তত একটু ব্যবস্থা করলে ভাল হয়। অর্থাৎ যারা সাধারণ মানুষ যাদের জমিটা যাবে তারা বঞ্চিত হচ্ছে বিলম্বের জন্য। সরকার যদি একটা ব্যবস্থা করেন এক্ষেত্রে তাহলে তারা সেই সুযোগ পেতে পারে। সেই প্রস্তাব আমি রেখেছি। এখানে ভূমি রাজস্ব মন্ত্রী আছেন, আবাসন দপ্তরের মন্ত্রী আছেন বলে আমি বলছি। এই সুযোগটা সেদিক থেকে যাতে ব্যবস্থা করা যায় তার একটা ব্যবস্থা করা দরকার। অ্যাকুইজিশন দপ্তরের আর একটা দায়িত্ব আছে সেটা হচ্ছে জমির মূল্যায়ন। একটা জমির মূল্য কতটা সেটা বিচার করে ভ্যালুয়েশনের ব্যাপারে তথ্য দেখা। কিন্তু আবাসন দপ্তর তারা নিজেদের দপ্তরের মধ্যে এটা করবেন না। এই অ্যাকুইজিশন যেখান থেকে হয় বা যা নিয়ম বিধি আছে সেটা আমাদের এই আবাসন দপ্তরের মাধ্যমে করলে ভাল হয়। এটা অন্তত পরিস্কার করে দেবেন এবং আইনে যে সকল বিষয়বস্তুগুলি গ্রহণ করেছেন সেটাকে যাতে তাড়াতাড়ি জনস্বার্থে কার্যকর করা যায় সেটাকে দেখবেন। এটাকে আবার আইনের রুলস পাসের পর কার্যকর করা যায় এবং তাতে সুরাহা হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের যে প্রস্তাব সেই প্রস্তাবটিকে আমি বিরোধি প্রস্তাব বলে মনে করি না। এটাকে কার্যে রূপান্তরিত করতে পারলে উপকৃত হব। আশা রাখছি এটা হবে, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের দুইজন সদস্য আমার প্রাথমিক বক্তব্য শুনলেন না এবং সেটা যদি একটু মনযোগ দিয়ে শুনতেন তাহলে আমার মনে হয় এতো কথা বলতে হত না। মাননীয় সদস্য শ্রীকাশীনাথ মিশ্র মহাশয়কে বলেছি যে আবাসন সমস্যা তীব্র। বিশেষ করে আমাদের জমি অধিগ্রহণ করতে দেরি হয় বলে সেখানে তাদের জন্য সব সময় জমি অধিগ্রহণ করা সম্ভব নয়। বিভিন্ন জেলা সেটা উন্নত হোক বা অনুন্নত হোক সমস্ত জায়গাতেই জেলা ম্যাজিস্ট্রেটের কাছে আমরা বলেছি যে আপনারা জমি বার করে দিন, আমরা সেখানে মধ্যবিত্ত, নিম্নবিত্ত দুর্বলতর শ্রেণীর জন্য বাড়ি করতে চাই।

আবাসন পর্ষদের একটা সুবিধা হল এই যে কেন্দ্রীয় সরকারের হাডকো বলে যে সংস্থা আছে সেই সংস্থার কাছে আমরা যদি পরিকল্পনা পেশ করি তাহলে তারা আমাদের অর্থ দিয়ে সাহায্য করে থাকেন। কিন্তু দুর্ভাগ্যবশত জেলা সমাহর্তরা কোথায় জমি আছে সেই খবর আমাদের দেন না। এই একটা দিক, আর একটা দিক হল সেটা আমরা আগে বলছি, আমাদের এখানে যে হাউসিং বোর্ড আছে সেটা এটা পাবলিক আন্ডারটেকিং। হাডকো থেকে টাকা পেয়ে হাউসিং ডিপার্টমেন্টকে টাকা দেওয়া হয়। কিন্তু ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভেনিউ ডিপার্টমেন্ট গিয়ে স্থগিতাদেশ পায়, মামলা দায়ের করে, যার ফলে বহু ক্ষেত্রে বিলম্ব হয়। সরকারি কৌশলী যারা আছেন তাঁরা সময় মত ফি পান না বলে তাঁরা অনেক সময়ে আগ্রহ দেখান না। সেদিক থেকে আমাদের একটা সুবিধা আছে। আমরা যাদের কৌশলী নিয়োগ করি তাঁদের ফি দেবার জন্য আমাদের মজুত ভান্ডার আছে তা থেকে সঙ্গে সঙ্গে আমরা টাকা দিয়ে দিই। সেজন্য তাঁরা স্থগিতাদেশের বিরুদ্ধে মামলা লড়েন এবং সফল হন। সে হিসেবে আমরা মফঃস্বলে বাড়ির জন্য যাতে সরাসরি জমি পেতে পারি তারজন্য এই বিল নিয়ে এসেছি। মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত, দুর্বলতর শ্রেণী এবং অনুন্নত জেলার অধিবাসীদের স্বার্থে আমরা এই বিল নিয়ে এসেছি। কাশীবাবু ক্ষতি পূরণের কথা বলেছেন। আমরা কিন্তু সেটা আমাদের হাতে রেখেছি। সেটা এল.এ কালেক্টার নির্ধারিত করে দেবেন এবং তাঁদের কাছে আমরা পুরো টাকা দিয়ে দেব এবং দেখব যাতে তারা তাড়াতাড়ি ক্ষতিপূরণ পান। বর্তমানে আমরা দেখেছি যে অনেকে আবেদন করেছেন যে অনেক দিন জমি অধিগ্রহণ করেছেন কিন্তু টাকা আমরা পাইনি। হাউসিং বোর্ডের পক্ষ থেকে বা পি.ডব্লু.ডির পক্ষ থেকে যে জমি আমরা নিয়েছি তারজন্য আমরা এল.এ কালেক্টারের কাছে টাকা দিয়ে দিই এবং সেই টাকা তাঁরা বন্টন করতে দেরি করেন। এ ক্ষেত্রে হাউসিং বোর্ডের হাতে যে টাকা আছে তা থেকে সরাসরি তাঁরা দিয়ে দেবেন এল.এ. কালেক্টারের কাছে এবং সেটা তাঁরা বন্টন করবেন। এর ফলে কোনও দেরি হবে না এ আশ্বাস দিতে পারি। তা ছাড়া কেন্দ্রীয় সরকারের যেসব সংস্থা আছে—দিল্লি ডেভেলপমেন্ট অথরিটি—তাঁরা এই ক্ষমতা নিয়ে বহু জমি অধিগ্রহণ করে অনেক বাড়ি তৈরি করেছেন। এখানে মেট্রো রেলেরও এই ক্ষমতা আছে। সি.এম.ডি.এ এই ক্ষমতা আগে থেকেই নিয়ে নিয়েছেন। সি.আই.টির এবং এইচ.আই.টিরও এই রকম ক্ষমতা আছে। সেই ভাবেই আমরা চাচ্ছি। নীতিগতভাবে কাশীবাবু এবং মান্নানবাবু এই বিলের বিরোধিতা করেন নি। তাঁরা যদি করতেন তাহলে সংশোধনী প্রস্তাব আনতেন যা তাঁরা করেন নি। বরং তাঁরা নীতিগতভাবে বিলটা মেনে নিয়েছেন বলে তাঁদের ধন্যবাদ দিচ্ছি। সেজন্য আশা করব এই বিলটা সকলেই সমর্থন করবেন।

[5-10—5-20 P.M.]

The motion of Shri Jatin Chakraborty that the West Bengal Housing Board (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, were then put and agreed to.

**Shri Jatin Chakraborty :** Sir, I beg to move that the West Bengal Housing Board (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## LEGISLATION

**The West Bengal Land Reforms (Third Amendment) Bill, 1986**

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Land Reforms (Third Amendment) Bill, 1986.

(Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Land Reforms (Third Amendment) Bill, 1986, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বিল নিয়ে বিতর্কের কোনও ব্যাপার নেই।

**Dr. Zainal Abedin :** Sir, Let us stop here. Why the Government is in a hurry? This is a comprehensive Bill.

**Mr. Speaker :** Dr. Abedin your party has two representatives in the Business Advisory Committee. When the matter was discussed in the Business Advisory Committee they agreed to that the Bill would be taken up today. Therefore your submission today, is irrelevant.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** স্যার, আপনি জানেন, এর আগেও বলা হয়েছিল দীর্ঘ ৫ বছর পরে ১৯৮৬ সালের ৬ই মার্চ তারিখে এটা রাষ্ট্রপতির অনুমোদন লাভ করে। সেই সময় তিনি কয়েকটি বক্তব্য রাখেন যে এগুলি আপনারা করলে ভাল হয়। এই বিলটা আনা হয়েছে রাষ্ট্রপতির যে মেসেজ সেই মেসেজকে মান্য করার জন্য। সেখানে একটা ভাল জিনিস ছিল সেটা হচ্ছে গোটা বিলটার রেট্রস্পেকটিভ এফেক্ট হচ্ছে ৭ই আগস্ট, ১৯৬৯ যখন থেকে ফ্যামিলি কনসেপ্ট ইন দি সিলিং ইনট্রোডিউস করা। ল্যান্ডের ডেফিনিশনে এগ্রিকালচারাল ল্যান্ড নন-এগ্রিকালচারাল ল্যান্ড সবটা ইনক্লুডেড, এই কনসেপ্টটা যখন বিলটা প্রথম ইনট্রোডিউস করলেন ৯ই সেপ্টেম্বর ১৯৮০, তার আগে ছিল না এবং এই নন-এগ্রিকালচারাল ল্যান্ডের

ব্যাপারটা আমি ৯ই সেপ্টেম্বরের আগেই মেনে নিয়েছি। সেটা এখানে আনা হয়েছে এবং তার কতকগুলি কন্সিকোয়েন্সিয়াল এখানে আনা হয়েছে। এই ল্যান্ডের সিলিংএর ব্যাপারে ফ্যাক্টরি এবং টি গার্ডেন রাখার ব্যাপারে তারা কতটা রাখতে পারবে সেটা স্টেট গভর্নমেন্ট আলোচনা করে ঠিক করবেন। তাঁরা বলেছেন ফ্যাক্টরির বেলায় বলার কিছু নেই, কিন্তু টি-গার্ডেনের ক্ষেত্রে বিবেচনা করার সময় যেহেতু ল্যান্ড আন্ডার টি কাল্টিভেশন ফরেন এক্সচেঞ্জ আনে সেজন্য এটা যেন বিবেচনা করা হয়। সেটাও আমরা মেনে নিয়েছি, সেটা এখানে রয়েছে। এছাড়া বা কি সমস্তগুলি কন্সিকোয়েন্সিয়াল। আপনারা মূল লক্ষ্যটা মনে রাখবেন, কোনও জায়গায় চেঞ্জ থাকলে সেটা ভাল করে দেখবেন, যেন উদোর পিন্ডি বুদোর ঘাড়ে চাপিয়ে দিয়ে গোলমাল করবেন না।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ জয়নাল আবেদিন, এই বিলটা যখন পাশ হয় তখন ওয়াক আউট করেছিলেন। এখন রাষ্ট্রপতি যখন কিছু কিছু মেনে নিয়েছেন তখন আপনাদের এটা সমর্থন করা উচিত।

[5-20—5-30 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংক্ষেপে দুটি কথা বলতে চাই। এই সরকার একটা অন্যায় করতে যাচ্ছিলেন, ঘোরতর অন্যায়, প্রায় পাপের সমান বলা যায়। তবে সুখের কথা রাষ্ট্রপতি কিছু হিতোপদেশ দিয়েছেন তাই শেষ মুহূর্তে এঁদের শুভবুদ্ধির উদয় হয়েছে। ১৯৬৯ সাল থেকে রেট্রোস্পেকটিভ এফেক্ট দিয়ে আপনারা লিটিগেশন অ্যান্ড কমপ্লিকেশন ইন দি সোস্যাল স্ট্রাকচার অব বেঙ্গল যেটা করতে চেয়েছিলেন সেটা আর করতে পারলেন না। রাষ্ট্রপতির মন্তব্য ম্যানডেটরি, এটা আপনারা দয়া করে আনেন নি। রাষ্ট্রপতির একটা মন্তব্য ইট ইজ বাইন্ডিং অন এনি গভর্নমেন্ট। আপনার ফার্স্ট সেন্টেন্সে পায়াস্ উইসেস্, কন্সিকোয়েন্সিয়াল প্রভৃতি যা বলেছেন সেটা ঘটনা নয়, ইউ আর বাউন্ড। এটা সকলেই জানে দি স্ট্রাকচার অব প্রেসিডেন্ট অব ইন্ডিয়া ইজ অবলিগেটরি অ্যান্ড ম্যানডেটরি অন অল গভর্নমেন্ট এভরিহোয়্যার ইন দি কান্ট্রি যারা কনস্টিটিউশন পড়েছেন তাঁরা সকলেই একথা জানেন। ইউ আর এ ডিস্টিংগুইজড্ ক্রিমিনাল—আই মিন ডিস্টিংগুইজড ক্রিমিনাল লইয়ার কাজেই আপনি নিশ্চয়ই জানেন রাষ্ট্রপতির একটা রিকমেন্ডেশন ইজ অবলিগেটরি অ্যান্ড ম্যানডেটরি অন অল সিভিলাইজড গভর্নমেন্ট।

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, you can subject yourself to a power but it is not necessary to elucidate. It is not necessary that one should agree with you.

**Dr. Zainal Abedin :** What is the power then? Power means 'consent plus forces'-This Government has got the force and the coercion but not the consent of the people. I said it earlier, I maintain it

and I will continue to maintain this attitude. This Government has no power, only force and mechination. So long the Estate Acquisition Act of 1953 and Land Reforms Act.

আপনাকে প্রথমেই বলেছি আপনাদের এই শুভবুদ্ধির জন্য ধন্যবাদ এবং তারিখটি যে পাল্টেছেন তারজন্যও ধন্যবাদ। সো লং দি এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট অব ১৯৫৩ অ্যান্ড রিফর্মস অ্যাক্ট, আমরা দেখছি "বেনামি" কথাটা আপনারা বলেছেন। কিন্তু এই বেনামির ডেফিনেশন—টা কিন্তু আপনি ইলাবোরেট করেন নি। হোয়াট ডু ইউ মিন বাই বেনামি? আপনার ডেফিনেশনে রয়েছে ইট ইজ মেইনলি এ বিল অব কন্সিকোয়েন্সিয়াল ইমপ্লিকেন্স। কিন্তু বেনামি কথাটা তো কোথাও ডিফাইন করেন নি। তারপর, এই যে আপনি বলছেন এনফোর্সমেন্ট অব দিস্ অ্যাক্ট উইথ রিগার্ড টু দি এগ্রিকালচারাল ল্যান্ড—এটা কি ১৯৬৯ সালের সেভেন্থ আগস্ট থেকে কন্টিনিউ করছে কমপ্রিহেনসিভ বিল বলে? আমার নেক্সট পয়েন্ট হচ্ছে, আপনি বর্গাদারদের কিছু সুযোগ দেবেন বলেছেন, কো-অপারেটিভ সোসাইটি ইত্যাদি হবে এটাও বলেছেন। কিন্তু আর এক জায়গায় আপনি বলছেন বর্গাদার শ্যাল টার্মিনেট। বর্গাদাররা কত জমি পাবে সেটা কি আপনি আগে থেকেই বলে দিয়েছেন? আপনি বলুন একটা লোক কত জমি বর্গা করতে পারবে। আমি যদি ১০ একর জমি বর্গা করি তাহলে সেখানে তো কোনও লিমিট নেই। তারপর কোনও রায়ত রিটার্ন দেবার সময় যদি কোনও প্লটকে পার্ট দেখায় সেখানে আপনি রেভিনিউ অফিসারকে বলছেন তার চয়েজকে ওভাররুল করতে। আপনি এক হাতে যেটা দিচ্ছেন অন্য হাতে সেটা তুলে নিচ্ছেন কেন? আপনি আপনার ডিপার্টমেন্টে, ডাইরেকটোরেট এবং অ্যাডমিনিস্ট্রেশনে কি রকম করাপসন চলছে সেটা তো জানেন। তাহলে এটা কেন করছেন? আপনি তো জানেন এক একটা পুকুরের আকার তো প্রায় ১৫০০ একর পর্যন্ত—যেমন তপন দীঘি। এগুলো যদি ব্যক্তিগত মালিকানায় থাকে তাহলে সে কি একটা কোনা নিয়ে থাকবে? এসব জিনিস তো আপনি ডিফাইন করেন নি। নেক্সট পয়েন্ট হল, With regard to trust and charitable institutions. এখানে ম্যাকসিমাম সিলিং কত এটা বলে দেওয়া ভাল। ইলাবোরেট করুন আর নাই করুন ডিটেকশন-এর পর যদি প্রিজামসন হয়? আপনি নিশ্চয় জানেন যে রেভিনিউ অফিসাররা কি রকম ডিটেকশন করেন এবং তারা সমাজের কোন জায়গা থেকে আসেন সে কথা আপনি জানেন এবং আমরাও জানি। আপনি জানেন what is their activities. তারা ফিল্ডে কি যান? ক্যালেক্টার অব দি ল্যান্ড-এর বেলায় পারমিশন সিক করতে হয় from the collectry আপনি জানেন রিভিসন্যাল সেটেলমেন্ট হয়েছে এবং This is the third settlement ওঁরা ফিল্ডে যাচ্ছে না। আগের যেটা ছিল সেটা পুকুর কেটে রেখে দিয়েছে—২৮ শতকের জায়গায় ৪৮ শতক করে নিয়েছে। তিনবার সেটলমেন্ট হয়েছে your officers and workers have not taken the pains to record correctly. ফলে যাঁদের বেনিফিটটা পাওয়া উচিত তারা পাচ্ছে না। এখন, কনভারসন আবার যদি হয় without any permission তাহলে তার পেন্যাল ক্লজ আপনি কেন রাখছেন না। এখানে সেই

পেন্যাল ক্লজ কি আছে। কিন্তু your officers have not recomended it earlier ফলে সেটা পিনালটিতে পড়ে যাচ্ছে। এবং for no fault of himself এই জিনিস হয়ে যাচ্ছে। এই ব্যাপারে আমি আপনাকে স্পেসিফিক রিপ্রেজেনটেশন দিয়েছি—কিন্তু আপনার বিচার পাওয়া যাচ্ছে না। আপনি ৪৪(১)(২)(৩) দেখুন। এই ব্যাপারে গোটা ব্যবস্থার জন্য একটি অ্যাফিলিয়েটেড ট্রাইবুন্যাল ব্যবস্থা করা উচিত। আপনার রেভিনিউ অফিসার যদি সামথিং ইনজাসটিস এগেনেস্ট—তাহলে এ ক্ষেত্রে রিলিফ কোথায় পাওয়া যাবে? এই পয়েন্টটা থাকা উচিত ছিল। আমি আপনাকে বার বার বলেছি এবং আমি নিজে দেখেছি—কারণ আমারও কিছু জায়গা জমি আছে— Where is Mr. Biren Roy, where is my friend? May I make small querry to you-where is my friend Mr. Biren Roy? আমি দেখতে পাচ্ছি না।

**Mr. Speaker :** He is in the Hospital.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এখানে যে কনট্রাডিকশন হচ্ছে না এটা আমাকে বুঝিয়ে দিন। এই জিনিসটা বুঝতে পারছি না। সেকশনটা আপনি দেখুন এবং প্রপোজড এমেন্ডমেন্টটা দেখুন, in determining the celling area any land to which the provisions of section 3A of this Act apply and which was transferred or partitioned after the 7th day of August, 1969, but before the 9th day of September, 1980, shall be taken into account as if such land had not been transferred or partitioned, as the case may be, এটা কনট্রাডিকশন করছে না কি? আবার সেপ্টেম্বর ১৯৮০ সালের অ্যাক্টে সেকশন ৭(১)-তে যেটা আছে তাতে কনট্রাডিক্ট করছে। সেকশন ২ অব দিস অ্যাক্ট আপনার আইনটি কনট্রাডিক্ট করছে। এখানে আপনি আইনটি এনফোর্স করছে সেপ্টেম্বর ১৯৮০ সালে যেটা করেছে। আবার এখানে আপনি বলছেন after the 7th day of August 1969 and before the 9th day of September, 1980. এর মধ্যে যদি কিছু ট্রান্সফার হয়ে থাকে তাহলে shall be taken into account as if such land had not been transferred or partitioned. এখানে একটা নিগেসন হচ্ছে কিনা এটা আমাকে বুঝিয়ে দেবেন। সন ফোর্স একটা তারিখ বাড়িয়ে দিচ্ছেন। অথচ রেকমেন্টেশন ছিল Law will come into force as it was introduced as on date. তাহলে এই সেকশনটার মানে কি? এটা একটু আমাদের বুঝিয়ে দেবেন। পশ্চিমবাংলা কৃষি প্রধান—অমলবাবু হাসতে পারেন—কিন্তু তাঁর লজ্জা হওয়া উচিত—শাড়ি পরে আসা উচিত। এখানে এগ্রিকালচারের উপর নির্ভরশীল ৯৭ পারসেন্ট of the population. আর অ্যাডভ্যান্স কান্ট্রিতে ৯৭ পারসেন্ট of the people Industry. উপর নির্ভরশীল। আমাদের দেশের পিপল ডিপেন্ডস অন এগ্রিকালচার। We represent more than 50% of the people. আপনি আমাদের বুঝিয়ে দেবেন। নেক্সট আপনি বলেছেন কো-অপারেটিভ সেক্টরের কথা বলেছেন। তাহলে জমির পরিমাণ কত হলে কো-অপারেটিভ সেক্টরের কথা বলেছেন। তাহলে জমির পরিমাণ কত হলে কো-অপারেটিভ

সেক্টরে আসতে পারবে তার সিলিং কত? তাহলে এক হেক্টরের উপর যাদের জমি আছে তারা কো-অপারেটিভ সেক্টরে আসতে পারবে না?

[5-30—5-40 P.M.]

এই জিনিস তো কনট্রাডিকশন মনে হয়। আমাদের ডেমোক্রাসিতে এটা এসেনশিয়াল, ইট ইজ লিবার্টি , ইট ইজ ফ্রিডোম, তারাই করতে পারবে যাদের এক হেক্টরের কম জমি আছে। আর যাদের এক হেক্টরের বেশি জমি আছে তারা কি কো-অপারেটিভে আসতে পারবে না? কো-অপারেটিভ মুভমেন্ট ইজ ভেরি পুওর হেয়ার। The ministry and Government অ্যাসাসিনেটেড্ কো-অপারেশন মুভমেন্ট হেয়ার। এখানে ফারদার এমবারগো দিচ্ছেন কেন? কো-অপারেশন ইজ দি সোর্স অব ডেভেলপমেন্ট। এখানে আপনি এমবারগো দিচ্ছেন। কো-অপারেটিভ সোসাইটি তারাই করতে পারবে যাদের এই পরিমান জমি আছে—এটা হতে পারে না। আপনি বলে দিচ্ছেন কাদের জমি এলিজিবল অবস্থায় আছে। ইন্ডাস্ট্রি আছে, পোলট্রি আছে। এই জমি সিলিং-এর বাইরে দিতে চাইছেন? এটা একটু আমাদের বলবেন।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আপনি অনেকক্ষণ বলেছেন আর সময় দিতে পারব না, বসুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এটা একটা প্রয়োজনীয় বিল, আমাকে একটু বলতে সময় দিতে হবে। We represent the Business Advisory Committee. Possibily the implications were not realised then as to how much damage it is going to do as it has been presented.

**Mr. Speaker :** There are other members who feel otherwise.

**Dr. Zainal Abedin :** In regard to family planning, this Government has no ceiling for legislation on this.

**Mr. Speaker :** Can you show me where the ceiling on legislation does exist ?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, সেন্ট্রাল গভর্নমেন্টের আছে, সব গভর্নমেন্টের আছে। আপনি যে কথা বলেছেন তাতে দু রকম রায়তি থাকবে। এগ্রিকালচারাল ল্যান্ডও থাকবে। এটা আমরা একটু ক্লিয়ার করে বুঝে নিতে চাই। এগুলি ক্লারিফাই করা দরকার। স্যার, আমাকে থার্ড রিডিং-এ একটু বলবার সুযোগ দেবেন।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলটিকে সর্বান্তকরণে সাপোর্ট করছি। তবে বিচার বিবেচনা করার জন্য আমি কয়েকটি কথা বলছি। উনি রেভিনিউ ডিপার্টমেন্টের কথা বললেন। রেভিনিউ অফিসারের রেমিডি একটা পাওয়া যাবে, অবশ্য সেটা

একটু কস্টলি। হাইকোর্টে ২২৭ একটা রেমিডি আছে। রেভিনিউ অফিসার ইচ্ছা করলে তার রেমিডি আছে। তবে এটা একটু কস্টলি ব্যাপার সেটা আগেই বলেছি, কিন্তু রেমিডি একটা আছে। দ্বিতীয় কথা হচ্ছে, আপনি যেগুলি করছেন সেটা ৪/৫ বছর ধরে আটকে আছে। কতকগুলি নন-এগ্রিকালচারাল ল্যান্ড আছে, এতে নিশ্চয় সেগুলি ভেস্ট করব। সেটার একটা সুব্যবস্থা করা হবে। আমাদের আবেদিন কিছুটা বলেছেন, কিন্তু সবটা ঠিকভাবে বলেন নি। এখন কো-অপারেটিভ করা যায় কিনা—সেটা নেক্সট একটা বিল করে করা যেতে পারে কেন না, এই বিলটি ৫ বছর ধরে ডিটেন্ড হয়ে আছে। এর মধ্যে কত যে ট্রান্সফার এবং ব্যাক ডেটেড ট্রান্সফার হয়ে যাবে তার ঠিক নেই। কাজেই এটা আর দেরি না করে যেভাবে এটাকে পাঠিয়ে দিয়েছে সেই হিসাবেই তাড়াতাড়ি এটা পাশ করিয়ে দেওয়া উচিত। কারণ, এটা করতে গেলে সময় লাগবে। তাতে অনেকগুলি স্যাডি ট্রান্সজাকশন হয়ে যাবে এবং তাতে ক্ষতি হবে। সেই জন্য এটা আপনি করে ঠিকই করছেন। আপনি টি এস্টেটের ব্যাপারে আর একটা জিনিস করেছেন। টি এস্টেটের ব্যাপারে ৮ হাজার বিঘা জমি আছে। ৪/৫ হাজার বিঘা জমি দেখানো হত। কিন্তু পুরো জমিটাই ইউজ করা হত, নানাভাবে নানা কায়দায়। এটার সুপারভিশন ডিটারমিনেশন গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল করতে পারবে—এই প্রভিসনটা নিশ্চয় খুব ভাল হয়েছে। অবশ্য নন-এগ্রিকালচারাল অ্যান্ড এগ্রিকালচারাল টেনেন্সির মধ্যে কিছু দু রকম জমি পাওয়া যাচ্ছে। একটি হচ্ছে ল্যাটারেট সয়েল এবং সেটার বিশেষ দাম হবে না। কিন্তু মানুষ এটা না রেখে এগ্রিকালচারাল ল্যান্ডই বেশি রাখবে। কিন্তু টাউনে যেটা সুবারবনের জমি হবে, নন-এগ্রিকালচারাল টেনেন্সি সেটা অনেকে রাখবার চেষ্টা করবে। ট্যাঙ্ক ফিশারি বা অন্যান্য ভেড়িটেড়ি যা আছে সেগুলি তারা স্যাকরিফাইস করবে না। এটাও আপনাকে লক্ষ্য রাখতে হবে। আপনাকে লক্ষ্য করতে হবে যে এগুলি শডি ট্রানজাকশন হবার চান্স আছে কিনা। যেমন ধরুন, মালদহে জমি বাদ দিয়ে তারা হয়ত আমের বাগান রাখবে। এগুলি একটু দেখবার চেষ্টা করবেন। এসব ব্যাপারে একটু সেফগার্ড রাখতে পারলে—এরজন্য লেজিসলেশনের দরকার হবে না, অ্যাডমিনিস্ট্রেটিভলি যদি করতে পারেন তাহলে মনে হয় সেটা ভাল হবে। আমি বলব, আর দেরি করা উচিত নয়, এটা পাশ করুন এর পর আর একটা আইন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নবকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় অবগত আছেন যে এই বিলটি ৫ বছর হল রাষ্ট্রপতির সম্মতির জন্য অপেক্ষা করেছিল। স্যার, আপনি জানেন এই বিধানসভায় এই বিলটি নিয়ে যখন আলোচনা হয় তখন কতকগুলি নীতিকে আমরা সমর্থন করতে পারি নি বা কতকগুলি বেসিক পয়েন্ট আমাদের আপত্তি ছিল সেইজন্য আমরা ওয়াক আউট করেছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে বলেছেন যে এই বিলের ব্যাপারে মাননীয় রাষ্ট্রপতির সঙ্গে তাঁর কিছু পত্রালাপ হয়েছে এবং তাতে তিনি কতকগুলি পয়েন্টে ক্লারিফিকেশন চেয়েছেন। টি গার্ডেন সম্পর্কে মাননীয় রাষ্ট্রপতি মহাশয়ের বক্তব্য উদ্ধৃত করে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, ১৩-তে, Provided further that in determining the

land required for the purpose of tea cultivation there shall not be any deminution of the area of a tea garden. জমিটা কাটছেন না কিন্তু টি গার্ডেনগুলির উন্নতির জন্য জমি সারপ্লাস তাদের দেবেন কিনা, সে কালটিভেশনে অগ্রসর হতে পারবে কিনা সেকথা নেই। দার্জিলিং বা নর্থ বেঙ্গলে এটা একটা ভাল সোর্স অব ইনকাম, সেখানে টি গার্ডেন কেউ যদি করতে চায় বা আরও বাড়াতে চায় সেখানে কি হবে বা স্কোপ দেবেন কিনা সেটা একটা বড় প্রশ্ন। এখানে যে ক্লশটা দিতে চেয়েছেন সেখানে তার কাছ থেকে কাটবেন না কিন্তু তাকে এনকারেজ করবেন কিনা বা আরও ল্যান্ড দিয়ে টি গার্ডেনকে এনকারেজ করবেন কিনা সে ব্যাপারে কোনও উল্লেখ করেন নি। তারপর আর একটি কথা, যেটা জয়নাল সাহেব বলেছেন সেটা হচ্ছে বোনাফাইডি ট্রান্সফারের ব্যাপারে কিছু রিলেশন উনি যোগ করেছেন। এ ব্যাপারে লিগ্যাল ট্রান্সফার হলে—সেটা আত্মীয়ের নামেই হোক বা অনাত্মীয়ের নামেই হোক সেখানে কিছু রিলেশন উল্লেখ করা হয়েছে যে এদের মধ্যে ট্রান্সফার হলে সেটা বোনাফাইডি। সেটা যার নামে ট্রান্সফার হয়েছে তাকে প্রমান করতে হবে এটা বোনাফাইডি ট্রান্সফার কিনা। আমার মনে হয় সেটা সরকারের প্রশাসনের উচিত যে কোনও ট্রান্সফার হোক না কেন সেটা বোনাফাইডি কিনা তা প্রথমেই তাদের ধরিয়ে দিতে হবে। এখন ধরুন আপনার গ্রান্ডসন সাবালোক হয়ে আলাদা পরিবারে বাস করে, সে আপনার কাছে কিছু জমি কিনে নিল, সেটা বোনাফাইডি ট্রান্সফার হবে না একথা কি করে ধরে নেওয়া হল। সেখানে যদি আমি বলি এটা ইললিগ্যাল ট্রান্সফার, সেটা রিলেসানের মধ্যেই হোক বা বাইরেই হোক তাহলে একটা গোলমাল হতে পারে। আমার মনে হয় বোনাফাইডিট্রান্সফার নিয়ে যে রিলেশন আপনি প্রয়োগ করছেন তাতে গ্রামেগঞ্জে সাধারণ মানুষের ক্ষতি হতে পারে। এটা আমি তাঁকে ভেবে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। বিশেষ করে টি-গার্ডেন যা উত্তরবাংলার একটা বড় সম্পদ সে সম্পর্কে কিছু ক্লিয়ার বক্তব্য থাকলে ভালো হত। সময়ের অভাবে আম বাগানের কথা বলতে পারছি না। আমি আপনাকে আবার বলব, টি-গার্ডেনের ব্যাপারটা একটু ভাবুন। পরিশেষে আমি বলব, মাননীয় রাষ্ট্রপতি যে সংবাদ দিয়ে বিলটি রেক্টিফিকেশনের জন্য অনুরোধ করেছেন আমার মনে হয় সে ব্যাপারে আপনি ক্লিয়ার হন নি বিশেষ করে টি-গার্ডেনের ক্ষেত্রে। সেটা মনে হয় ভাল হত।

[5-40—5-50 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তব্য খুব মনোযোগ সহকারে শুনলাম। প্রথমে একটা বিষয়ে বোঝা দরকার যে এই বিলের সমস্ত বিষয়ে আলোচনা হয়েছে। এই বিলটা বিশেষ ভাবে আনা হয়েছে। এর আগেও দীর্ঘ আলোচনা করা হয়েছে, অ্যামেন্ডমেন্ট হয়েছে, সিলেক্ট কমিটিতে আলোচনা হয়েছে, এখানেও থরোলি আলোচনা হয়েছে। সেগুলি আবার রিপিট করার স্থান এটা নয়। এটা হচ্ছে, প্রেসিডেন্টের যে মাসে সেই ম্যাসেজে যে পয়েন্টগুলি তিনি বলেছিলেন সেগুলি ঠিক ঠিক ভাবে আনা হয়েছে। এখানে মাননীয় সদস্য যে কথা বললেন সেটা সত্য নয়। ওনার স্মরণ শক্তি যদি ঠিক থাকে তাহলে

দেখবেন যে গত অধিবেশনের সময় এই পয়েন্টগুলি আমি পড়ে দিয়েছিলাম। আমরা দেখছিলাম যে ম্যাসেজগুলি পাঠানো হয়েছিল, আমাদের চিঠিতে জানানো হয়েছিল, আমরা কি এগ্রি করেছিলাম সেগুলি মেনশন করে দেওয়া হয়েছিল। এটা মনে রাখতে হবে যে এই বিলটা যাতে পাশ হয় তার জন্য বার বার আলোচনা করা হয়েছে, সাক্ষাৎ করা হয়েছে, আর্গু করেছি, পয়েন্ট দেওয়া হয়েছে। এর মধ্যে আমরা যেগুলিতে রাজী আছি সেগুলি সম্পর্কে একটা সিদ্ধান্তে এসেছি, সেগুলি করেছি। কাজেই উনি যেটা বলেছেন সেটা সত্য নয়। আমি চিঠি ধরে ধরে বলতে পারি যে সেগুলি মেনশন করা হয়েছে। যেমন ভাইড লেটার নম্বর ৬.৭.ক—এগুলি দেখে দেখে করেছি। এই জিনিসগুলি ক্লিয়ারলি দেখতে হবে। একটা জিনিস যেটা বলা হয়েছে—যেটা দেখালাম—যেমন-এগ্রিকালচারাল সমস্ত ল্যান্ড এর আওতায় আসবে ঐ ৯-৯-৮০ তারিখে। নন-এগ্রিকালচারাল অ্যাক্ট ১৯৪৯-এর সেকশন ৩-এতে এটা আছে। এটা হচ্ছে পিওরলি ৯-৯-৮০ তারিখে যেটা বলালাম এবং এটা মেনশন করা আছে। তারপরে আরও ২/৩টি আছে যেটা পড়লেন না। প্রথমটা এগ্রিকালচারাল ল্যান্ড সম্পর্কে। এটা লেটারে তখন ছিল। এগ্রিকালচারাল ল্যান্ড সম্পর্কে এটা খাটছে না। সে জন্য প্রথম অংশটা বাদ আছে। তারপরে নন-এগ্রিকালচারাল ল্যান্ড যেটা ট্রান্সফার করে দিয়েছে—যখন আইন হয়নি তার আগে যদি ট্রান্সফার করে থাকে তাহলে ট্রান্সফারার অ্যাফেক্টেড হচ্ছে না। কিন্তু সিলিংটার ডিটারমিনেশন তো আমাদের করা দরকার। সে জন্য এটাতে কোনও অসঙ্গতি ব্যাপার নেই।

**মিঃ স্পিকার ঃ** এই বিলের বিষয়ে আলোচনা করার জন্য যে সময় ধার্য ছিল সেই সময় শেষ হয়ে এসেছে, আরও কিছু সময় দরকার। কাজেই আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করছি আপনাদের সকলের এতে মত আছে। সকলের সম্মতি জ্ঞাপনে আধ ঘন্টা সময় বাড়ান হল।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** তারপরে মাননীয় সদস্য বেনামির কথা যেটা বলেছেন, সেটা মেন অ্যাক্টে আছে। কাজেই এখানে সবটা দেওয়ার দরকার নেই। এটা অ্যামেন্ডিং অ্যাক্ট। সেটা গোড়াতেই সব ঠিক করা আছে। তারপরে যেটা আছে, In the case reopening of enquiry the Revenue officer may refer the matter etc. এখানে যে অসঙ্গতি ছিল সেটাকে চেঞ্জ করা হয়েছে। সেটাও বলা ছিল। দি ওয়ার্ড বেনামি ওয়াজ দেয়ার। এটা হচ্ছে ফোরটিন টিতে এ inserted in the second amending act. তারপরে appeals against reseve officers may be made in section 54. সেটাও আছে। অন্যান্য যেগুলো ফ্যাক্টরি, ওয়ার্কশপ, পোলট্রি, এইগুলোতে সিলিং এর উপর প্রয়োজনে কিছু ধরে রাখতে পারে। কিন্তু সরকার ঠিক করবে কতটা রাখতে পারবে। খালি টি গার্ডেনের ক্ষেত্রে এটা ছিল যেটা নব বাবু বললেন, টি গার্ডেনের ক্ষেত্রে একটা নিচের দিকে রয়েছে, existing land under tea cultivation সেটা যেন কমে না যায়, সেটাকে গ্যারান্টি করতে বলছে, সেটা বাড়ানো যাবে না এই কথা বলছে না। অ্যাজ এ ম্যাটার অব ফ্যাক্ট, আগে ছিল এক

একটা টি গার্ডেন তারা হয়ত ১০ হাজার ১৫ হাজার একর নিয়ে হয়ত এক হাজার কি দু হাজার একর টি গার্ডেন করেছে, বাকিটা অন্য রকম করেছে। সেটা আমরা অনেক জায়গায় আইন করে টি গার্ডেন দেখে, কতটা তারা অ্যাকচুয়ালি কাল্টিভেশন করছে ১ঃ৫, এই রেশিওতে অর্থাৎ যদি এক হাজার একরে টি কাল্টিভেশন করে তাহলে ৫০০ একর তাকে factory and other on cillaries এর জন্য দেওয়া হবে, এই রেশিওতে। তারপর যদি আবার ফারদার সে এক্সটেনশন করে তাহলে আমাদের কাছে লিখলে একটা বোর্ড আছে, তারা তদন্ত করে দেখবে যে সত্য সত্য এটা করছে, না, এটা ফেক, সেই অনুসারে ফার্দার তাকে আমরা দেব। দেবারও ব্যবস্থা আছে। যা আছে, যদি কোনও টি গার্ডেন, তারা যদি তাদের এক্সটেনশন করতে চায় তাহলে তারা অ্যাপ্লাই করবে এবং অ্যাপ্লাই করলে একটা কমিটি আছে, সেই কমিটি দেখবে তাদের অ্যাপ্লিকেশন এবং তারা স্যাংশন পেয়েছে কি না, তারপর ফাইন্যান্স এইগুলো রয়েছে কি না, এইগুলো একজামিন করে তারা রেকমেন্ড করলে তখনই আমরা আবার দেব। কোনও অসুবিধা নেই। তাছাড়া আপনি আর একটা যেটা বললেন, সেটা কিন্তু অন্য জায়গায় আলোচনার ব্যাপার। এখানে ক্লিয়ারলি এই জিনিসটা কি সেটা আপনাদের দেখতে হবে। তারপর যেটা ওঁরা তুলেছেন সেটা হচ্ছে, এখানে মেন উদ্দেশ্যটা ছিল সিলিং এর ফাঁক দিয়ে যেগুলো বেরিয়ে যাচ্ছে সেটা কত। যেমন মেছো ঘেড়ি, বাগান টাগান ছিল, সেই সম্পর্কে মাননীয় সদস্য ভক্তিবাবু বলেছেন, সেটাও আমরা বিবেচনা করছি। কারণ আমরা এতখানি ইয়ে নয় যে সেখানে বাগানের গাছ কেটে দিয়ে জমি নিয়ে নিচ্ছি। গাছ কাটছে মালিকরা। বাগান যাদের বেশি আছে, তাদের ঠিক করতে হবে। আগে ছিল ১৭ একর পর্যন্ত কেটে রেখে তার উপর বাগান রাখত যত খুশি। এখন তাকে ঠিক করতে হবে সে বাগান রাখবে—তার যদি বাগানের প্রতি প্রেম থাকে তাহলে সে বাগানই রাখুক ৫২ বিঘার বাগান। আমার কাছে ডেপুটেশন এসেছিল মুর্শিদাবাদ এবং মালদহ থেকে, যেখানে বড় বড় বাগান রয়েছে, আমি তাদের বলেছিলাম, আপনাদের ৫২ একর এর বেশি বাগান কটা আছে—খুব অল্প। তাহলে ৫২ একর বাগান রাখুন, রেখে জমিটা ছেড়ে দেন। আপনি দুধও খাবেন তামাকও খাবেন তা হতে পারে না। আপনার সেখানে সত্যিকার বাগানের প্রতি কতটা দরদ, কতখানি প্রেম সেটা দেখা যাবে। আর বাগানের যারা মালিক তারা করেনা। আপনিও জানেন, আমরাও জানি। কারণ আমরা গ্রামে গ্রামে ঘুরি, সেখানে নিকিরী বলে এক রকম আছে, তারা করে। মাছের ভেড়িতে আসলে যারা কাজ করে জলে কাদায়, তাদের কিছু পয়সা হয় না। এতগুলো ভেড়ি আছে কিন্তু ১০/১২ জন সেইগুলো কন্ট্রোল করে, মনোপলি কন্ট্রোলের মধ্যে দিয়ে ৫০/৬০ টাকা ধরে মাছ আপনাদের কিনতে হচ্ছে না? কিন্তু সেটা পাল্টে যাবে, আসল সমস্ত জায়গায় যারা সত্যিকারের কাজ করে, সেই মৎস্যজীবী সম্প্রদায় দরিদ্র সম্প্রদায় তাদের কো-অপারেটিভ করে তার মাধ্যমে এই জিনিসটা করবার আমরা চেষ্টা করব। সেটাকেও ঐ মনোপলি ব্যবসাদাররা নষ্ট করছে, যে জিনিস দীর্ঘদিন ধরে ভেড়ি হয়ে আছে কিংবা আবার যদি লবন জলের হয়, সেই জায়গায় এত বোকা আমরা নই, সেই জন্য এইগুলো সব বিবেচনা করে করা হবে। এটা করা হচ্ছে দেশের

সকলের স্বার্থে, মুষ্টিমেয় কয়েকজনের জন্য নয়। অধিকাংশ লোক যাতে সুবিধা পেতে পারে সেই জন্য এটা করা হচ্ছে। সেই জন্য মূল উদ্দেশ্যটা ছিল সিলিং এর যে সমস্ত ফাঁক ছিল সেটা বন্ধ করা। সারা ভারতবর্ষে এই আইনটাই প্রথম সিলিং এর যত রকম লুপ হোলস্ আছে, সেইগুলো প্লাগ করবার জন্য এই আইন।

[5-50—6-00 P.M.]

এটা আর কোথাও হয় নি, এটা একটা পথ প্রদর্শক এবং ইমপ্লিমেন্টেন [illegible] এটাকে সে দিক দিয়েই দেখতে হবে। আমরা নিশ্চয়ই দেখব যাতে এমন কোনও ক্ষতিকর কাজ না হয়। ল্যান্ড ইউসের কতগুলি দিক আছে সেই দিকগুলি বিবেচনা করে ইউজ করলে সব চেয়ে ভাল হয় এবং সেইভাবেই করা হবে। যার ভেড়ি এবং জমি এক সাথে আছে তাকে ঠিক করতে হবে কোনটা সে রাখবে। মাছের প্রতি দরদ থাকলে সে ৫২ বিঘা পর্যন্ত ভেড়ি করতে পারে, কিন্তু বাকিটা তাকে ছেড়ে দিতে হবে। কোনটা করবে, মাছ চাষ করবে, না ধান চাষ করবে তা আগে ঠিক করতে হবে। তারপরে আমরা দেখব যে বাগান বা ভেড়ি গুলি ভেস্ট হবে সেগুলি গরিব মানুষের মধ্যে—সত্যি সত্যি যে সমস্ত মানুষরা সেই বাগানে বা ভেড়িতে কাজ করে, যারা অ্যাকচুয়াল ওয়ার্কার—কো-অপারেটিভ করে ব্যবহার করা হবে। নিকিরী কো-অপারেটিভ বাগান চালাক, তা আমরা চাই না। আমরা জানি ফিসারমেন কো-অপারেটিভ গুলির ভেতরে ২/৪ জন ফিসার ম্যান থাকলেও থাকতে পারে, কিন্তু বেশিরভাগ মানুষই হচ্ছে অন্য মানুষরা। ডাঃ আবেদিন বহু দিন কো-অপারেটিভে ছিলেন, আমিও কো-অপারেটিভের হাড়-হৃদ জানি। কো-অপারেটিভ দুর্বলদের বাঁচাবার একটা প্রতিষ্ঠান না হয়ে কতগুলি বাইরের ভেস্টেড ইন্টারেস্টেড মানুষদের কুক্ষিগত হয়ে আরও বেশি শোষণের যন্ত্রে পরিণত হয়েছে, সেটারও পরিবর্তন ঘটাতে হবে। যাই হোক আমি আর কথা বাড়াতে চাইছি না, এই বিলটির উদ্দেশ্য খুবই স্পেসিফিক, প্রেসিডেন্টের মেমোতে যে যে বিষয় গুলি সম্বন্ধে বলা ছিল সেই বিষয় গুলি নিয়েই আমরা এখানে অ্যামেন্ডমেন্ট এনেছি এবং এটাকে আমরা কার্যকর করব। কার্যকর করার সময় নিশ্চয়ই আমরা সামাজিক ভাবে পশ্চিম বাংলার স্বার্থ দেখে যারা এই সমস্ত জায়গায় প্রকৃত কাজের সঙ্গে যুক্ত আছে তাদের স্বার্থ দেখে কার্যকর করব। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Land Reforms (Third Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 2

**Mr. Speaker :** There are amendment to clause 2 by Shri Kashinath Misra. The member may move his amendment.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that in clause 2(5), line 2, for the words "9th day of September, 1980" the words 6th day of March, 1986 be substituted.

**Shri Benoy Krishna Chowdhury :** I do not accept the amendment.

The motion of Shri Kashinath Misra that in Clause 2(5), line 2, for the words "9th day of September, 1980" the words "6th day of March, 1986 be substituted was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 3 to 6

The question that clauses 3 to 6 do stand part of the Bill were then put and agreed to.

### Clause 7

**Mr. Speaker :** There are amendments to clause 7 by Shri Kashinath Misra. The member may move his amendment.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that in clause 7, line 18, for the words "the 7th day of August, 1969, but before the 9th day of September, 1980 the words the 6th March, 1986 be substituted.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I do not accept the amendment.

The motion of Shri Kashinath Misra that in clause 7, line 18, for the words "the 7th day of August, 1969, but before the 9th day of September, 1980 the words the 6th March, 1986" be substituted was then put and lost.

The question that clause 7 do stand part of the Bill was then put and agreed to.

## Clauses 8 to 18 and Preamble

**Mr. Speaker :** There are no amendment to Clauses 8 to 18 and Preamble. So I put Clauses 8 to 18 and Preamble to vote.

The question that Clauses 8 to 18 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Land Reforms (Third Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন :** আমি একটি কথা জিজ্ঞাসা করছি, আপনি কমপেনসেশনের কথা বলেছেন। আমাদের সংবিধানের আর্টিকেল ৩১-এর যে অ্যামেন্ডমেন্ট টু বি ডিটারমাইন্ড—আপনি মার্কেট ভ্যালুতে কমপেনসেশন দিচ্ছেন না, এটা আপনি উদার কণ্ঠে স্বীকার করুন। সংবিধানের ৩১ ধারার যে সংশোধন তারফলে মার্কেট রেটে কমপেনসেশন দিতে হবে না। দেশের এই সামাজিক অর্থনৈতিক অবস্থার পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার সংবিধানের এই সংশোধন করেছেন। আপনারা সেই সুযোগটা যে নিচ্ছেন সেটা উদার কণ্ঠে বলুন। অ্যামাউন্টটা মার্কেট রেটে দিচ্ছেন না। অ্যামাউন্ট টু বি ডিটারমাইন্ড। এই ইমিউনিটিটা কোথা থেকে আসছে? Because of the amendment of the construction, Article 31. এটা স্বীকার করুন যে কংগ্রেসের জন্য এই সংবিধান সংশোধনের ফলে আইনের কার্যে রূপায়ণ করা সহজ হয়েছে। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে ডিটারমাইন করবেন কিন্তু what will be criterip for determination of the compensation. এটা আমাদের একটু বলে দিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা হচ্ছে, যে সমস্ত ক্ষেত্রে পারমামেন্টলি ক্লোজড ফ্যাক্টরি ল্যান্ড আছে সেইসব ক্ষেত্রে কি রকম কি করা হবে সেটা জানতে চাই। চা-বাগান সম্বন্ধে যে কথা হচ্ছে সেই প্রসঙ্গে আমি বলতে চাই, চা-বাগানের অনেক জমি কাজে লাগানো হয় না। এছাড়া বাইরে থেকে প্রচুর লোকের অনুপ্রবেশ ঘটছে। একেই দার্জিলিংএ স্থান সঙ্কুলান হচ্ছে না, তার উপর বাইরে থেকে লোক এসে বসতি গড়ছে। স্বভাবতঃই চা-বাগানে সিলিং যদি না থাকে তাহলে খুবই অসুবিধা। এই সমস্ত লোকেরা নেপাল থেকে ভুটান থেকে এসে জায়গা দখল করছে। সেইজন্য সিলিং-এর কথাটা বিবেচনা করার দরকার আছে বলে মনে হয়।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমি প্রথমেই মাননীয় সদস্য জয়নাল সাহেবের প্রশ্নের উত্তরে বলছি, আপনি ছোটটা নিলেন কেন? সংবিধানের ৩১ ধারা না বলে পুরো সংবিধানটাই কংগ্রেস রচনা করেছেন—এটা বলতে পারতেন। সেই সংবিধানেই তো সমস্ত ভারতবর্ষে চলছে, সমস্ত রাজ্যে চলছে। সুতরাং এই কথা যদি বলতেন তাহলে আপনি সারা বিশ্বের

কাছে দেখাতে পারতেন যে কংগ্রেসের রচিত সংবিধানই চলছে। সেইজন্য এইসব কথা বল কোনও মানে হয় না। আপনি মাঝে মাঝে বিপ্লবী হয়ে উঠে এইসব কথা বলেন। যাইহো আমি সম্বিৎ ফেরাবার জন্য বলছি, আমি কোথায় দাঁড়িয়ে বলছি, কি অবস্থার মধ্যে আ কোন সংবিধানের মধ্য দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে সেটা জানা আছে। সেইজন্য ওে কোনও ব্যাপার নয়। দ্বিতীয়ত জয়ন্তবাবু যা বলেছেন তার উত্তরে বলছি, কতটা জমি রাখ পারবে সেসব এর মধ্যে আছে। ফ্যাক্টরির ক্ষেত্রে, টি-গার্ডেনের ক্ষেত্রে গভর্নমেন্ট ডিটারমা করবেন। ডিটারমাইন করতে গিয়ে দেখতে হবে এক্জিস্টিং ল্যান্ড যেটা আন্ডার টি কাল্টিভে সেটা কমে না যায়। কিন্তু সিলিং ইনডায়রেক্টলি আছে। আমি আলোচনার সময়ে বলে অ্যাকচুয়ালি আন্ডার টি কাল্টিভেশন যেটা আছে তার ৫০ পারসেন্ট অ্যানসিলিয়ারি হিসা রাখতে পারবে না—এটা অলরেডি ঠিক করে দেওয়া আছে। আগে যেটা ছিল সেই জিনি নয়। কারণ আগে গার্ডেন ছিল, তারপর খারাপ হয়ে গেছে—গার্ডেনেরও তো লাইফ আ তাকে আবার নতুন করে তৈরি করতে হয়।

[6-00—6-10 P.M.]

সেগুলি যদি কোথাও কিছু থাকে সেগুলি আলাদা এনকোয়ারি করে দেখে যদি কোথ মিসইউজ করে তো সেটা আলাদা কথা। কিন্তু এখানে একটা ধারায় যে একজিস্টিং ল্য আন্ডার কাল্টিভেশন এটা হল প্রেসিডেন্টের মেসেজ, সেটা আমরা ওখানে করেছি। অন্যা থেকে আগে যা ছিল তা এখন নেই। এখন হচ্ছে যা অ্যাকচুয়ালি আন্ডার কাল্টিভে থাকবে তার ৫০ পারসেন্ট মাত্র অ্যানসিলিয়ারি, রাস্তাঘাট, বস্তি ইত্যাদির জন্য থাকবে।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Beng Land Reforms (Third Amendment) Bill, 1986, as settled in the Assen bly, be passed, was then put and agreed to.

**Adjournment**

The House was adjourned at 6-10 P.M. till 1 P.M. on Monda the 22nd September, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 22nd September, 1986 at 1-00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, 5 Ministers of State and 130 Members.

### Obituary Reference

[1-00 — 1-05 P.M.]

**Mr. Speaker:** I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Sahabuddin Mondal, a sitting member of this House. Shri Sambhu Charan Mukherjee, Ex-MLA, and Shri Prabodh Chandra Sen, an eminent educationist and Tagore Research Scholar.

**Shri Sahabuddin Mondal:** Shri Sahabuddin Mondal, a sitting member of this House breathed his last on the 17th September, 1986 after a prolonged illness. He was 59.

Born in 1927 Shri Mondal was education at Natuda R.R. Institution (now in Bangladesh) and graduated from Krishnagar Government College, Nadia. He come into politics when he was a college student. After completion of college education he returned to his village and absorbed himself in peasants' movement. In 1955 he become a member of Communist Party of India and after its split in 1964 he joined C.P.I (M) and since then he was a whole timer of the party. In 1962 during Indo-China war he was detained in prison without trial. He was closely associated with a number of social, political and educational organisations. He was a member of the Haj Committee, West Bengal. Shri Mondal was a bachelor.

In 1971, Shri Mondal was elected to the West Bengal Legislative Assembly from Chapra, Nadia Constituency on C.P.I (M) ticket. He was re-elected in 1977 and 1982 from the same constituency and retained his seat till death.

The country has lost a sincere political worker and a pioneer of the peasants movement, at the demise of Shri Mondal.

**Shri Sambhu Charan Mukherjee, Ex-MLA** breathed his last on the 26th August, 1986 at Medical College Hospital, Calcutta. He was 80.

Born on the 5th September, 1906 at Bagnan in Howrah district. Shri Mukherjee did his M.A & L.L.B. from Calcutta University. By Profession he was a lawyer at Howrah Judge's Court. He took part in Freedom Movement at a very young age. He was also connected with many social works.

Shri Mukherjee was elected to the West Bengal Legislative Assembly in 1952 as a Congress candidate from Bagnan Constituency and continued upto 1957.

At the demise of Shri Mukherjee we have lost a political and social worker.

**Shri Prabodh Chandra Sen** renowned Tagore Scholar died at his residence at Santiniketan on the 20th September, 1986. He was 90..

Born on the 27th April, 1987 at Maniyand village in Commilla district (now in Bangladesh), Shri Sen took his school education at Commilla town. He passed the B.A. Examination with honours in history from Srihatta Murarichand College. He stood first class first in M.A. Examination in Ancient Indian History and Culture from Calcutta University in 1927.

He started his carreer as a professor in Khulna Daulatpur College and thereafter joined the Viswa Bharati in 1942. He was the Head of the Bengali Department of Viswa Bharati in 1952. He also became the first Tagore Professor and Director of Rabindra Bhavan. He remained absorbed in studies till his death and was an expert in Bengali Prosody.

He received the Bankim Chandra Award from State Government, Deshikottom from Viswa Bharati, D. Litt. from North Bengal and Kalyani Universities and the Sarojini Basu Medal from Calcutta University. His major works are on Rabindra Nath, Indian History and on Bengali Prosody.

The demise of Shri Sen has created a void in the domain of Education and Culture which is very hard to fill.

Now I request the honourable members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the members stood in their seats and observed silence for two minutes)

Thank you, Ladies and Gentlemen, Secreatary will send the message of condolence to the family members of the deceased.

**Adjournment**

The House was then adjourned at 1-05 p.m. till 1 p.m. on Tuesday the 23rd September, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 23rd September 1986 at 1.00 P.M.

### PRESENT

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams) in the Chair, 10 Ministers, 8 Ministers of State and 156 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[1-00 — 1-10 P.M.]

**পশ্চিম বাংলার জেলে উন্মাদ বন্দির সংখ্যা**

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৪।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলে ৩০-৮-৮৬ তারিখে মোট উন্মাদ বন্দির সংখ্যা কত ; এবং

(খ) এদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার জন্যে সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) নিরপরাধী উন্মাদ — ৯৭২ জন
অপরাধী উন্মাদ — ৪০ জন
মোট — ১০১২ জন

(খ) উন্মাদ বন্দিদের সুস্থ জীবন ফিরিয়ে আনার জন্য কেন্দ্রীয় কারাগারগুলিতে এবং আলিপুর বিশেষ কারাগারে মনোরোগ চিকিৎসার এবং সংশ্লিষ্ট অন্যান্য ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

দমদম কেন্দ্রীয় কারাগার, প্রেসিডেন্সি কারাগার এবং আলিপুর বিশেষ কারাগারে (Institute of Metal Health) মনোরোগীদের চিকিৎসকের ব্যবস্থা আছে। উন্মাদ বন্দিদের মধ্যে যাহারা ভাল হইয়াছে তাহাদের বৃত্তিমূলক শিক্ষা হিসাবে খাম তৈরি, দর্জির কাজ, বাগান করা, .... শিক্ষা ইত্যাদি শিক্ষণের ব্যবস্থা আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বিভিন্ন যে কেন্দ্রীয় কারাগারসমূহ আছে তাতে যে সমস্ত উন্মাদ বন্দি আছে তাদের চিকিৎসার জন্য মাথা পিছু কত বরাদ্দ করা হয় এবং সর্বত্র চিকিৎসক আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কেন্দ্রীয় কারাগারে সর্বত্রই চিকিৎসক রয়েছে। বিশেষ ক( উন্মাদ নিরপরাধ বন্দি বা বন্দিনী যা রয়েছে তার মধ্যে বেশির ভাগ মহিলা থাকেন আলিপু সেন্ট্রাল জেলে এবং পুরুষ থাকে দমদম সেন্ট্রাল জেলে। সাধারণভাবে একজন হোল টাইমা মেডিক্যাল অফিসার থাকেন জেলগুলিতে এবং part-time pshychiatric, senior traine nurse, female trained nurse, medical staff ইত্যাদি মিলে প্রায় ১২ থেকে ১৯ জ মেডিক্যাল স্টাফ রেখে থাকি। বিশেষ করে বামফ্রন্ট সরকারের আমলে এদের জন্য বিশেষভা( চিকিৎসার ব্যবস্থা হয়েছে। আলিপুর স্পেশ্যাল জেলে উন্মাদ বন্দিদের চিকিৎসার ব্যবস্থা আছে অন্যত্র সমস্ত জায়গায় মেডিক্যাল অফিসার ছড়িয়ে রয়েছে এবং তাদের তারা চিকিৎসা ক( থাকেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমরা বিভিন্ন সংবাদপ( দেখে থাকি উন্মাদ বলে যাদের জেলে বন্দি করে রাখা হয় পরবর্তীকালে দেখা যায় একট কন্সপিরেসি করে তাদের এইভাবে রেখে দেওয়া হয়, এরা আদৌ উন্মাদ কিনা এই ব্যাপা( আপনার কিছু জানা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই ব্যাপারে আমার কিছু জানা নেই। উত্তরের জন্য আমি বলতে চাই, নন-ক্রিমিন্যাল লুনাটিক হিসাবে যাদের রাখা হয় আসলে তাদের মেনটাল হাসপাতালে রাখা উচিত এবং এই ব্যাপারটা স্বাস্থ্য বিভাগের গ্রহণ করা উচিত। স্বাস্থ্য দপ্তরের কাছে আমি কয়েকবার সুপারিশ করেছি ১,০০০ মতো উন্মাদের জন্য। কিন্তু তারা এটা গ্রহণ করতে চান না।

সেজন্য আমাকে মাঝে মাঝে কিছু ব্যবস্থা গ্রহণ করতে হয়েছে। মাননীয় সদস্যদের আমি এই খবরটুকু দিতে পারি যে আমরা এ রাজ্যের পুরুলিয়া জেলাতে স্বতন্ত্র জেল করছি যেখানে সমস্ত বন্দিদের জন্যই চিকিৎসার ব্যবস্থা করা হবে। তাবে আপনি কন্সপিরেসির যে কথা বলছেন, সে সম্বন্ধে আমার কিছু জানা নেই।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মোট উন্মাদ বন্দিদের মধ্যে কতজন পুরুষ এবং কতজন মহিলা বন্দি আছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সাধারণভাবে প্রতি এক হাজার এই রকম বন্দিদের মধ্যে সাতশ জন পুরুষ এবং তিনশ জন মহিলা বন্দি আছেন।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সম্প্রতি দিল্লি থেকে ছাড়া পেয়ে পশ্চিমবাংলাতে কোনও উন্মাদ এসেছিলেন কি না?

(কোনও উত্তর নাই)

## শ্রীরামপুর পৌর এলাকায় শবদাহের জন্য বৈদ্যুতিক চুল্লী স্থাপন

*৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩২০।) **শ্রী অরুণ গোস্বামী ঃ** পৌর স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার শ্রীরামপুর পৌর এলাকায় শবদাহ করার জন্য বিদ্যুৎ চালিত চুল্লীর কোনও ব্যবস্থা করা হচ্ছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে উহা কোথায় হবে এবং কবে নাগাদ উক্ত কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বল্লভপুর শ্মশান ঘাটে। বিষয়টি বর্তমানে প্রস্তাবাকারে থাকায় নির্মাণ কার্য শেষ হইবার সময় এখনই জানানো সম্ভব নয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই চুল্লীটির জন্য আপনি কত টাকা স্যাংশন করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য আমার উত্তরটা বোধ হয় শুনতে পাননি-এটি প্রস্তাব আকারে আছে। সুতরাং কত টাকা লাগবে বা না লাগবে তা এখনও ঠিক হয়নি। তার কারণ হল, শ্রীরামপুর পৌরসভার কাছে যখন, ৫,২০০ স্কোয়ার ফুট জায়গা চাওয়া হয়েছিল—ওরা প্রথমে চাতরার সামসুল ঘাটে এটি করার কথা বলেছিলেন—তখন ওখানে ওরা কোনও জায়গা দিতে পারেননি। এই অবস্থায় ওরা এসে বলেন যে এটি বল্লভপুর ঘাটে হতে পারে। সেই ভাবে তারা এটি সি-এম-ডি-এর কাছে প্রস্তাব আকারে পাঠিয়েছেন। এটি এখনও বিবেচনাধীন আছে।

### পশ্চিম বাংলায় শিশু বিকাশ প্রকল্প কেন্দ্রের সংখ্যা

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০২।) **শ্রী শীশ মহম্মদ** এবং **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কতগুলি শিশু বিকাশ প্রকল্প কেন্দ্র চালু আছে ;

(খ) চলতি বছরে এই কেন্দ্রের সংখ্যাবৃদ্ধির কোনও সম্ভাবনা আছে কিনা ;

(গ) থাকলে কত ও কোথায় ; এবং

(ঘ) উক্ত প্রকল্পের স্বেচ্ছাসেবী কর্মীদের মাসিক আর্থিক সাহায্যের পরিমাণ কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) ১১০টি।

(খ) হ্যাঁ।

(গ) মোট ১৯টি প্রকল্প ঃ নিম্নলিখিত ব্লক। স্থানগুলিতে চালু হবে।

| | |
|---|---|
| ১। মেকলিগঞ্জ, | কুচবিহার, |
| ২। ময়নাগুড়ি, | জলপাইগুড়ি, |

| | |
|---|---|
| ৩। বালুরঘাট, | পশ্চিমদিনাজপুর, |
| ৪। নওদা, | মুর্শিদাবাদ, |
| ৫। বেলডাঙ্গা—(২) | মুর্শিদাবাদ, |
| ৬। কৃষ্ণগঞ্জ | নদীয়া, |
| ৭। ক্যানিং (১) | ২৪ পরগনা (দক্ষিণ) |
| ৮। স্বরূপনগর | ২৪-পরগনা (উত্তর) |
| ৯। খেজুরী—(২) | মেদিনীপুর, |
| ১০। গোঘাটা—(১) | হুগলি, |
| ১১। আউশগ্রাম—(১) | বর্দ্ধমান, |
| ১২। দুবরাজপুর, | বীরভূম, |
| ১৩। কালিম্পঙ, | দার্জিলিং, |
| ১৪। হাবিপুর, | মালদা, |
| ১৫। সানটুরী, | পুরুলিয়া, |
| ১৬। শালটোরা | বাঁকুড়া, |
| ১৭। শিলিগুড়ি, | দার্জ্জিলিং, |
| ১৮। বরানগর, | ২৪ পরগনা (উত্তর), |
| ১৯। বেহালা। | কলিকাতা। |

(ঘ) অঙ্গনওয়াড়ী (স্বেচ্ছাসেবী কর্মীদের মধ্যে যারা মাধ্যমিক অথবা সমতূল্য পরীক্ষায় উত্তীর্ন হয়েছেন তারা ২৫০ টাকা এবং যাদের মাধ্যমিকের নিচে যোগ্যতা তারা ২০০ টাকা করে মাসিক সাম্মানিক ভাতা পান। এ ছাড়া কেন্দ্রের প্রত্যেক স্বেচ্ছাসেবী সহায়িকা মাসিক ৯০্ টাকা করে ঐরূপ ভাতা পান।

*[1-10 — 1-20 P.M.]*

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে তালিকা বললেন—নামের তালিকা—এর মধ্যে কতকগুলি ব্লক জেনারেলে এবং কতকগুলি. শিডিউল কাস্ট জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কেন্দ্রীয় সরকার সাধারণভবে যে নর্মস নির্দ্ধারিণ করেছেন তাতে বলেছেন যে শহরগুলিতে ২ লক্ষ বা তার কাছাকাছি জনসংখ্যা রয়েছে, তারা চান রাজ্য সরকার সেইগুলি স্যাংশন করুন। আর রুর‍্যাল এলাকায় যে নর্মস বেঁধে দিয়েছেন—সেইসমস্ত তফসিলি অধ্যুষিত এলাকায়—বিশেষত ৪০/৫০/৬০ ভাগ এলাকায় যে সমস্ত তফসিলি রয়েছে সেইগুলিকে বেছে নিয়েছেন। যেহেতু পশ্চিমবাংরায় মুসলিম জনসংখ্যা

রয়েছে এবং নেপালি ভাষাভাষিরা রয়েছেন তাদেরকে বাঁচাবার ব্যবস্থা করা হয়েছে। তিনটি শহর এলাকায়—৪টি ট্রাইবালস এবং ১২টি রুর‍্যাল এলাকায়।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** স্যার, আপনি জানাবেন কি এই শিশু বিকাশ প্রকল্পের ক্ষেত্রে বিভিন্ন ব্লকে যে কমিটি হয় সেখানে সাধারণভাবে এম. এল. এ.-দের ভূমিকাকে নষ্ট করে মন্ত্রীর ভূমিকাকে প্রবল করার কোনও ভূমিকা আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** গ্রামীণ উন্নয়ন-এর ক্ষেত্রে সাধারণত কমিটির চেয়ারম্যান এম. এল. এ.-ই থাকেন। এম. এল. এ.-দের ভূমিকাই মুখ্য, মন্ত্রীর ভূমিকা নেই বললেই চলে।

**শ্রী সরল দেব ঃ** এই শিশু বিকাশ প্রকল্পের ব্যাপারে আপনাদের কাছে বারাসাতের ১ নম্বর ব্লকে শিশু বিকাশ প্রকল্পের কোনও প্রস্তাব আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই ধরনের প্রস্তাব এসেছে এটা এক্ষুণি করা সম্ভব নয়, আগামী বছরে করা হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, ১৯টি ব্লকে নূতন করে এই পরিকল্পনা চালু করার প্রস্তাব এসেছে, রাজ্য সরকারের সুপারিশের ভিত্তিতে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গিয়েছে। আপনারা যে ১৯টি নাম বললেন তাতে আমরা একটা জিনিস লক্ষ্য করলাম এর মধ্যে কংগ্রেস এলাকায় একটিও হল না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** This is not a supplementary question. I will not allow it.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, বীরভূমের এই শিডিউল কাস্ট এবং ট্রাইবাল এলাকায় শিশু বিকাশ প্রকল্প চালু করার কোনও নূতন প্রকল্প আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বীরভূমের দুবরাজপুরে নূতন এটা হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** স্যার, গত বিধানসভায় বলেছিলেন যে অঙ্গনওয়াড়ী কেন্দ্রে গৃহনির্মাণ প্রকল্প হবে, কোথায় হয়েছে বা আদৌ হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** গৃহ নির্মাণ প্রকল্প এখন পর্যন্ত ৭০টি সেন্টারে চালু হয়েছে এবং আমরা আগামী বছরে ২৫০টি সেন্টারে গৃহ নির্মাণ চালু করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার এর জন্য কত টাকা বরাদ্দ করেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সাধারণভাবে একটা প্রোজেক্টে গড়ে ১৬ লক্ষ টাকা খরচ হয়ে থাকে, তাতে ৯ লক্ষ টাকা রাজ্য সরকার এবং ৭ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার দিয়ে থাকেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** এই পরিকল্পনার অধীন শিশু এবং মায়েদের নিরক্ষরতা দূরীকরণের একটা পরিকল্পনা ছিল এবং যারাই কাজ করতেন তারা ৫০ টাকা বেতন পেতেন—এটা কার নির্দেশে হয়েছিল?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা কেন্দ্রীয় সরকারের নির্দেশে হয়েছিল।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** এস. এম. পি. প্রোগ্রামের আন্ডারে কেন্দ্রীয় সরকার কি এখনও খাদ্যের ব্যাপারে টাকা দিচ্ছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই মুহূর্তে দিচ্ছেন না তবে পরিকল্পনা চলছে।

**শ্রী দেবশরণ ঘোষ ঃ** কাজের পরিমাণ অনুযায়ী তাদের মজুরি খুব কম। এই অবস্থায় তাদের মাইনে বাড়ানোর প্রস্তাব বিবেচনা করছেন কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রধানমন্ত্রী সমস্ত রাজ্য সরকারগুলির সমাজকল্যাণ মন্ত্রীদের একটা মিটিং অক্টোবর, নভেম্বর মাসে ডেকে থাকেন, ইন্দিরা গান্ধীও এই রকম একটা মিটিং ডেকেছিলেন। রাজীব গান্ধীও মিটিং ডেকেছেন বলে শুনেছি। সেখানে আমাদের সুপারিশ হবে যে ১৭৫ টাকা থেকে বাড়িয়ে ২০০ টাকা করা হোক এবং সহায়িকাদের ২১০ টাকা থেকে ৪০০ টাকা করা হোক।

**বারাসাত শহরকে বৃহত্তর কলকাতার অংশ হিসাবে গণ্য করা**

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩।) **শ্রী সরল দেব ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে, বারাসাত শহরকে বৃহত্তর কলকাতার অংশ হিসাবে গণ্য করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

বারাসাত শহর কলকাতা মেট্রোপলিটন এরিয়াভুক্ত। কাজেই উক্ত শহরকে বৃহত্তর কলকাতার অংশ হিসাবে গণ্য করার নতুন কোনও প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** আপনাদের সিদ্ধান্ত অনুযায়ী বারাসাতকে উত্তর ২৪ পরগনার জেলা হিসাবে ঘোষণা করা হয়েছে এবং এটা সি. এম. ডি.-এর অন্তর্ভুক্ত। এখানে সমস্ত পুকুর ভর্তি করে জমি বিক্রি হচ্ছে। ইস্টার্ন বাই পাসের মতো এটা বন্ধ করবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনার যদি এই রকম কোনও খবর থাকে তাহলে আপনি সি. এম. ডি.-এর চিফ ফিজিকাল প্ল্যানার-এর কাছে দেবেন এবং টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্ট এর আওতায় যে বিধি নিষেধ করবার অধিকার আছে সেটা করা হবে।

**শ্রী সরল দেব ঃ** ইস্টার্ন বাই পাসের মতো জমি কেনা বেচা করা যাবে না এই রকম একটা একজিকিউটিভ অর্ডার বারাসতের ক্ষেত্রে দেওয়া যায় কি না যাতে জমি নিয়ে ফাটকাবাজি বন্ধ করা যায়।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সি. এম. ডি. এ. এলাকার মধ্যে ব্যক্তিগত যে সব জমি আছে সেইসব জমি হস্তান্তর করবার বিষয় আমাদের যে আইন কানুন আছে তা সেখানে চালু হবে। টাউন এবং কান্ট্রি প্ল্যানিং অ্যাক্ট-এর মধ্যে কোন জমি কিভাবে ব্যবহার হবে সেটা আমরা নির্দেশ করতে পারি কিন্তু হস্তান্তর বন্ধ করতে পারি না।

## পশ্চিমবঙ্গে উৎপন্ন কাঁচা পাট

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯২।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বছরে পশ্চিমবঙ্গে কাঁচা পাটের সম্ভাব্য উৎপাদনের পরিমাণ কত ;

(খ) রাজ্য কৃষি দপ্তরের হিসাবে কুইন্টাল প্রতি কাঁচা পাট উৎপাদনের আনুমানিক খরচ কত ;

(গ) রাজ্য সরকার পাট চাষীদের হয়ে কুইন্টাল প্রতি পাটের কি দর দাবি করেছেন ;

(ঘ) কেন্দ্রীয় সরকার কুইন্টাল প্রতি পাটের সহায়ক মূল্য কত ধার্য করেছেন ;

(ঙ) জুট কর্পোরেশন পশ্চিমবঙ্গ থেকে এ বছর কি পরিমাণ পাট ক্রয় করবে বলে ঘোষণা করেছে ; এবং

(চ) ঐ পরিমাণ এ রাজ্যের মোট উৎপন্ন পাটের কত অংশ?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) এ ব্যাপারে এখনও চূড়ান্ত সমীক্ষার ফলাফল ই. এ. আর. এ. এস. (Establishment of an Agency on Reporting Agricultural Statistics) সংস্থার নিকট হইতে পাওয়া যায় নাই।

(খ) রাজ্য কৃষি দপ্তরের আর্থ-সামাজিক মূল্যায়নের (Socio Economic Evaluation) শাখার হিসাবে প্রতি কুইন্টাল কাঁচা পাটের উৎপাদন খরচ নিম্নরূপ :

১৯৮২-৮৩ :— ২৮০.৫৮ টাঃ
১৯৮৩-৮৪ :— ৩২৯.৬১ টাঃ
১৯৮৪-৮৫ :— ৪১৪.৬৭ টাঃ
১৯৮৫-৮৬ :— ৪১৯.১৮ টাঃ

(গ) ১৯৮৬-৮৭ সালের জন্য পাটের মান অনুসারে :

সর্বনিম্ন টাঃ ৪০০.০০ কুইন্টাল প্রতি
সর্বোচ্চ টাঃ ৬০০.০০ কুইন্টাল প্রতি

(ঘ) কুইন্টাল প্রতি পাটের সর্বোচ্চ ও সর্বনিম্ন সহায়ক মূল্য যথাক্রমে ৩৪৮্ টাকা এবং ১৯৮্ টাকা ধার্য করা হয়েছে। একটি তালিকা সংযোজিত হল।

(ঙ) জুট কর্পোরেশন এ বছরে পাট সংগ্রহের কোনও উর্দ্ধসীমা নির্দ্ধারণ করেননি। কিন্তু পরিকাঠামোগত অবস্থা অনুযায়ী জুট-কর্পোরেশন এবং অন্যান্য সমবায় সংস্থাগুলি এ বছর নভেম্বরের শেষ পর্যন্ত ৭ লক্ষ বেল (৪.৫ + ২.৫) পাট সংগ্রহের আশা করেন।

(চ) এখনই বলা সম্ভব নয়।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তথ্য থেকে জানতে পারছি পাটের উৎপাদন খরচ থেকে জে. সি. আই সাপোর্ট প্রাইস ধার্য করেছে। সম্প্রতি পাট চাষী এমন কি জে. সি. আই নিম্ন দর ধার্য করেছে। সেই দামে পাট বিক্রি করছে না যেহেতু জে. সি. আই এর এজেন্ট সমস্ত জায়গায় যাচ্ছে না। অর্থাৎ তারা ২০/২২ টাকা কম দরে পাট বিক্রি করছে। এর ফলে পাট চাষী সংগ্রাম সমিতির ডাকে কালকে যে তারা এসেছিল তাদের সমস্যা নিয়ে, এটা কি অবগত আছেন এবং অবগত থাকলে জে. সি. আই যাতে কার্যকর ব্যবস্থা নেয় তার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বিষয়টি নিয়ে যাওয়া উচিত বলে মনে করছেন কি না?

**শ্রী কমল গুহ ঃ** জুলাই মাসের প্রথম সপ্তাহে জে. সি. আই-এর এই সমস্যার দিকে দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আমরা বলেছিলাম আপনারা সেন্টারগুলি বাড়ান তা না হলে সমস্ত পাট কৃষকদের থেকে কেনা সম্ভব হবে না। আমরা সেন্ট্রাল, স্টাফ এবং রিজার্ভ স্টাফ বাড়াবার কথা বলেছিলাম। অনেক সময় দেখা যায় অনেক রাত পর্যন্ত পাট কিনতে হয় বলে আমরা রিজার্ভ স্টাফের কথা বলেছিলাম কিন্তু তা তারা আজ পর্যন্ত করেননি। আর একটা ব্যাপার হচ্ছে তারা যে নির্দ্ধারিত ক্রয় কেন্দ্রগুলি ঠিক করেছিলেন তাও আমাদের সঙ্গে আলোচনা না করে। জে. সি. আই এবং সমবায় সমিতি মিলে আড়াই লক্ষ বেল পাট কিনেছে যার ফলে কৃষকদের ফড়েদের ওপর নির্ভর করতে হচ্ছে। আমাদের সংবাদ আছে যে পাটের দাম মণ প্রতি ৫০ টাকা নেমে গেছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মহারাষ্ট্রে যেমন তুলা চাষীদের স্বার্থে রাজ্য সরকার রাজ্য ভিত্তিক কর্পোরেশন করে আপেক্ষিক অর্থে যেটুকু সাহায্য দেওয়া সম্ভব তারজন্য এগিয়ে এসেছেন তেমনি আমাদের পাট চাষীদের যখন এই রকম একটা অবস্থা তখন রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে রাজ্য ভিত্তিক কর্পোরেশন গঠন করে পাট চাষীদের সাহায্য করার জন্য কোনও ব্যবস্থার কথা চিন্তা করেছেন কি না?

**শ্রী কমল গুহ ঃ** এই সম্বন্ধে অনেকবার আমার বক্তব্য রেখেছি, আজকে আপনার প্রশ্নোত্তরেও রাখছি। আমাদের পাট জে. সি. আই কিনুক, সমবায় সমিতি কিনুক বা রাজ্য সরকার কিনুন সেই পাট শেষ পর্যন্ত বিক্রি হবে পাট কলের মালিকদের কাছে। পাট কলের মালিকদের এই সম্বন্ধে যা মনোভাব সেটা সবাই জানেন। কয়েকদিন আগে পাট কলের মালিকদের আমরা ডেকে ছিলাম। সেখানে জে. সি. আই-এর প্রতিনিধি ছিলেন, রাজ্য সরকারের তরফ থেকে আমরা ছিলাম এবং ইণ্ডিয়ান জুট মিলস অ্যাশোসিয়েশনের প্রতিনিধি মিঃ জালান ছিলেন। সেখানে আমরা তাদের দুটো কথা বলেছিলাম আপনারা পাট জে. সি. আই-এর কাছ থেকে লিফ্‌ট করছেন না কেন? তারা পরিষ্কার বললেন জে. সি. আই-এর যে দর নির্দ্ধারিত হয়েছে সেটা আমদের কাছে অনেক বেশি, সেজন্য আমরা জে. সি. আই-এর পাট নিচ্ছি না। আমরা জুট মিলর্স অ্যাশোসিয়েশনসকে এই কথা বলেছিলাম যে জে. সি. আই-এর নির্দ্ধারিত দর আমাদের কাছে খুব কম বলে মনে হয়, তবুও আপনাদের কাছে অনুরোধ করছি

আপনারা জে. সি. আই-এর দরে বাজারে নেমে কৃষকের পাট কিননু। তারা সরাসরি না করে দিয়েছেন। এই অবস্থায় আমরা যদি পাট কিনি তাহলে সেই পাট পাট-কলের মালিকদের কাছে বিক্রি করতে হবে। যেখানে তারা জে. সি. আই-এর দরে পাট লিফ্‌ট করছে না সেখানে এই অবস্থায় রাজ্য সরকার অসহায়। আমরা কেন্দ্রীয় সরকারকে বার বার জানিয়েছি আপনারা এমন কোনও আইন করুন যাতে তাদের বাধ্য করা হয় জে. সি. আই বা এই ধরনের কর্পোরেশন হলে তাদের কাছ থেকে পাট কিনতে। এখন পর্যন্ত তাদের বাধ্য করার কোনও ব্যবস্থা না থাকার দরুন আমরা যদি এই পথে যাই তাহলে আমরা নিশ্চয়ই কিছু করতে পারব না, মাঝখান থেকে কৃষকদের সর্বনাশ হয়ে যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, এটা গুরুত্বপূর্ণ ব্যাপার, আমি প্রথমেই প্রশ্নের আগে দাবি করছি এরজন্য হাফ অ্যান আওয়ার ডিসকাশন করতে পারলে ভাল হয়। তার কারণ এই সমস্যা দু'একজনের নয়, এই সমস্যার সঙ্গে কয়েক হাজার মানুষ জড়িয়ে আছে—অর্গানাইজড ইণ্ডাস্ট্রিয়াল সেক্টর, ল্যান্ডলেস কাল্টিভেটরস, কাল্টিভেটরসরা এর সঙ্গে যুক্ত। স্বভাবতই আমার প্রথম আবেদন এটা বিবেচনা করবেন কি না?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Please put your supplementary.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে ডিসট্রেস সেল হয়েছে কিনা, ডিসট্রেস সেলের সম্ভাবনা আছে কিনা এবং জে. সি. আই মনোপোলি পার্চেজ করবে কি না?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী কমল গুহ ঃ** আমি আগেই বলেছি ডিসট্রেস সেল শুরু হয়েছে এবং দাম ভয়াবহভাবে কমছে। জে. সি. আই ঠিকমতো পার্চেজ করছে না। এবং নির্দ্ধারিত দিনে উপস্থিত হচ্ছে না এবং তার ফলে কৃষকদের মধ্যে দারুণ হতাশা নেমে এসেছে। আমরা তাদের বলেছিলাম আপনারা সারা বছর পাট কিনবেন। কিন্তু তারা বলেছেন আমরা নভেম্বর মাস পর্যন্ত সাড়ে চার লক্ষ বেল পাট কিনব।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মন্ত্রী মহাশয় জানেন চাষীরা পাট বিক্রি করতে গেলে জুট কার্ডের প্রয়োজন হয়। আমাদের সিঙ্গুর এলাকায় দেখছি এই জুট কার্ড বিলি করা হয়নি। পঞ্চায়েত প্রধানরা এমন সব লোককে জুট কার্ড দিয়েছে ফলে জুট কার্ড ঠিক ভাবে বিলি করা হয়েছে তা বলা যায় না। জুট কার্ড ঠিকভাবে না দেবার ফলে ফোড়েরা দেড় লক্ষ বেল জুট কিনেছে। জুট কার্ড ঠিকভাবে বিলি করার ব্যাপারে মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা করেছেন জানাবেন কি?

**শ্রী কমল গুহ ঃ** ১৫ লক্ষ জুট কার্ড বিলি করা হয়েছে। তা সত্ত্বেও আমরা বলেছি কোথাও যদি জুট কার্ড না পৌছায় তাহলে সেখানকার চাষীরা প্রধানের কাছ থেকে সার্টিফিকেট নিয়ে এলে জে. সি. আই পাট কিনতে বাধ্য। তবে জে. সি. আই-র সামগ্রিক ব্যবস্থা যেটা রয়েছে তার ফলে দেখছি জুট কার্ডসহ পাট কৃষকরা ফোড়েদের কাছে বিক্রি করতে বাধ্য হচ্ছে এবং এটা জে. সি. আই-র ত্রুটির জন্যই হচ্ছে।

**রামপুরহাট শহরে বাস স্ট্যান্ড নির্মাণ**

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার রামপুরহাট শহরে বাস স্ট্যান্ড নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কতদিনে তা বাস্তবায়িত হবে বলে আশা করে যায়?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে প্রস্তাবটি প্রয়োজনীয় সংশোধনসহ উপস্থাপিত করার জন্যে জেলা শাসকের নিকট পাঠানো হইয়াছে। প্রস্তাবটি ফিরিয়া আসিলে পরিকল্পনা বাস্তবায়িত হইবার সময়কাল নির্দ্ধারণ করা সম্ভব হইবে।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ১৯৫৪/৫৫ এবং ১৯৫৫/৫৬ সালের বাজেট সেশনে আমি রামপুরহাটের ডেভেলপমেন্টের জন্য এই বাস স্ট্যান্ড যে খুবই প্রয়োজনীয় সেকথা উল্লেখ করেছিলাম। পরবর্তীকালে জানলাম এতে বেশি টাকা লাগবে বলে স্থানীয় কর্তৃপক্ষকে চিঠি লেখা হয়েছে মতামতের জন্য। দুঃখের সঙ্গে জানাচ্ছি স্থানীয় কর্তৃপক্ষ অর্থাৎ জেলা শাসক আজ পর্যন্ত কোনও ব্যবস্থা করেননি। মন্ত্রী মহাশয় জানাবেন কি, স্থানীয় কর্তৃপক্ষের কাছে যে চিঠি লেখা হয়েছে তার উত্তর সত্বর আসার সম্ভাবনা আছে কি?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** আমরা সবসময়ই আশা করি জেলা শাসক সত্বর চিঠি দিয়ে আমাদের সব জানাবেন।

**সল্ট লেকে সত্যেন বসু বিজ্ঞান মন্দির নির্মাণের জমি হতে মাটি চুরি**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩০।) **শ্রী শান্তিরাম মাহাতো ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সল্ট লেকে সত্যেন বসু বিজ্ঞান মন্দির করার জন্য কেন্দ্রীয় সরকার যে ১৫ একর জমি কিনেছেন তা হতে ব্যাপক মাটি চুরির কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কত পরিমাণ মাটি চুরি হয়েছে ; এবং

(গ) উক্ত চুরির ব্যাপারে স্থানীয় থানাতে কোনও ডায়রি করা হয়েছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) ঐ জমি থেকে বালি চুরির ঘটনা সত্য।

(খ) প্রায় ৬,৩০০ (ছয় হাজার) সি. এফ. টি. বালি চুরি গেছে।

(গ) সল্টলেক থানায় উক্ত চুরির ব্যাপারে ডায়রি করা হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এই বালি বা মাটি চুরি বন্ধ করার জন্য মন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে অন্য কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা, এটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের যে প্রশাসনিক ব্যবস্থা আছে তাতে থানাকে এবং অ্যাডিশনাল এস. পি., এস. পি. ২৪ পরগনা, ডি. সি. ডি. ডি.—এই সমস্ত অফিসারদের জানানো হয়েছে। একটা বিরাট এলাকা ১৫ একর জমি তাদের অন্তর্বর্তীকালীন পজেশন দেওয়া হয়েছে। এখন তাদেরও উচিত তাদের সম্পত্তি রক্ষা করার চেষ্টা করা। তা সত্ত্বেও আমরা মনে করি যদি চুরি হয় তাহলে প্রশাসনিক ব্যবস্থা নেওয়া উচিত এবং তারজন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করার আদেশ আমরা দিয়েছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এই বসু বিজ্ঞান মন্দিরকে তাদের সম্পত্তি রক্ষণাবেক্ষণ করার জন্য তাদের যে দায়িত্ব আছে এই ব্যাপারে তাদেরও কোনও নির্দেশ দিয়েছেন কিনা, এই মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যকে জানাই যে আপনার বাড়ি রক্ষা করার জন্য সরকারকে কি জানাতে হয় বা কি আপনাকে রিকোয়েস্ট করতে হয়?

## পশ্চিম বাংলায় জেলে আটক ব্যক্তির সংখ্যা

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৮।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে ৩০-৮-৮৬ তারিখে মোট আটক ব্যক্তিদের সংখ্যা কত ; এবং

(খ) এদের মধ্যে উক্ত তারিখে রাজনৈতিক বন্দির সংখ্যা কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) ১০,৮২৮ জন।

(খ) রাজনৈতিক বন্দি হিসাবে কেহ আটক নেই।

(ক) ১০, ৮২৮ জন বন্দিরা নিম্নরূপ ঃ

সাজাপ্রাপ্ত বন্দি — ২,৪৬৩ জন

বিচারাধীন বন্দি — ৭,১৮৫ জন

নিরপরাধ মনোযোগী — ৯৭২ জন

অন্যান্য — ২০৮ জন

(খ) নির্দিষ্ট অপরাধের অভিযোগে ৪৬ জন নকশাল বিচারাধীন বন্দি আটক আছেন।

## রবীন্দ্র সেতু (হাওড়া ব্রিজ) সংস্কার

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৯।) **শ্রী অশোক ঘোষ ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রবীন্দ্র সেতু (হাওড়া ব্রিজ) সংস্কারের কাজ কোন্ সংস্থাকে দেওয়া হয়েছে এবং খরচের পরিমাণ কত হবে ; এবং

(খ) এই ব্যাপারে কি ধরনের সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) রবীন্দ্র সেতু (হাওড়া ব্রিজ) সংস্কারের কাজ M/s. B. B. J. Construction Co. Ltd.-কে দেওয়া হয়েছে। সংস্কারের কাজে প্রায় ২৫ লক্ষ টাকা খরচ হবে।

(খ) সেতুটির দুটি প্রধান 'সম্প্রাসারণ সংযোগস্থলের' নিম্নে অবস্থিত চারটি স্টিল বিমের মেরামতির কাজ হাতে নেওয়া হয়েছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে এই হাওড়া ব্রিজ রক্ষাণাবেক্ষণ করার যে কাজ আপনি হাতে নিয়েছেন এবং এর সম্প্রসারণের জন্য যে ২৫ লক্ষ টাকা খরচ করা হবে বলেছেন তাতে দেখতে পাচ্ছি যে ফেটো যে স্ট্রাইক চলছে তার জন্য ইঞ্জিনিয়াররা স্ট্রাইকে চলে গেছে এবং একদিকে দেখতে পাচ্ছি যানবাহন চলছে অন্য দিকে কাজ চলছে, এই সব তদারকির কাজ কি করে হবে?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি জানেন যে, এটার একটা ব্রিজ কমিশন আছে এবং মূলত তারাই এই কাজ দেখাশুনা করে। সি. পি. টি.-র যিনি চেয়ারম্যান তিনি ব্রিজ কমিশনের চেয়ারম্যান হিসাবে কাজ করেন। সুতরাং তারই এটা তদারকি করার কথা।

**শ্রী অশোক ঘোষ ঃ** এই কাজ শেষ হতে মোট কত সময় লাগবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কত সময় লাগবে এটা আমি বলতে পারব না। কন্ট্রাক্ট কতদিনের জন্য দিয়েছে, এটা আমি বলতে পারব না। আমি তো আগেই বললাম ব্রিজ কমিশন আছে এবং তারাই এটা দেখশুনা করে।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** এই প্রশ্নের মূল স্রোত থেকে বেরিয়ে গিয়ে আমি একটি প্রশ্ন করছি। আমার প্রশ্নটা একটু অন্য রকম। হাওড়া ব্রিজের নাম দিয়েছেন রবীন্দ্র সেতু। এই সরকারের তরফ থেকে বীরভূম ডিস্ট্রিক্টে দুটি ক্যানেলের উপর ব্রিজ তৈরি করে তার নামও রবীন্দ্র সেতু দেওয়া হয়েছে। এইভাবে সাধারণ ক্যানেলের উপর ব্রিজ করে রবীন্দ্র সেতুর নামটা ছড়িয়ে দেওয়ায় আমাদের কাছে এটা একটু বিসাদৃশ ঠেকছে। এই ব্যাপারে আপনি ব্যবস্থা নিন। হাওড়া ব্রিজের নাম রবীন্দ্র সেতু রেখে দিয়ে ছোট খাট ক্যানেলের নাম অন্য কোনও কিছু রাখা হলে ভাল হত।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা বর্তমানে বিশ্বকবি রবীন্দ্রনাথের ১২৫তম জন্মবার্ষিকী উদযাপন করছি। সুতরাং তার স্মৃতি রক্ষা করার জন্য যে কোনও সেতুই হোক না কেন তার নামে রাখার বিষয়ে আমার মনে হয় বোলপুর থেকে নির্বাচিত কোনও বিধায়কের প্রশ্ন তোলাটা স্বাভাবিক নয়। যেমন ধরুন নেতাজী সুভাষচন্দ্র বসু আমাদের স্বাধীনতা সংগ্রামে

একটা বিশেষ ভূমিকা পালন করেছিলেন। সেই জন্য আপনি এমন কোনও শহর দেখতে পাবেন না, যেখানে নেতাজী সুভাষচন্দ্রের নামে রাস্তা নেই, তার স্ট্যাচু নেই। বোলপুরে রবীন্দ্রনাথ সারা জীবন কাটিয়েছেন। কাজেই তার কর্মস্থল যেখানে অবস্থিত সেখান থেকে নির্বাচিত কোনও বিধায়ক এই প্রশ্ন উত্থাপন করতে পারেন এটা আমি ভাবতে পারি না।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** হাওড়া ব্রিজ সংস্কার করাটা অত্যন্ত প্রয়োজনীয় হয়ে পড়েছিল। নিচে ইনট্রিকেট কাজ চলছে, অনেক পয়সা খরচ করছেন। কিন্তু উপরে অনেক বড় বড় পট হোলস রয়েছে। এই কাজ যেটা হচ্ছে সেটা অত্যন্ত সময় সাপেক্ষ ইনট্রিকেট ব্যাপার। কাজেই এই পট হোলসগুলিকে বন্ধ করার ব্যবস্থা করতে হবে। এই বিষয়ে আপনাকে উপযুক্ত ব্যবস্থা নিতে হবে। কাজের গতি অত্যন্ত স্লো। এই পট হোলস দিয়ে এর আগে লোক পর্যন্ত পড়ে গেছে। এই পট হোলসগুলি বন্ধ করার জন্য কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যদের আমি আগেও বলেছি, আবার বলছি, এই সেতু রক্ষণাবেক্ষণের দায়িত্ব হাওড়া ব্রিজ কমিশনের এবং তাদের যথেষ্ট টাকা আছে। আপনি যে কথাগুলি বললেন এই কাজ করতে কোনও অসুবিধা নেই। আপনি যখন বললেন আমি চেয়ারম্যান, সি. পি. টি.-র সাথে কথা বলব যাতে খুব সত্বর মেরামতের কাজ শুরু করা যায়।

### পশ্চিম বাংলার পাট চাষীদের স্বার্থে ব্যবস্থা গ্রহণ

***১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিম বাংলার পাট চাষীদের স্বার্থে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন, এবং

(খ) ভারত সরকার এ বিষয়ে রাজ্য সরকারকে কি কোনও সাহায্য করেছেন?

**শ্রী কমল গুহ ঃ**

(ক) পাট চাষীদের স্বার্থে নিম্নলিখিত ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে ঃ

(১) প্রকৃত পাটচাষী যাতে অন্ততপক্ষে নির্দ্ধারিত ন্যূনতম মূল্যে তার পাট বিক্রয় করতে পারেন সেজন্যে 'জুটকার্ড' বণ্টন ব্যবস্থা।

(২) উন্নত পাট চাষ প্রদর্শন ক্ষেত্র, কিভাবে হেক্টর প্রতি ফলন বাড়িয়ে বেশি আয় করা যায়।

(৩) পাটের শ্রেণী বিভাগ সম্বন্ধে পাট চাষীদের প্রশিক্ষণ ব্যবস্থা। যাতে পাট চাষীদের উৎপাদিত পাটের গ্রেড অনুযায়ী নির্দ্ধারিত মূল্য পায়।

(খ) এখন পর্যন্ত পাট উন্নয়ন প্রকল্পের কোনও কেন্দ্রীয় আর্থিক সাহায্যে আসেনি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে মহারাষ্ট্রে তুলো চাষীদের তুলো ক্রয় করার জন্য কর্পোরেশন আছে। কেন্দ্র তো আমাদের এখানে বারবার বাধা দিচ্ছেন। এই

পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা, এ রাজ্যে রাজ্য সরকারের সীমিত ক্ষমতা সত্ত্বেও চাষীদের কাছ থেকে পাট ক্রয় করার জন্য আমাদের নিজস্ব একটি সংস্থা করার কথা চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী কমল গুহ ঃ** আমি তো এর আগেই বলেছি যে যতক্ষণ পর্যাপ্ত না আমরা এই নিশ্চয়তা পাব যে আমরা যে পাট কিনব আমাদের কাছ থেকে সেই পাট পাটকলের মালিকরা কিনে নিতে বাধ্য থাকবেন এবং কেন্দ্র এই ধরনের আইন যতক্ষণ পর্যন্ত না করছেন ততক্ষণ পর্যন্ত এই সর্বনাশা পথে আমরা নিশ্চয় যাব না।

### পুরুলিয়া জেলার রঘুনাথপুর পৌর এলাকায় পানীয় জলসরবরাহ

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩১২।) **শ্রী নটবর বাগদী ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার রঘুনাথপুর পৌর এলাকায় পানীয় জল সরবরাহের পরিকল্পনা সরকারের আছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কত টাকার প্রকল্প মঞ্জুর করা হয়েছে ;

(গ) কবে নাগাত ঐ কাজ শুরু হবে ; এবং

(ঘ) বাইরের কোনও দেশ এই প্রকল্প রূপায়ণের ব্যাপারে সহযোগিতা করছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) এখনও মঞ্জুর করা হয়নি।

(গ) এখন বলা সম্ভব নয়।

(ঘ) করার কথা আছে।

**শ্রী নটবর বাগদী ঃ** অনেকদিন আগে এই স্কীমগুলি ইণ্ডিয়া গভর্নমেন্ট চেয়েছিলেন ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের কাছ থেকে এবং সেখানে দুটি অনুন্নত জেলাতে বাইরের কান্ট্রির সাহায্যে নিয়ে এই স্কীমগুলি করার কথা। এসব ৪ বছর আগের কথা। তারপর স্কীম পাঠানো হয়েছিল এবং দিল্লি থেকে কি একটা টেকনিক্যাল ভুল থাকার কথা বলা হয়েছিল। আমার জিজ্ঞাস্য, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেই টেকনিক্যাল ভুল সংশোধন করে তা আবার পাঠানো হয়েছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** পুরুলিয়া জেলার রঘুনাথপুর পুরসভার অন্তর্গত একটি জল সরবরাহ প্রকল্প ১৯৮১ সালে কেন্দ্রীয় সরকারের কাছে বাইল্যাটারাল সাহায্যের জন্য পাঠানো হয়েছিল। তখন এই প্রকল্পের আনুমানিক ব্যয় ছিল ৩.১৪ কোটি টাকা। ভারত সরকার প্রকল্পটি গ্রহণ করার পর প্রথমে সুইডিস কর্তৃপক্ষের অর্থ সাহায্য অনুমোদনের চেষ্টা করেন। কিন্তু পরবর্তীকালে ১৯৮৪ সালে ভারত সরকার রাজ্য সরকারকে জানান যে এ ব্যাপারে সুইডিস সরকারের অর্থ সাহায্য পাওয়া যাবে না। তারা অর্থ মন্ত্রকের কাছ থেকে ১৯৮৫/৮৬

সালে ই. ই. সি.-র সাহায্যের জন্য সুপারিশ করেছেন। ১৯৮৫ সালের জুন মাসে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে জানান যে প্রকল্পটি ই. ই. সি-র মধ্যে অন্তর্ভুক্ত করা হয়েছে এবং তারা সংশোধিত প্রকল্প ব্যয় নতুন করে চান। সেই অনুসারে ১৯৮৫ সালের জুন মাসে প্রকল্পটি নতুন করে সংশোধন করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। সংশোধিত প্রকল্পটির ব্যয় ৫ কোটি টাকা। বর্তমানে ইহা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। সুতরাং কোনও টেকনিক্যাল কারণে এটা ফেরত পাঠানো হয়েছে তা সঠিক নয়।

**বাঁকুড়া জেলায় আই. সি. ডি. এস প্রকল্প...**

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৬।) **শ্রী গুণধর চৌধুরি ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কোন্ কোন্ ব্লকে আই. সি. ডি. এস প্রকল্প চালু আছে ; এবং

(খ) উক্ত জেলায় নূতন ক'রে কোন কোন ব্লকে আই. সি. ডি. এস প্রকল্প চালু করার পরিকল্পনা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

বাঁকুড়া জেলায় মোট ৬টি ব্লকে আই. সি. ডি. এস, প্রকল্প চালু আছে। যথা ঃ—

১। রানিবাঁধ

২। খাতরা—১

৩। ছাতনা

৪। সোনামুখী

৫। রায়পুর—১

৬। পাত্রসায়ের

(খ) বর্তমান আর্থিক বৎসরে এই জেলার শালতোড়া ব্লকে এই প্রকল্প চালু করা হবে।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই ৬টি ব্লক ছাড়া বাঁকুড়া জেলার আর কোনও ব্লকে বিশেষ করে ওন্দা ব্লকে এই রকম কোনও আই. সি. ডি. এস. স্কীম চালু করার কথা ভাবছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** যে সুপারিশগুলি ছিল তার মধ্যে এই বছর যা করা হচ্ছে তাতে যে সব এলাকায় তফসিলি বেশি সেখানে করা হচ্ছে। সেই হিসাবে শালতোড়া ব্লককে অনুমোদন করা হয়েছে।

## দ্বিতীয় হুগলি সেতুর নির্মাণ কাজ

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩০২।) **শ্রী সরল দেব ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের কাজ সম্পূর্ণ করতে আর কত টাকার প্রয়োজন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের কাজে ১৯৮৬ সালের আগস্ট মাসের শেষ পর্যন্ত মোট খরচ হয়েছে ১১১.১৯ কোটি টাকা। সেতুটি সম্পূর্ণ করতে আরও ১৩৮.৮১ কোটি টাকার প্রয়োজন হবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই কাজ সম্পূর্ণ হতে আর কত সময় লাগবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বর্তমানে যেখানে এসে দাঁড়িয়েছে তাতে ১৯৯০ সালে শেষ হবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই পুরো টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারের অনুদান এবং ঋণ কতটা আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কেন্দ্রীয় সরকারের এক কপর্দকও অনুদান নেই।

**শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই প্রকল্প শেষ হতে এত বিলম্ব হচ্ছে কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এখন পর্যন্ত যা ঋণ মঞ্জুর হয়েছে সেটা হচ্ছে ১৫০ কোটি টাকা। আরও ১০০ কেটি টাকা আমরা চেয়েছি। কয়েকদিন আগে প্রধান মন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে কথা হয়েছে। তিনি বলেছেন যে ৮০ কোটি টাকা আরও ঋণ দেবেন। আর আমাদের রাজ্য সরকারকে আরও ২০ কোটি টাকা দিতে হবে। তাছাড়া ইতিমধ্যে রাজ্য সরকারকে পুনর্বাসন খাতে ১৭ কোটি টাকা ব্যয় করতে হয়েছে। আর আমাদের প্রশাসনের জন্য যে খরচ সেই খরচও রাজ্য সরকারকে বহন করতে হচ্ছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রধানমন্ত্রী এসে বলে গেছেন যে ৮০ কোটি টাকা দেবেন। এটা কি নির্বাচনের আগে না পরে সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি প্রধানমন্ত্রীকে বলেছি যে ১৫০ কোটির মধ্যে আমাদের যা আছে তাতে এই বছর আর টাকা লাগবে না। কিন্তু আগামী বছর যদি টাকা না দেওয়া হয় তাহলে ব্রিজের কাজ ব্যাহত হবে।

## ময়নাগুড়িতে আই. সি. ডি. এস প্রকল্প

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৯।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ময়নাগুড়িতে একটি আই. সি. ডি. এস প্রকল্প স্থাপন সরকারের অনুমোদনসাপেক্ষে আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কতদিনে উহা চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমান আর্থিক বৎসরের শেষের দিকে চালু হবে বলে আশা করা যায়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আই. সি. ডি. এস প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছেন এবং রাজ্য সরকারের সেখানে খাদ্যের ব্যাপারে দেয় টাকার যে কথা বললেন, সেই খাদ্যের ব্যাপারে টাকাটা কি রাজ্য সরকার নিজে দিচ্ছেন, না কেয়ারের মাধ্যমে দেওয়া হচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** খাদ্যের ব্যাপারে কেয়ারের মাধ্যমেও যা দেওয়া হয় তা ছাড়া আলাদা ভাবেও দেওয়া হয়। তা সত্ত্বেও রাজ্য সরকারকে প্রোজেক্ট বাবদ ৯ লক্ষ টাকা করে খরচ বহন করতে হয়।

### মেট্রো রেলের জন্য জমি

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩০০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার প্রয়োজন অনুযায়ী মেট্রো রেল কর্তৃপক্ষকে জমি দিচ্ছেন না ;

(খ) সত্য হলে না দেবার কারণ কি ; এবং

(গ) উক্ত রেল কর্তৃপক্ষ কয়টি ক্ষেত্রে ঐরূপ জমি চেয়ে পাননি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) সত্য নয়।

(খ) ও (গ)

প্রশ্ন ওঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে তথ্য দিয়েছেন, সেই তথ্য সত্য বলে আমরা গ্রহণ করব, না, দিল্লির সরকার যে তথ্য দিচ্ছেন, সেই তথ্য সত্য বলে গ্রহণ করব। কারণ কিছুদিন আগে দিল্লির মাননীয় মন্ত্রী নিজে প্রাইভেট ভিজিটে এসেছিলেন সল্ট লেকে। সেই সময় তিনি বলে গেছেন মেট্রো রেলের জন্য আমি দেওয়া হচ্ছে না। মেট্রো রেলে জল ঢুকছে ক্যালকাটা কর্পোরেশনের মেরামতির কাজ না হওয়ার জন্য। এই রকম তথ্য তো দিল্লির সরকার এর কর্তৃপক্ষ বারবার এসে বলে যাচ্ছেন। কোন তথ্যটা বর্তমানে আমরা গ্রহণ করব।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনারা দেখেছেন যে দিল্লির সরকার অনেক সময় তথ্য ন জেনে অনেক কথা বলে যান বা বলে যাচ্ছেন। সুতরাং তাদের কথা ধরে নেওয়া সঠিক নয়

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এখন জানালেন দিল্লির সরকার না কি অসত কথা বলছেন। আমি জানতে চাইছি মেট্রো রেল সংক্রান্ত ব্যাপারে স্টেট গভর্নমেন্ট, ল্যান্ড অ্যাকুইজিশন ডিপার্টমেন্ট সেন্ট্রাল অ্যাভিন্যু-এর মুখ থেকে শ্যামবাজার পর্যন্ত, এখনও পর্যন্ত সমস্ত জমি মেট্রো রেলকে প্রকিয়োর করে দিতে পারেননি। যার ফলে মেট্রো রেলের কাজ আটকে গেছে, এই কথাই মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, এটা কি অসত্য কথা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি, এখানে মাননীয় সদস্য রাজেশ খৈতান মহাশয় নেই, তিনি কয়েকদিন আগে এখানে উত্থাপন করেছিলেন যে চিত্তরঞ্জন অ্যাভিনিউ এবং বিপিনবিহারী গাঙ্গুলি স্ট্রিটের সংযোগ স্থলে ৮০টি দোকান উচ্ছেদ হয়ে গেছে সেই দোকানদারদের বিষয় নিয়ে তদ্বির করেছি, এমন কি প্রধানমন্ত্রীকেও বলেছি, তাদের পুনর্বাসনের ব্যাপারে জনতা দলের সরকারের পর, ইন্দিরা গান্ধীর সরকার, রাজীব গান্ধীর সরকারের কাছেও বলেছি। জমি অধিগ্রহণ করলে অনেক সময় দেখেছি যারা উচ্ছেদ হয়ে যাচ্ছে, যারা ১০০ বছর ধরে ওখানে ব্যবসা করে খাচ্ছে, তাদের কোনও ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা এই মেট্রো অ্যাক্টে নেই। আমরা এই ব্যাপারে মধু দণ্ডবতে থেকে আরম্ভ করে গনি খান, বংশীলাল এবং বর্তমান রেলমন্ত্রী সকলকেই বলেছি এবং পরবর্তী অবস্থায় গত ১৮ই সেপ্টেম্বর প্রধানমন্ত্রীকেও বলা হয়েছে। আমরা অধিগ্রহণ করার পর্যায়ে আছি, ১১টা অ্যাওয়ার্ড ডিক্লেয়ার করেছি। এখন হস্তান্তর করার কথা। আপনারা জানেন এই জমি অধিগ্রহণ করে যে জমি আমরা দিয়েছি—এই মেট্রো রেলের কাজ করতে গিয়ে আশুতোষ কলেজ, চিত্তরঞ্জন সেবাসদন এবং ঐ অঞ্চলের বাড়িগুলো ভেঙে পড়ছে। সেইগুলো মেরামতের জন্য কোনও দায়িত্ব নেই মেট্রো রেলের। তা সত্ত্বেও ১১টা জমি অধিগ্রহণ করে রেখেছি, সেইগুলো নিতে পারেন। কিন্তু স্থানীয় জনসাধারণ ১০০ বছর ধরে ব্যবসা করছে, তারা কিন্তু কোনও ক্ষতিপূরণ পাচ্ছে না। ১১টা জমি কেস হাইকোর্টে ইঞ্জাংশন হয়ে রয়েছে, যার জন্য আমরা জমি দিতে পারছি না।

[2-00 — 2-10 P.M.]

১১টি কেসের ক্ষেত্রে হাইকোর্টের ইঞ্জাংশন আছে, ফলে হস্তান্তর করা যাচ্ছে না। তবে ১১টি কেসের অধিগ্রহণ অ্যাওয়ার্ড হয়ে গেছে, সেখানে তারা জমি নিতে পারে। ইতিপূর্বে আমাদের কাছে মাননীয় সদস্য রাজেশ খৈতান বিষয়টি উত্থাপন করেছিলেন, তিনি বলেছিলেন যে, তিনি এ বিষয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলে দাবি করেছেন যাতে ওদের পুনর্বাসনের জন্য কিছু অর্থ দেওয়া হয়। মেট্রো রেল যখন কমিশন হয় তখন আমাদের মুখ্যমন্ত্রীর কাছে গনি খান চৌধুরি বলেছিলেন—আপনারা কিছু অর্থ দিন, রাজ্য সরকারও কিছু অর্থ দেবে, এই লোকগুলিকে রাস্তায় ফেলে দেওয়া যায় না, এদের পুনর্বাসনের ব্যবস্থা করুন, কিন্তু তারা কোনও ব্যবস্থা করেননি। ১,০০০/১,২০০ কোটি টাকার যেখানে মেট্রো হচ্ছে সেখানে আমরা বলেছিলাম যে, ১% টাকা, শতকরা ১ টাকা এই প্রোজেক্টের মধ্যে ধরুন যাতে তা পুনর্বাসনের কাজে লাগতে পারে।

**Shri Rajesh Khaitan :** Will the Hon'ble Minister kindly enlighten us as to why the State Government cannot give reasonable and adequate compensation to the affected persons under the land Acquisition Act when the Metro Railway Authority have already informed that whatever reasonable and adequate compensation is awarded by the State Government the Metro Railway Authority will accept and pay. They have categorically stated that only the compensation amount has to be ascertained by the State Govt. The Hon'ble Minister knows that so far compensation for 24 months has been fixed. Will the Hon'ble Minister explain what is coming in their way for fixing adequate and reasonable compensation to be given to the affected persons when the Metro Railway Authority have agreed to pay the amount and for that the project will not delay ?

**Shri Prasant Kumar Sur :** I am so sorry that Mr. Khaitan is now retracting from his stand what he has stated in the House the other day. He then stated about rehabilitation and he was rather agitating that those persons should get rehabilitation but to-day he is telling about compensation. According to law whatever compensation is available it is being given to them. There is no question about that. The other day he raised the question of rehabilitation of those persons because they belong to his constituency. He told me privately that he approached the Prime Minister about it and he agreed to that. But when we were holding discussion with the Prime Minister in the meeting on the 18th he refused to give a single farthing.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সদস্যরা জানেন যে, ল্যাণ্ড অ্যাকুইজিশন অ্যাক্ট হচ্ছে সেন্ট্রাল অ্যাক্ট। আপনারা সবাই জানেন যে, ল্যাণ্ড অ্যাকুইজিশন অ্যাক্ট অফ্ ১৯৮৪ এবং পরবর্তীকালে ১৯৪৮ সলেও যেটা করা হয় সেগুলি সবই সেন্ট্রাল অ্যাক্ট এবং সেগুলিকে অ্যামেন্ড করতে হলেও সেভাবেই করতে হবে। সে অ্যাক্টের মধ্যেই প্রভিসন আছে কিভাবে কম্পেনসেশন দিতে হবে।

সেকেন্ডলি, স্টেট গভর্নমেন্টের বিভিন্ন যারা রিকোয়ারিং অথরিটি যেমন, রেলওয়ে, মেট্রো রেলওয়ে তারা কয়েক হাজার কোটি টাকার প্রোজেক্ট নিয়ে কাজ করছেন এতেই এফেক্ট হচ্ছে, not for any action of the State Government but for that project। সেই জন্য এই জন্য প্রোজেক্ট যারা করছে সেই প্রোজেক্টের জন্য should bear the cost of rehabilitating these persons. যারা কয়েক হাজার কোটি টাকা খরচ করতে পারে তারা পুওর লোকেদের জন্য কয়েক লক্ষ টাকা খরচা করতে পারে না? দিজ্ ইজ হিউম্যানিটি।

**Mr. Deputy Speaker :** Question hour is over.

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### এড়াশাল, নন্দপুর প্রভৃতি এলাকায় পানীয় জলসরবরাহ প্রকল্প

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৬।) শ্রী **বঙ্কিমবিহারী মাইতি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (শহরে জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এড়াশাল, নন্দনপুর, কোটবাড় ও সাওড়া বেড়্যা পানীয় জলসরবরাহ প্রকল্পগুলি অনুমোদিত হইয়াছে কি ;

(খ) উত্তর 'না' হইলে (১) কারণ কি, এবং (২) বর্তমান আর্থিক বছরের মধ্যে অনুমোদিত হইবার সম্ভাবনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১) প্রকল্পগুলি রচনার প্রাথমিক কাজ চলিতেছে।

(২) না।

### পশ্চিম বাংলায় বেনামে জেল খাটার ঘটনা

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৫।) শ্রী **বিভূতিভূষণ দে ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অন্যের হয়ে বেনামে জেল খাটার কয়েকটি ঘটনা সম্প্রতি সরকারের নজরে আসিয়াছে ;

(খ) উত্তর হ্যাঁ হইলে, (১) ঐরূপ ঘটনার সংখ্যা কত ; এবং (২) ঐরূপ ঘটনার পুনরাবৃত্তি রোধের জন্য সরকার হইতে কোনও বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি না?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ঘটনার সংখ্যা ২৫।

(২) হ্যাঁ, ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

মহাশয়ার পরিদর্শনের নির্দেশক্রমে

(খ) (১) প্রেসিডেন্ট কারাগারে গভীর অনুসন্ধানের পর কারা দণ্ডাজ্ঞা প্রাপ্ত বন্দিদের বেনামে ২৫ জন বন্দির জেল খাটার ঘটনা দেখেন এবং ঐসব ব্যক্তিরা তাহাদের অপরাধ স্বীকার করেন। পুলিশ ইতিমধ্যে ঘটনাগুলির অনুসন্ধান শুরু করিয়াছে এবং ইহা আদালতে উপস্থাপন করা হইয়াছে।

(২) আদালতের ওয়ারেন্ট অনুসারে জেলাগুলিতে বন্দিদের গ্রহণ করা হয়। কিন্তু এইসব ওয়ারেন্টে অনুসারে জেলাগুলিতে বন্দিদের গ্রহণ করা হয়। কিন্তু এইসব ওয়ারেন্টের বন্দির কোনও পরিচিতি চিহ্নের (.........?) থাকে না। জেলগুলিকে নির্দেশ দেওয়া হয়েছে ভবিষ্যতে যেন ভাল করে জিজ্ঞাসাবাদ করে তাদের পরিচয় সম্বন্ধে নিশ্চিত হয়ে তাদের জেলে গ্রহণ করা হয়।

**রামপুরহাট থানায় মিনিকিট বণ্টন**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার রামপুরহাট থানায় ব্লক নং ১, অঞ্চল পঞ্চায়েত মঙ্গল মাহাপাড়া নামক এবং শাল বাদরা গ্রামে কিছু দরিদ্র চাষীকে মিনিকিট সাহায্য করা হয়েছে ;

(খ) সত্য হলে, কতজনকে দেওয়া হয়েছে ;

(গ) উক্ত চাষীদের কি ধান্য বীজও দেওয়া হয়েছে ; এবং

(ঘ) দেয়া না হলে, ইহার কারণ কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মাননীয় বিধায়ক তার প্রশ্নে কোনও বৎসরের উল্লেখ না করায় বর্তমান বৎসরের ভিত্তিতে উত্তর দেওয়া হচ্ছে।

(ক) হ্যাঁ।

(খ) এখনও পর্যন্ত একান্ন জন চাষীকে দেওয়া হয়েছে।

(গ) হ্যাঁ। ধান্যবীজ দেওয়া হয়েছে।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে বিচারাধীন নকশাল বন্দির সংখ্যা**

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কোনও বিচারাধীন নকশাল বন্দি জেলে আটক আছেন কি ;

(খ) থাকলে, ঐ সংখ্যা কত ; এবং

(গ) বিনা বিচারে আটক নকশাল বন্দির সংখ্যাই বা কত?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছেন।

(খ) ৪৬ জন।

(গ) নাই।

**পৌরসভার বিভিন্ন এলাকায় জবরদখলিকৃত জমি**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২।) **শ্রী সরল দেব :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা পৌরসভার বিভিন্ন এলাকা, যথা—ভবানীপুর, খিদিরপুর, শ্যামবাজার, বৌবাজার, ধাপা প্রভৃতি এলাকার কিছু জমি জবরদখল হয়েছে ; এবং

(খ) সত্য হ'লে, উপরি-উক্ত দখলিকৃত জমি উদ্ধারের জন্য সরকার কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) না।

**কৃষি পেনশন**

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিম বাংলায় ১৯৮৫-৮৬ এবং ১৯৮৬-৮৭ সাল (জুলাই, ১৯৮৬ পর্যন্ত) কতজন কৃষক "কৃষি পেনশন" পেয়েছেন?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৮৫-৮৬ সালে মোট ১৯,২৬৩ জন কৃষক কৃষি পেনশন পেয়েছেন।

১৯৮৬-১৯৮৭ সালে প্রথম তিন মাসের প্রয়োজনীয় টাকা আগস্ট মাসে জেলায় জেলায় পাঠানো হয়েছে। বর্তমানে তা বিতরণের কাজ চলছে। অতএব ১৯৮৬-৮৭ সালের জুলাই পর্যন্ত কতজন পেনশন পেয়েছেন তার হিসাব বর্তমানে দেওয়া সম্ভব হচ্ছে না।

**কলিকাতা পৌর সংস্থার জল নিকাশি ব্যবস্থার ত্রুটি**

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্য যে, কলকাতা কর্পোরেশনের জল নিকাশি ব্যবস্থার ত্রুটির জন্য মেট্রোর সুড়ঙ্গে বারবার জল ঢুকে যাচ্ছে ; এবং

(খ) সত্য হলে, ঐ ত্রুটি সংশোধনের জন্যে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কেন্দ্র ও রাজ্য কর্তৃক সার বণ্টনে সহমত**

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সার বণ্টনের যে নীতি তাতে কেন্দ্র এবং রাজ্য সরকার সহমত কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কিভাবে উক্ত সহমত পোষণ করছেন এবং না হলে, কেন নয়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সহমত পোষণ করেন না।

(খ) সহমত পোষণ না করার মূল কারণটি হ'ল, যেখানে রাজ্য সরকার কৃষি উৎপাদনের জন্য দায়ী সেখানে কৃষি উৎপাদনের একটি মূল উপকরণের বণ্টন ব্যবস্থার উপর রাজ্য সরকারের কোনও কার্যকর নিয়ন্ত্রণ বা করণীয় কিছু না থাকা। কেন্দ্রীয় সরকারের বর্তমান ব্যবস্থা অনুযায়ী কে সার সরবরাহ করবে, কোথায় সার মজুত করবে, কাদের মাধ্যমে বণ্টন করা হবে, কোনও সংস্থা কোথায় কখন কত সার নিয়ে যাবেন তা ঠিক করেন কেন্দ্রীয় সরকারের মনোনীত প্রস্তুতকারকগণ, যারা বেশির ভাগই ব্যক্তিগত মালিকানাধীন বা বেসরকারি সংস্থা। ঐ সব মনোনীত প্রস্তুতকারকগণ তাদের খুশিমতো ডিলার নিয়োগ করেন এবং সেইসব ডিলারগণ যখন যেখানে তাদের সুবিধামতো সার নিয়ে যেতে চান ঐ প্রস্তুতকারকগণ তাদের সেইমতো সরবরাহ করে থাকেন।

একথা অনস্বীকার্য যে, ঐ সব ডিলারগণ সাধারণত সারের বাজার তাদের সুবিধামতো নিয়ন্ত্রণ করার জন্য সারের কৃত্রিম অভাব সৃষ্টি করেন। যার ফলে কৃষি উৎপাদন ব্যাহত হয়। রাজ্য সরকার মনে করেন সারের মতো একটি অত্যাবশ্যকীয় পণ্য ঐ সকল প্রস্তুতকারক ও ছোট ছোট ডিলারের হাতে ছেড়ে রাখা কোনও ভাবেই উচিত নয়।

## PRESENTATION OF B.A COMMITTEE REPORT

## 86th Report of the Business Advisory Committee

**Mr. Deputy Speaker :** Before I switch over to the other items of day, I beg to present the 86th Report of the Business Advisory Committee. The Committee met yesterday in Mr. Speaker's Chamber and recommended the following revised Programme of Business for the

23rd Septempber and Programme of Business from the 24th September to 30th September, 1986.

Tuesday, 23-9-1986 .. (i) The Land Acquisition (West Bengal Amendment Bill, 1986 (Introducttion, Consideration and Passing)—½ hour.

(ii) The West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Second Amendment Bill, 1986 (Introduction, Consideration and Passing)—½ hour.

(iii) The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—½ hour.

(iv) Motion under rule 185 regarding nationalisation of the Bengal Potteries Limited—Notice given by Shri Sumanta Kumar Hira, Shri Subrata Mukhopadhyay, Shri Kripa Sindhu Saha, Shri Kamakhya Ghosh and Shri Amalendra Roy—1 hour.

(v) Motion under rule 185 regarding strike resorted to by State Government Engineers under call of FAETO—Notice given by Shri Subrata Mukhopadhyay—1 hour.

Wednesday, 24-9-1986 .. (i) Resolution or ratification of the Constitution (Fifty-fourth Amendment) Bill 1986—½ hour.

(ii) (a) The West Begal University Laws (Amendment) Bill, 1986 (Introduction),

(b) Discussion on Statutory Resolution—Notice given by Shri Kashinath Misra and Shri Abdul Mannan,

(c) The Bengal University Laws (Amendment) Bill, 1986 (Consideration and Passing)—2 hours.

(iii) Consideration of the Report of the Select Committee on the West Bengal Open University Bill, 1985—½ hour.

(iv) The West Bengal Relief Undertakings (Special Provisions) (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—½ hour.

Thursday, 25-9-1986 .. (i) The Paschim Banga Ayurvedic System of Medicine (Amendment) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—½ hour.

(ii) The Engel India Machines and Tools Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration and Passing)

(iii) The Krishna Silicate and Glass Works Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration and Passing)

(iv) The Dr. Paul Lohmann (India) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration and Passing)

(v) The Indian Health Institute and Laboratory Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration and Passing)

(vi) The Gluconate Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 (Introduction, Consideration and Passing)—3 hours.

Tuesday, 30-9-1986 .. Motions under rule 185 regarding movement launched by G.N.L.F.—Notices given by Shri Asok Ghosh, Shri Ambica Banerjee,, Shri Kashinath Misra, Shri Amarendra Nath Bhattacharyya, Shri Abdul Mannan, Shri Abdur Rauf Ansari, Shri Debaprasad Sarkar, Shri Sumanta Kumar Hira, Shri Kamakhya Ghosh, Shri Amalendra Roy, Shri Saral Deb and Shri Bankim Behari Maity—4 hours.

There will be no Questions for Oral Answer and Mention Cases on Tuesday, the 30th September. 1986

[2-10 — 2-20 P.M.]

**Mr. Dy. Speaker :** The Minister-in-Charge, Parliamentary Affairs, may now move the motion or acceptance.

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the Eighty-sixth Report of the Business Advisory Committee presented this day be agreed to bv the House.

**Mr. Dy. Speaker :** I think the House agrees to it.

(Voices -Yes)

The motion is adopted.

## Adjournment Motion

**Mr. Deputy Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Ambica Banerjee on the subject of acute scarcity of kerosene in Howrah and the second is from Shri Kashinath Misra on the subject of deplorable condition in Calcutta University.

The subject matters of the motions do not call for adjournment of business of the House. Moreover, the members may call the attention of the Ministers concerned through Calling Attention and Mention.

I, therefore, withhold my consent to both the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,

"Acute shortage of kerosene oil causing hardship to the people of Howrah".

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Deputy Speaker :** I have received eight notices of Calling Attention, namely :

| | |
|---|---|
| 1. Alleged murder of two agricultural labourers of Kankrhamari under Suti P. S. by three Jawans of Chandnichak B. O. P. Camp. | : Shri Shish Mohammad. |
| 2. Alleged clash between two armed groups at Khandarpara under Nayagram P. S. on 14. 9. 86 resulting in death of one Shri Pralhad Singh. | : Dr. Manas Bhunia. |
| 3. Alleged murder of two Congress supporters on 15. 9. 86 in the village of Makalhati within Jagatballavpur P. S. of Howrah district. | : Shri Ambica Banerjee. |
| 4. Alleged deterioration of law and order situation in Murshidabad. | : Shri Shish Mohammad<br>" Habibur Rahman,<br>" Humayun Reza &<br>" Wurul Islam Chowdhury. |

| | |
|---|---|
| 5. Scarcity of Kerosne Oil in the State. | : Shri Kashinath Misra and Dr. Sushovan Banerjee. |
| 6. Alleged forcible occupation of land notified for Government Housing Scheme by a non-Govt. concern. | : Shri Sumanta Kr. Hira. |
| 7. Police firing at Kendra-Dangal village of Bolpur P. S. | : Dr. Sushovan Banerjee. |
| 8. Release of all political prisoner including the Naxalite leader Azizul Haque. | : Shri Debaprasad Sarkar. |

I have selected the notice of Shri Sumanta Kumar Hira on the subject of alleged forcible occcupation of land notified for Government Housing Scheme by a non-Govt. concern.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকেই উত্তর দিয়ে দেব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আফটার রিসেস্ দেবেন কি? নন-অফিশিয়াল বিজনেস্-এর আগে দেব।

Now the Minister-in-charge of Agriculture Department to make a statement on the subject of servere damage of Amancrops due to drought situation in West Bengal—Attention called by Shri Amalendra Roy and Shri Bankim Trivedi on the 17th September, 1986.

## STATTEMENT ON CALLING ATTENTION

**শ্রী কমল গুহ ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সকল মাননীয় বিধায়কদের অবগতির জন্য জানাতে চাই যে,—

এ বৎসর বর্তমান খরিফ মরশুমে আবহাওয়া বা বৃষ্টিপাত কৃষি উপযোগী ছিল না। আমন ধান যা এ রাজ্যের প্রধান ফসল তা বোনার উপযুক্ত সময় হল ১৫ই জুলাই থেকে ১৫ই আগস্ট পর্যন্ত। যদিও এ বৎসর মৌসুমী বায়ুবাহিত বৃষ্টি প্রায় ১৫ দিনের মতো দেরিতে শুরু হয়েছিল, কিন্তু সারা জুলাই মাসে উপযুক্ত বৃষ্টিপাত হয়েছে। চাষীরা আশায় বুক বেঁধে গত বৎসরের পাটে মার খাওয়া অবস্থা থেকে রেহাই পেতে চাষে নেমেছিল। কিন্তু সারা আগস্ট মাসে প্রকৃতপক্ষে কোনও বৃষ্টিই হয়নি। ফলে একদিকে যেমন ধান রোয়ার কাজ প্রচুর পরিমাণ ব্যাহত হয়, অন্যদিকে যে সব জায়গায় বিশেষত উঁচু জমিতে যেখানে রোয়া হয়েছিল সেখানে কচি চারাগুলো জলাভাবে দুর্বল হয়ে যেতে থাকে। কোথাও কোথাও রোয়া চারাগুলো

শুকিয়ে যেতে থাকে। সাধারণ গড় বৃষ্টিপাতের পরিমাণ থেকে আগস্ট মাসের বৃষ্টির পরিমাণ এ বৎসর প্রায় ৫০ শতাংশ কম ছিল। প্রকৃতির এই কৃপণতার ফলে বেশ কিছু জমি অনাবাদি রয়ে গেল। আবার বেশ কিছু যেখানে রোয়া হয়ে গিয়েছিল জলাভাবে সেইসব চারার প্রভূত ক্ষতি লক্ষ্য করা গেছে।

পশ্চিমবঙ্গে সাধারণত আমন ধান প্রায় ৪০ লক্ষ হেক্টর জমিতে চাষ হয়ে থাকে। গত ১১ই সেপ্টেম্বর ১৯৮৬ জেলার সমস্ত কৃষি আধিকারিকগণের সাথে বসে যে পরিসংখ্যান নেওয়া হয়, তা থেকে জানা যায় যে ঐ ৪০ লক্ষ হেক্টর জমির মধ্যে প্রায় ৩৮ লক্ষ ২০ হাজার হেক্টর জমিতে আগস্ট মাস পর্যন্ত আমন ধান রোয়া সম্ভব হয়েছে, আর অনাবাদি জমি রয়ে গেছে প্রায় ১ লক্ষ ৮০ হাজার হেক্টর। এছাড়াও ৮ লক্ষ ১২ হাজার জমিতে জলের টান দেখা দিয়েছিল।

বিশেষত মুর্শিদাবাদ জেলায় আগস্ট মাস পর্যন্ত মোট বৃষ্টিপাতের পরিমাণ ছিল ৬ শত ৫৮ মিলিমিটার যা ঐ জেলার সাধারণ গড় বৃষ্টিপাতের পরিমাণ ৮২৩ মিলিমিটার থেকে প্রায় ২৫ শতাংশ কম। মুর্শিদাবাদ জেলায় আমন ধানের মোট এলাকা ১ লক্ষ ৭৯ হাজার ৭ শত হেক্টর এর মধ্যে আগস্ট মাস পর্যন্ত মোট ১ লক্ষ ৫৯ হাজার ৪ শত ৫০ হেক্টর জমি আবাদ করা সম্ভব হয়েছিল। অনাবাদি থেকে গিয়েছিল প্রায় ২০ হাজার ২ শত ৫০ হেক্টর জমি।

সেপ্টেম্বর মাসের ১৫ তারিখ পর্যন্ত ঐ জেলায় মোট ১৪৬ মিলিমিটার বৃষ্টি হয়েছে, যা প্রায় ১৩ শতাংশ সাধারণ গড় পরিমাণ থেকে বেশি।

তবে সেপ্টেম্বর মাসে প্রথম সপ্তাহ থেকে বৃষ্টি হচ্ছে। এই বৃষ্টির ফলে কৃষি অবস্থার কিছুটা পরিবর্তন হয়েছে। যদিও জলাভাবে ইতিমধ্যেই উৎপাদন কিছুটা ব্যাহত হয়েছে, তবুও এই বৃষ্টি চাষের অবস্থার অনেকখানি উন্নতি সাধন করেছে। হয়ত এই বৃষ্টির সুযোগ নিয়ে চাষী তার বাকি অনাবাদি জমিতেও রোয়া করে ফেলবেন। হয়ত উচ্চ ফলনশীল ধানচাষ না করে স্থানীয় ধানই চাষ করবেন। কিন্তু দেরিতে রোয়া করা ও উচ্চফলনশীল ধান বুনতে না পারার জন্য উৎপাদন হয়ত কিছুটা ব্যাহত হবে।

কিন্তু আজ এই অবস্থায় বলা খুবই শক্ত যে, প্রকৃতপক্ষে কতটা পরিমাণ উৎপাদনে ঘাটতি হবে বা কতটা পরিমাণ জমি শেষ পর্যন্ত অনাবাদি থাকবে। আমাদের এই তথ্য জানার জন্য করতে হবে চাষ উঠা পর্যন্ত।

তবে যেহেতু আমরা মনে করছি প্রকৃতির এই খামখেয়ালিপনার ফলে উৎপাদনে হয়ত কিছুটা ঘাটতি দেখা দেবে, সেপ্টেম্বর মাসের বৃষ্টি হয়ত রবি মরশুমের চাষের জন্য কিছুটা বাড়তি সেচের জল যোগাবে, তাই কৃষি দপ্তর ঐ ক্ষতির যতটা সম্ভব পূরণের জন্য রবি মরশুমের উপযুক্ত চাষের ব্যবস্থা নিচ্ছে। প্রয়োজনে যাতে ঠিক সময় রবি চাষের জন্য উপযুক্ত বীজের ব্যবস্থা করা যায়, তার যোগ্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। ক্ষতিগ্রস্ত কৃষকদের যাতে মিনিকিটের মাধ্যমে বীজের যোগান দেওয়া তার ব্যবস্থা করা হচ্ছে। আমরা একথাও ভাবছি, যদি আবার বৃষ্টির পরিমাণ কমে যায়, আর রবি চাষেও পরিমাণ মতো সেচের জলের অভাব দেখা দেয়,

তাহলে যাতে অল্প জলে যেসব ফসল চাষ করা যায় তার বীজেরও ব্যবস্থা রাখার চেষ্টা করছি।

একদিকে যেমন গম ও সবজি চাষ বাড়ানোর ব্যবস্থা রাখছি, তেমনি আবার অল্প জলে চাষের উপযোগী সরষে, ডাল শস্য প্রভৃতি চাষেরও ব্যবস্থা রাখছি।

প্রকৃতির এই অবস্থায় আমরা যাতে এই রাজ্যের কৃষক-এর পাশে থাকতে পারি, যাতে তাদের প্রয়োজনে সাহায্য করতে পারি তারজন্য কৃষি দপ্তরের সব কর্মচারীকে ছুটিতে যেতে নিষেধ করা হয়েছে।

অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সকলকে জানাতে চাই যে, কৃষি দপ্তর বা সামগ্রিকভাবে রাজ্য সরকার বৃষ্টি স্বল্পতা জনিত পরিস্থিতি সম্বন্ধে পূর্ণ ওয়াকিবহাল এবং সতর্কতার সঙ্গে অবস্থার উপর নজর রেখে যথোপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য তৈরি হচ্ছে।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, এই বিবৃতিটি মেম্বারদের মধ্যে সারকুলেট করা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই বিবৃতি সারকুলেট করা হবে।

## MENTION CASES

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্যের বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪ই জুলাই টিটাগড় ২০ এম. ডি. ট্রান্সফরমারটি খারাপ হয়ে যায়। দীর্ঘ দিন ধরে সেই ট্রান্সফরমারটি মেরামত হচ্ছে না। তার ফলে সেখানে একটা নারীকিয় অবস্থার সৃষ্টি হয়েছে। বারাসাত এবং মধ্যমগ্রাম অঞ্চলে প্রতিদিন সন্ধ্যা থেকে রাত্রি ১১ পর্যন্ত লোডশেডিং হচ্ছে। এর ফলে সেই অঞ্চলের সমস্ত জনসাধারণ অত্যন্ত ক্ষুব্ধ। এখানকার মানুষ বিদ্যুৎ দপ্তরে ডেপুটেশন দিয়েছে এবং কয়েকবার মারধোরও হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে অবিলম্বে এই ট্রান্সফরমারটি মেরামত করে এই অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ যাতে রেগুলার হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটা নারীকিয় এবং মর্মান্তিক হত্যাকাণ্ডের কথা উল্লেখ করতে চাচ্ছি। আপনারা জানেন এবং সংবাদপত্রে লক্ষ্য করেছেন গত ১৫ তারিখে হাওড়া জেলার জগৎবল্লভপুর থানার অধীন নাখালহাটি গ্রামে কংগ্রেস নেতা ডাঃ মহসিনকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মীরা পিটিয়ে পিটিয়ে হত্যা করেছে। ডাঃ মহসিনের সঙ্গে আরও একজন ছিল, ১২-১৩ বছরের ছেলে মনিরুদ্দিন ইসলামকেও তারা হত্যা করেছে। একসঙ্গে তারা দুটি হত্যাকাণ্ড ঘটিয়েছে। ভোর ৫টার সময় এই নরকীয় মর্মান্তিক হত্যাকাণ্ড ঘটে। সেখানকার জেলা পরিষদের সদস্য উপস্থিত থেকে এই হত্যাকাণ্ড ঘটায়। ওই লাশ নিয়ে তারা পুকুরের ভেতর ফেলে দেয় এবং ৩ দিন বাদে সেই লাশ পাওয়া যায়। এই হত্যাকাণ্ডের ফলে ৯ জনের নামে এফ. আই. আর করা হয়। অত্যন্ত আশ্চর্যের বিষয় জেলা পরিষদের সদস্য উপস্থিত থাকাকালীন এই হত্যাকাণ্ড ঘটে, কিন্তু আজ পর্যন্ত কেউ অ্যারেস্ট হয়নি। আমি আপনার মাধ্যমে জানতে চাচ্ছি পশ্চিমবাংলার

বুকে যে নারীকিয় এবং মর্মান্তিক হত্যাকাণ্ড ঘটে চলেছে, সি. পি. এম. গুণ্ডা বাহিনীদের যে অত্যাচার চলেছে তার অবসান ঘটবে কিনা। ডাঃ মহসিন-এর হত্যাকাণ্ডের সঙ্গে যুক্ত ব্যক্তিরা আজ পর্যন্ত গ্রেপ্তার হ'ল না এবং জেলা পরিষদের সদস্যকেও আজ পর্যন্ত গ্রেপ্তার করা হ'ল না, তিনি সদস্য হিসাবে বহাল তবিয়তে আছেন।

(Several members from Congress (I) Bench rose to speak)

(Noise)

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Abdul Mannan to speak.

(Noise)

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Arun Kumar Goswami to speak.

(Noise)

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Santi Mohan Roy to speak.

(Noise)

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Bankim Trivedi to speak.

(Shri Subrata Mukherjee rose to speak)

(Noise).

...(Several members from Cong. (I) rose in their seats)...

(Noise)

**Mr. Deputy Speaker :** Please take your seats. I will give you chance. Please sit down. Now, Shri Kashinath Mirsra.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হ'ল এই যে, বাঁকুড়া জেলার তিলুড়ীপাড়া কৃপাময়ী হাইস্কুল, যে হাইস্কুলটি ১৯১৬ সালে স্থাপিত হয়েছে। ১৯১৬ সালে প্রতিষ্ঠিত এই স্কুলটি বর্তমানে যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তা হচ্ছে এটি একেবারে বন্ধ হয়ে গেছে। ১৯১৬ সালের এই উচ্চমাধ্যমিক স্কুলটি বর্তমানে পার্টির শাসকদলের বৃহত্তর শরিকরা যেভাবে উৎপাত করছে, তাতে স্কুলটি একেবারে বন্ধ হয়ে যাচ্ছে। সেখানে ২৮ জন শিক্ষকদের মধ্যে ১৮ জন শিক্ষক কাজে যোগদান করতে পারছেন না। এই ঘটনার কথা প্রশাসন দপ্তর থেকে আরম্ভ করে শিক্ষা দপ্তর পর্যন্ত জানেন। কিন্তু দুঃখের বিষয় এই যে, এখনও পর্যন্ত এর কোনও প্রতিকার হয়নি। উক্ত স্কুলের ছাত্র-ছাত্রীরা স্কুলে যেতে পারছে না। এই সমস্ত ছাত্র-ছাত্রী এবং স্কুলের শিক্ষকবৃন্দ কেন সেখানে যেতে পারছেন না, সরকার

সেদিকে দৃষ্টি দিচ্ছে না। সেখানে ক্যাডার দিয়ে স্কুল পরিচালনা করা হচ্ছে। সেখানে এ. বি. টি. এ.-র টিচাররা তাদের কাজে যোগ দিতে পারছেন না। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি এখানে একটি স্টেটমেন্ট দিন এবং বর্তমানের অচলাবস্থা দূর করতে যথাবিহিত ব্যবস্থা গ্রহণের নির্দেশ দিন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, গত শনিবার হাওড়া জেলার বাল্টিকুড়িতে একটি বাজি কারখানায় বিধংসী অগ্নিকাণ্ড ঘটে গিয়েছে। উক্ত অগ্নিকাণ্ডের ফলে আহত কর্মীবৃন্দের মধ্যে একজন পুরুষ ও বাকি পাঁচজন ছিলেন মহিলা। এদের মধ্যে পাঁচ বছরের একজন মেয়েও আছে। এদের মধ্যে দুজনকে গুরুতর আহত অবস্থায় হাসপাতালে ভর্তি করা হয়েছে এবং একজনের অবস্থা অত্যন্ত আশঙ্কাজনক। তাকে গুরুতর অগ্নিদগ্ধ অবস্থায় হাসপাতালে ভর্তি করা হয়েছে। এই যে বাজি কারখানাটিতে অগ্নিকাণ্ড ঘটেছে, সেটি একটি ঘনবসতি পাড়ার মধ্যে অবস্থিত। বাজি কারখানার জন্য লাইসেন্সের প্রয়োজন হয় বলে আমরা জানি। আমার যতদূর জানা আছে, এই কারখানাটিকে কোনও লাইসেন্সই দেওয়া হয়নি। কারখানাটি একেবারে পাড়ার ভেতরে অবস্থিত হওয়ার ফলে সেখানে অগ্নিকাণ্ডের সময়ে কোনও ফায়ার ব্রিগেডের গাড়িও যেতে পারেনি। এই অবস্থার জন্য যারা প্রকৃতপক্ষে দায়ী তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ও দাবি জানাচ্ছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় শ্রীরামপুর, রিষড়ার মধ্যেখানে একটি সরকারি আবাসন তৈরি করা হচ্ছে। জনসাধারণকে আবাসন করে বা ফ্ল্যাট করে দেওয়া হবে। সেই আবাসনগুলি যেভাবে নিম্নমানের মালমশলা দিয়ে তৈরি করা হচ্ছে তা বলার নয়। জনসাধারণ এর জন্য প্রতিবাদ করছে, কেউ দেখছেন না। এবং যে রকম খুশিমতো ফ্ল্যাটগুলি নিম্ন মানের তৈরি করা হচ্ছে এবং যত রকম প্রকারের হতে পারে নিম্ন পর্যায়ে চুরি হচ্ছে। মাননীয় পূর্তমন্ত্রীকে আবেদন করছি এই সরকারি আবাসন তৈরি বন্ধ করুন নচেৎ সত্বর অনুসন্ধানের ব্যবস্থ করুন ; জনসাধারণকে এইভাবে সরকার ঠকাবেন সেটা বরদাস্ত করা যায় না।

**শ্রী মোসলেউদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের দিনাজপুর জেলায় বংশীয়াড়ি থানার লালপুড় গ্রামে ২৬ একর মসজিদের জমি ছিল, সেই ২৬ একর জমি আদিবাসী, তফসিলি, সংখ্যালঘু লোকেরা এবং প্রান্তিক ও ক্ষুদ্রচাষী হিসাবে বহুদিন ধরে ভোগ দখল করছিল। ক্রমে এই জমিগুলি ভেসটেড হয়ে যায়। মসজিদের মতোয়াল্লী ইঞ্জাংশন করে জমি বিলি বন্ধ করে দেন। এই কথা জানবার পরে সি. পি. এম.-র লোকেরা বল্লম, লাঠি তীর নিয়ে জমি দখল করে। বর্গাদারেরা রায়গঞ্জের এস. ডি. ও. সাহেবের কাছে আবেদন করে। এস. ডি. ও. সাহেব আদেশ দেন বর্গাদারের স্বার্থ যেন ক্ষুণ্ণ না হয়। জে.

এল. আর. ও. সাহেব তদন্ত করে দেখতে পান যে রাত্রির মধ্যেই সি. পি. এম.-রা এ্যালোপাথাড়িভাবে জমি দখল করেছে। সেইজন্য এই ব্যাপারে ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যেন এই বর্গাদারদের জমি আইন মোতাবেকে ফেরত পান তার জন্য ব্যবস্থা গ্রহণ করেন।

**ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনারা হয়ত সবাই জানেন কিছুদিন আগে খবরের কাগজে—আগস্ট মাসের শেষ দিকে—পুরুলিয়া জেলার মান বাজার ২ নম্বর ব্লকের জমুনাবাদ গ্রামে সাংঘাতিকভাবে হত্যাকাণ্ড সংগঠিত হয়। সেই হত্যাকণ্ড সংগঠিত হওয়ার জন্য যে কারণগুলি ঘটেছিল সেই কারণ সম্বন্ধে কাগজে নানারকম বিবৃতি বেরিয়েছে। আমরা পুরুলিয়া জেলার লোকেরা স্বভাবতই জানতে গিয়েছিলাম প্রশাসনের কাছে, এই ব্যাপারে কিভাবে ঘটেছিল, পরিকল্পিতভাবে—একটা বাড়িতে ৬ জন লোককে আগুন লাগিয়ে দেওয়া হল এবং যারা আগুনের বাইরে এল আগুন বাঁচাতে তাদের ধরে কেটে ফেলল। এর সঙ্গে যারা যুক্ত আছেন তাদেরকে জিজ্ঞাসা করুন—আমাদের প্রশাসন সেখানে বলেন লোকাল এম. এল. এ.-কে পাওয়া যাচ্ছে না, লোকাল এম. এল. এ.-এর সঙ্গে যুক্ত আছেন। এই ব্যাপারে যদি লোকাল এম. এল. এ. জড়িত থাকে তাহলে এখুনি কেন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এই কথা বলে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** স্যার, গতকাল বর্তমানে আমার নাম দিয়ে সি. পি. এম এই ঘটনার নেতৃত্ব করছে বলে যে সংবাদ বের হয়েছে সেটা ঠিক নয়। পেছিয়ে পড়া ক্ষেতমজুরদের এ বছর মজুরি বৃদ্ধি আন্দোলনকে কেন্দ্র করে ধনী কৃষকও বেশি জমির মালিকরা ক্ষেতমজুর গ্রামগুলির ওপর যে থানা পুলিশের সাহায্যে, ব্যাপক অত্যাচার, লুঠ, ঘর ভাঙ্গা, রাত্রিতে দরজা ভাঙ্গা, বিধবার ওপর অত্যাচার প্রভৃতি ঘটনার প্রতিকার ও দ্রুত হস্তক্ষেপের জন্য স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৬. ৯. ৮৬ তারিখে স্থানীয় ধনী কৃষকগণ দলবদ্ধভাবে নয়াগ্রাম থানার রামচন্দ্রপুর গ্রামে ক্ষেতমজুর চারু হাটুইয়ের ঘর আক্রমণ করে চারুর পুত্রবধূকে প্রচণ্ড মারধোর করে ও জিনিসপত্র লুঠ করে নেয়। ঐ দিন রাত্রিতে নয়াগ্রাম থানার পুলিশসহ ঐ ধনী কৃষকরা সুধীর বেরার ঘর আক্রমণ করে। বাড়ির লোকরা রাত্রিতে ঘর খুলতে রাজি হয় না। কিন্তু পুলিশ দেওয়ালে সিঁদ কেটে বাড়ির ভেতর ঢোকে। কাজল পালকে প্রচণ্ড মারধোর করে। বিনা ওয়ারেন্টে গ্রেপ্তার করে। কোনও ডায়রি ছিল না। তা সত্ত্বেও বাড়ির দুই ছেলে শশাঙ্ক ও বিশ্বম্ভরকে গ্রেপ্তার করে নয়াগ্রামের থানায় নিয়ে আসে। ও তিন দিন পরে ঝাড়গ্রাম কোর্টে পাঠানো হয়। ধুমপাই গ্রামের মোঁদি হারুদের বাড়ি ভেঙ্গে খেদিয়ে দিয়েছে ও বাড়ি দখল করে নিয়েছে। রামকৃষ্ণপুরের এক বিধবা বাসন্তীকে জমি থেকে উচ্ছেদ করে জমি দখল করে নিয়েছে। ধানগোলা, বড় ধান গোলা, ঘোড়াতানিয়া প্রভৃতি গ্রামের সাধারণ মানুষের উপরে মারধোর চলছে। স্থানীয় থানা কিছুই করছে না। ১৪. ৯. ৮৬ তারিখে খান্দার পাড়ার উপর এই দুস্কৃতকারিরা আক্রমণ করে এবং অনেকে আহত হয় এবং প্রহ্লাদ সিং নামে এক ক্ষেতমজুর নেতাকে হত্যা করে তার ছেলেদের আহত করে। নয়াগ্রাম থানাতে ডায়রি করতে যিনি যান পুলিশ তাকেই গ্রেপ্তার করে। পরে জেলা থেকে হস্তক্ষেপ করবার পর অনেক দেরিতে থানা থেকে পুলিশ আসে। ইতিমধ্যে গোপীবল্লভপুর থেকে ও.

সি., সি. আই ঐ গ্রামে পৌঁছে যান। নয়াগ্রাম থানা অনেক দেরিতে আসে। আমি আপনার মারফৎ যে অভিযোগ করছি তার প্রতিকারের জন্য স্বরাষ্ট্র বিভাগ যেন উপযুক্ত ব্যবস্থা নেয়।

**শ্রী হিমাংশু কোনার :** স্যার, মেদিনীপুর জেলার নয়াজোড় রাজকলেজটি গ্রামে অবস্থিত। এ কলেজটি পুরানো রাজবাড়িতে হয়। আবেদন, নিবেদন করা সত্ত্বেও এই বাড়িটি মেরামতের জন্য কোনও রকম অনুদান পাওয়া যাচ্ছে না। অথচ ইঞ্জিনিয়ারা বলেছেন বাড়িটি ভেঙ্গে পড়তে পারে। তারা বাড়িটি মেরামতের জন্য এ্যাস্টিমেট করে দেখেছেন যে অনেক টাকা লাগবে। এই টাকাটি অনতিবিলম্বে দেবার জন্য আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** স্যার গত ২০ তারিখে প্রধানমন্ত্রী মেদিনীপুর জেলার উপর দিয়ে ঘুরে গেলেন। লক্ষ লক্ষ টাকা খরচ করে হলদিয়ায় জনসভা করলেন। মন্ত্রীসভার সঙ্গে কী আলোচনা হল, আমরা কি পেলাম এবং প্রধানমন্ত্রী আসার জন্য তিনদিকে কত লক্ষ টাকা খরচ হল সেটা আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** স্যার, আমি আপনার সামনে একটি জুরুরি বিষয় অবতারণা করছি। সেক্সপিয়ারের সাইলক থাকতে যে কাজ করতে লজ্জা বোধ করত সেই রকম একটা কাজ এখানে হয়েছে। নয়াগ্রাম থানার প্রহ্লাদ সিং এর মৃতদেহকে কেন্দ্র করে একটা ঘটনা ঘটে গেছে। গত ১৬ তারিখে তাকে ঝাড়গ্রামের হাসপাতালে পোস্ট মর্টেম এর জন্য পাঠানো হয়। হাসপাতালের কর্তৃপক্ষরা বলেন যে চারটের সময় মৃতদেহ সংস্কারের জন্য তার আত্মীয়স্বজনকে দেওয়া হবে কিন্তু পরবর্তীকালে এই মৃতদেহ তারা দিতে অস্বীকার করে বলেন যে একজন ক্ষেতমজুর মারা গেছে তা নিয়ে এত মাথাব্যাথা কেন? পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের আমলে একজন মেডিক্যাল অফিসার এই কথা বলতে সাহস পান কি করে সেটা আমার অবাক লাগে। সেই মৃতদেহ সৎকার না করে তারা তাকে ঝাড়গ্রামের জংগলে নিক্ষেপ করেছেন। একজন রিক্সাওয়ালা ভাই খোঁজ করে দেখে যে শেয়াল, কুকুরে সেই মৃতদেহ নিয়ে টানাটানি করছে। **(কংগ্রেস বেঞ্চ হইতে শেম, শেম ধ্বনি)** আমি আনন্দিত যে কংগ্রেস পক্ষ থেকে এখানে শেম, শেম বলছেন। এই প্রসঙ্গে তাদের বলতে পারি যে এই প্রহ্লাদ সিং এর মৃত্যুর জন্য যারা দায়ী তারা আপনাদের শ্রেণীতেই বিলং করেন। আপনার মাধ্যমে দোষী মেডিক্যাল অফিসারদের শাস্তির দাবি করছি।

**শ্রী শীশ মহম্মদ :** স্যার, মুর্শিদাবাবদ জেলার সুতী থানার লক্ষ্মীপুর গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত কাঁকড়ামারি গ্রামে ২৩. ৪. ৮৬ তারিখে চাঁদনী চক বি. ও. পি ক্যাম্পে একজন সুবেদার এবং ৩ জন জোয়ানকে ৩৪১ ও ৩৪২ নম্বর দাগে ধান কাটার উপলক্ষে আখসার আলি, এবং সায়দুল হক—পিতা এবং পুত্র—গুলি করে হত্যা করা হয়। সেখানকার বিখ্যাত স্মাগলার নারুল শেখ, আবদুস সাত্তার ও সাফিরুদ্দিন অ্যালায়েজ মন্টু—যারা বাংলাদেশের সঙ্গে মাল পাচার করে—ওই ৩৪১ ও ৩৪২ নম্বর দাগের জমি কিনতে চেয়েছিল। কিন্তু তাদের জমি দেয়নি বলে আবদুস সাত্তার ইত্যাদিরা চাঁদনী চকের বি. এস. এফ-কে প্ররোচিত করে হত্যা করেছে। সুতী থানায় তারা কেস করতে গিয়েছিল তখন আমি সেখানে উপস্থিত

ছিলাম। ও. সি. বলছেন বি. এস. এফের বিরুদ্ধে আমি কেস নেব না। নারুল শেখ এবং সাত্তারকে ধরবার পরে তাদের ঘুস নিয়ে ছেড়ে দিয়েছেন। আমি আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যেন বিষয়টির একটি বিচার বিভাগীয় তদন্ত করেন কিংবা সি. আই. ডিকে দিয়েও তদন্ত করে এর সত্য উদ্ঘাটন করেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইদানীংকালে কৃষিমন্ত্রী বলেন প্রকৃতির খামখেয়ালির জন্য অনেক জমি অনাবাদি থেকে গেছে। এই বছর সবং, পটাসপুর, গড়বেতা ইত্যাদি জায়গায় সি. পি. এমের কৃষক সভার অত্যাচারে প্রায় চার হাজার একর জমি অনাবাদি থেকে গেছে। তারা প্রতিটি বাড়িতে গিয়ে হাজার হাজার টাকা চাঁদা আদায় করেছে কৃষক সভার নাম করে এবং কৃষকদের ওপর অত্যাচার করছে, বাড়ির লোকেদের ওপর অত্যাচার করছে, রাহাজানি ধর্ষণ, খুন ইত্যাদি তারা করছে। কামাখ্যাবাবু একটা কথা বললেন যে সি. পি. এমরা তার দলের কর্মীকেও খুন করেছে। তাদের যদি সৎসাহস থাকে তাহলে এই সব কথা তারা এখানে স্বীকার করুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি যে মেনশন দিয়েছেন এটা আমাদের স্টেট গভর্নমেন্টের কনসার্ন নয়, (টিল দেন) তাহলেও আমি আপনাকে অ্যালাউ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, পশ্চিমবঙ্গে সেপ্টেম্বর মাস পর্যন্ত ভোটার তালিকা তৈরি হচ্ছে। এই তালিকার ক্ষেত্রে দেখছি বিভিন্ন কেন্দ্রে অতীতে যেমন ছিল তেমনি অনেক ভুয়া ভোটার থেকে গেছে। বিশেষ করে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন কেন্দ্রে দেখছি নতুন তালিকা তৈরি করাকে কেন্দ্র করে হাজার হাজার বিভিন্ন বুথে যে ভোটার তালিকা জমা পড়ছে তার মধ্যে শিশু থেকে শুরু করে বিভিন্ন এলাকার ভোটার এসে এক একটা কেন্দ্রে তালিকার মধ্যে তালিকাভুক্ত করা হচ্ছে। স্বভাবতই কারা এটা করছেন আপনারা বুঝতে পারছেন, বিরোধীপক্ষের কংগ্রেস তরফের লোকেরা এটা করছেন। আপনার কাছে আমি আবেদন জানাব যদি কোনও কেন্দ্রে দেখা যায় বিগত ভোটার লিস্টে যে নাম ছিল তার চেয়ে অনেক বেশি তফাৎ হয়ে যাচ্ছে, আকাশ-জমিন ফারাক হয়ে যাচ্ছে তাহলে সেইসব কেন্দ্রগুলিতে আবার নতুন করে ভোটার তালিকা করতে হবে এটাই আমার আবেদন।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি। পশ্চিমবঙ্গের ভারত সরকার গ্রামের মধ্যে পানীয় জল সরবরাহ করার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করেছেন। এতে তারা ৩৮ হাজার গ্রামকে চিহ্নিত করেছেন, তারমধ্যে পশ্চিমবঙ্গে চিহ্নিত করেছেন ৯ হাজার ৬ শো গ্রামকে। এজন্য গত বছর বাজেটে কেন্দ্রীয় সরকার দিয়েছেন ২১ কোটি টাকা, কিন্তু পশ্চিমবঙ্গ সরকার ম্যাচিং গ্র্যান্ট হিসাবে নিতে পেরেছেন মাত্র ৬ কোটি টাকা। এবারে তারা দিয়েছেন ২৪ কোটি টাকা। মাননীয় সদস্যারা প্রত্যেকে জলের জন্য কমপ্লেন করেছেন, সেজন্য কেন্দ্রীয় সরকার ২৪ কোটি টাকা দিতে চেয়েছেন। কিন্তু রাজ্য সরকার বলেছেন ৭ কোটি টাকা দিতে পারবেন অ্যাজ ম্যাচিং গ্র্যান্ট। সেজন্য আমরা ১১ তারিখে মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছি, কিছুদিন আগে তিনি জানিয়েছেন আরও ৪ কোটি টাকা দিতে পারবেন, অর্থাৎ ১১ কোটি ম্যাচিং গ্র্যান্ট, আর কেন্দ্রীয় সরকারের ১১ কোটি, মোট ২২

কোটি টাকা এই বাবদ খরচ হবে। আপনি মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ২৪ কোটি আর কেন্দ্রের কাছ থেকে ২৪ কোটি টাকা নিয়ে ৪৮ কোটি টাকার পরিকল্পনা করতে যাতে গ্রামাঞ্চলে জল সরবরাহের ব্যবস্থা হয়।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার দিন হাওড়া জেলার বালিটিকুরি গ্রামে একটা বাজির কারখানায় আগুন লাগে, তার ফলে ৬ জনের মৃত্যু হয়েছে। ঐ জায়গায় আমি সেদিন গিয়েছিলাম, দেখলাম শুধু ওখানে নয়, ঐ গ্রামের বহু বাজির কারখানা রয়েছে এবং অধিকাংশ কারখানা আন-লাইসেন্সড অবস্থায় চলছে, কর্মচারিদের প্রোটেকশনের কোনও ব্যবস্থা নেই। সেজন্য আমার বক্তব্য এইসব আনলাইসেন্সড বাজির কারখানাগুলিকে অবিলম্বে এ্যানকোয়ারি করে বন্ধ করে দেওয়া দরকার এবং ভবিষ্যতে যারা বাজির কারখানা করবে তাদের গ্রুপ ইন্সিওরেন্সের আওতায় এনে তবেই যেন তাদের লাইসেন্স দেওয়া হয়।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। ইতিপূর্বে বহুবার আমি এই বিধানসভায় এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। পশ্চিমবঙ্গের কলকাতার বুকের উপর মেয়ে পাচারের চক্র সম্বন্ধে আমি তাকে সতর্ক করে দিয়ে বলেছিলাম যে যত তাড়াতাড়ি সম্ভব এই চক্র সম্পর্কে তিনি যেন অনুসন্ধান করেন। আমার কাছে অতি সম্প্রতি পূর্ণিমা মুখার্জি একটা চিঠি দিয়েছেন যে তার মেয়ে গত ৯. ৯. ৮৬ তারিখে ঝর্ণা মুখার্জি দত্ত পুকুর, বারাসত থেকে নিখোঁজ হয়। তার বয়স ২২ বছর। অত্যন্ত করুণ ঘটনা তাদের বাড়িতে একজন ভাড়াটিয়া মহিলা থাকতেন, তার নাম বেলা চ্যাটার্জি, সেই মহিলা ঝর্ণা মুখোপাধ্যায়কে চাকরি দেবার নাম করে গত ৯. ৯. ৮৬ তারিখে তাকে নিয়ে নিরুদ্দেশ হয়ে যায়। বারাসত থানায় ১৭. ৯. ৮৬ তারিখে একটা ডায়রি করা হয়, এখনও পর্যন্ত অনুসন্ধান করে সেই মহিলাকে পাওয়া যায়নি।

[2-50 — 3-00 P.M.]

আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই চিঠি আপনার কাছে জমা দিচ্ছি। বারাসত থানা এই ব্যাপারে কোনও রকম গুরুত্ব দেয়নি। আমি অনুরোধ করছি এই ব্যাপারে অনুসন্ধান করে ঝর্ণা মুখার্জিকে যাতে অবিলম্বে খুঁজে পাওয়া যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগরে গরিব দোকান কর্মচারিরা নিরূপায় হয়ে গত ১৩ই সেপ্টেম্বর থেকে ধর্মঘট করতে বাধ্য হয়েছে। এই ধর্মঘটের কারণ হল, ওখানকার বড়বড় ব্যবসায়িরা কর্মচারিদের দিনে ১২/১৩ ঘণ্টা খাটায় এবং তার বিনিময়ে মাত্র দেড়শ, দুশো, আড়াইশো টাকা মাইনে দেয়। শুধু তাই নয়, যদি কোনও দোকান কর্মচারী অসুস্থ হয় বা তাদের কারুর বাবা-মা কেউ মারা যায় তাহলে তাদের অনুপস্থিতির জন্য ছাঁটাই করা হয়, মাইনে কেটে দেওয়া হয়। গত বছর ৭ই অক্টোবর এস. ডি. ও-র উপস্থিতিতে ব্যবসায়িদের

সঙ্গে একটা বৈঠক হয় এবং সেই বৈঠকে ব্যবসায়িরা সরকারের নিয়ম অনুযায়ী সর্বনিম্ন বেতন দেবে বলে চুক্তিতে স্বাক্ষর করে। পরে আবার তারাই হাইকোর্টে গিয়ে এটা মিথ্যে বলে প্রমাণ করার চেষ্টা করে। এই পরিস্থিতিতে আমি শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি, তিনি যেন অবিলম্বে এই গরিব দোকান কর্মচারিদের বাঁচাবার জন্য ব্যবস্থা অবলম্বন করেন।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে কেরোসিন তেল নিয়ে যে দারুণ সংকটের সৃষ্টি হয়েছে সে সম্বন্ধে আমার মনে হয় মেম্বারদের ধারণা খুবই ভাষা ভাষা। কলকাতা শহরে বসে বোঝা যাবে না সত্যিকারের এই কেরোসিন তেল নিয়ে কী সংকট সৃষ্টি হয়েছে। কেরোসিন তেলের অভাবে আজ গ্রামাঞ্চল অন্ধকার। আমাদের জেলায় দেখেছি কেরোসিন তেলের সরকারি নির্দ্ধারিত মূল্য ২ টাকা ২৭ পয়সা হওয়া সত্ত্বেও সেই তেল বিক্রি হচ্ছে পার লিটার ৫/৬ টাকা কালোবাজারে। কেরোসিন তেলের অভাবে ছেলেমেয়েরা পড়াশুনা করতে পারছে না, বাড়িতে লণ্ঠন জ্বলছে না। ডিলার্স অ্যাশোসিয়েশন বলছে, তারা ৪৫ শতাংশ অ্যালটমেন্ট পায়নি। গ্রামাঞ্চলের জন্য যেখানে ৩৪ হাজার মেট্রিক টন পাবার কথা সেখানে তারা পেয়েছে ১৫ হাজার মেট্রিক টন। এই অবস্থা চললে আগামী পূজোর সময় ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। কাজেই আমি অনুরোধ করছি অবিলম্বে গ্রামাঞ্চলে কেরোসিন তেল সরবরাহের ব্যবস্থা করুন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের অঞ্চলে প্রতাপ চ্যাটার্জি লেন ঋষি বঙ্কিমচন্দ্রের একটা বাড়ি আছে—১০ কাঠা জমি এবং বাড়ি। আমি জানি শিক্ষা দপ্তর লাইব্রেরি করার জন্য জমি সংগ্রহের চেষ্টা করছে। শিক্ষা দপ্তরের অধীনে ঋষি বঙ্কিমের এই যে জমি এবং বাড়ি পড়ে রয়েছে এখানেই তো মেট্রোপলিটন লাইব্রেরি, টাউন লাইব্রেরি হতে পারে। সরকার যদি এই জমি এবং বাড়ি লাইব্রেরির কাজে ব্যবহার করেন তাহলে জনসাধারণের খুবই উপকার হবে এবং সরকারেরও অন্য জায়গায় গিয়ে জমি কিনতে হবে না। আমি আশা করি শিক্ষা মন্ত্রী এদিকে দৃষ্টি দেবেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি উচ্চ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার সদর মহকুমার প্রত্যেকটি থানায় কলেজ হয়েছে, শুধু মাত্র পোলবা এবং দাদপুরে কলেজ হয়নি। এখানে কলেজ না থাকার জন্য ছেলে মেয়েরা উচ্চ শিক্ষা নিতে পারছে না। এখানে প্রায় ৩০টি হাইস্কুল আছে। এই এলাকাতে যাতে কলেজ হয় তার জন্য আমি দাবি জানাচ্ছি।

**Deputy Speaker :** Now Shri Tarapada Sadhukhan will speak. Mr. Sadhukhan, in his mention, raised several issues. He can raise only one matter. Hence it is inadmissible. However, I am allowing him to raise his mention on one issue.

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রী তথা সমস্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হতভাগা রিটায়ার্ড প্রাথমিক শিক্ষকরা গত ১৯৮১/৮২ সালে যারা রিটায়ার্ড হচ্ছে তারা এখনও পর্যন্ত কোনও পেনশন পাচ্ছেন না।

এখানে মন্ত্রী মহাশয় বলেছেন যারা ১০০ বছর ধরে ব্যবসা করছে তাদের রিহ্যাবিলিটেড না করলে মেট্রো রেল জমি পাবে না। কিন্তু যারা জীবন দিয়ে ছেলেমেয়েদের লেখাপড়া শিখিয়ে জাতির সেবা করল তাদের জন্য এখনও পর্যন্ত পেনশনের কোনও ব্যবস্থা আপনারা করতে পারছেন না। সরকার ৪০ লক্ষ সরকারি কর্মচারিদের ৫০ টাকা করে এ্যাক্সগ্রেসিয়া বাড়িয়েছেন। অথচ এই হতভাগ্য রিটায়ার্ড শিক্ষকদের পেনশন থেকে বঞ্চিত করছেন কেন? আমি আমার সিঙ্গুর এলাকার দু' জন শিক্ষকের নাম বলতে পারি একজন হচ্ছেন কেষ্ট বোস এবং আরও একজন হচ্ছে দুলাল সাধুখাঁ। এই একটা ছোট এলাকায় যদি এই অবস্থা হয় তাহলে সারা পশ্চিমবাংলায় এই যে আরও কত শিক্ষক আছে তা জানি না। যাতে এরা অবিলম্বে পেনশন পেতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি দৃষ্টি আকষর্ণ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকারখানা বন্ধ হয়ে গিয়েছে, রুগ্ন শিল্প হয়ে গিয়েছে তার জন্য আমরা অনেক বার এই হাউসে বলেছি। কিন্তু আজকে পশ্চিমবাংলায় যে সমস্ত ছোট ছোট রুটি, বিস্কুট বা কেক প্রস্তুত করার কারখানা, বা বেকারি আছে, সেগুলি আজকে গভীর সংকটের মধ্যে পড়েছে। যার ফলে আজকে কয়েক হাজার মানুষ যারা এই সব বেকারির উপর নির্ভরশীল তারা খুবই ক্ষতিগ্রস্ত হচ্ছে। একদিকে ময়দার দাম বেশ কয়েক বছর আগে থেকে ক্রমশ বাড়িয়ে দেওয়া হল আবার অন্য দিকে এক শ্রেণীর মানুষ হকার্সদের আন্দোলনের মধ্যে এনে তাদের কমিশন বাড়িয়ে দিলেন। একদিকে ময়দার বেশি দাম, অন্য দিকে হকার্সদের কমিশন বাড়ায় এই সব ছোট ছোট বেকারিগুলি বন্ধ হয়ে যাচ্ছে এবং এতে কয়েক হাজার মানুষ বেকার হয়ে পড়ছে। তাই আমার অনুরোধ এই সব বেকারিগুলি যাতে বন্ধ না হয় তার সচেষ্ট হউন এবং এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা যাতে নেওয়া হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম বাংলার গ্রামীণ জল সরবরাহ পরিকল্পনা ভিতর ওদা থানার ৪১টি গ্রামে জল সরবরাহ করার জন্য একটি পরিকল্পনা রাজ্য সরকার মঞ্জুর করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছিলেন। দুঃখের বিষয় প্রধান মন্ত্রী এখানকার অনেক পরিকল্পনার কথা শোনালেন—কিন্তু গ্রামের মানুষ যাতে জল পায় সেই রকম দৃষ্টিভঙ্গির সেই রকম দৃষ্টিভঙ্গি নিয়ে এই সব পরিকল্পনাগুলি অনুমোদন করলেন না। সেইজন্য আমি আপনার মাধ্যমে আবার অনুরোধ করছি অবিলম্বে এই সব পাইপ লাইন ওয়াটার সাপ্লাই স্কীমগুলি যাতে কেন্দ্রীয় সরকার অনুমোদন করে রাজ্য সরকারের কাছে পাঠিয়ে দেন তার জন্য মন্ত্রী মহাশয় যেন উদ্যোগ নেন।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। রাজ্যের পাট চাষীদের প্রসঙ্গটি ইতিপূর্বে প্রশ্নোত্তর পর্বে এখানে উঠেছিল। আপনি জানেন পশ্চিমবাংলায় ৪০ লক্ষ পাট চাষী পরিবার রয়েছে এবং ২ কোটি মানুষ এই পাট চাষের উপর নির্ভরশীল। আজকে

এই পাট চাষীরা একটা চরম দুরবস্থার মধ্যে এসে পৌচেছে। ডিস্ট্রেস সেল, দুস্থ বিক্রয় জলের দরে হয়ে যাচ্ছে। জে. সি. আই. পাট কেনার জন্য এগিয়ে আসছে না, তারা কম ক্রয় কেন্দ্র খুলেছে। ফলে একটা মারাত্মক অবস্থা সৃষ্টি হয়েছে। অপর দিকে দেখা যাচ্ছে জে. সি. আই. জুট কার্ড মিল মালিকদের এজেন্টদের মাধ্যমে বিল করে দিচ্ছে। এইভাবে জে. সি. আই. এর মাধ্যমে জুট কার্ড সংগ্রহ করে জে. সি. আই. এর কাছে পাট বিক্রি করছে। এইভাবে ফড়িয়াদের সঙ্গে একটা অবাধ ব্যবসা হয়ে যাচ্ছে। এই অবস্থার হাত থেকে বাঁচাবার জন্য আমাদের মাননীয় প্রধান মন্ত্রী এখানে ঘুরে গেলেন। তিনি চট শিল্পের জন্য বলেছেন, চটকল মালিকদের জন্য বলেছেন, কিন্তু দুস্থ পাট চাষীদের বাঁচাবার জন্য কোনও প্রতিশ্রুতি দেননি। এমতাবস্থায় আমি রাজ্য সরকারের কাছে আবেদন করছি এই সীমিত ক্ষমতার মধ্যেও পাট চাষীদের পাশে দাঁড়াবার জন্য মহারাষ্ট্রের তুলো চাষীদের ন্যায় রাজ্য কমিশন গঠন করুন, যাতে করে মনোপলি পারচেজ করতে পারা যায়। তা না হলে পাট চাষীদের দুরবস্থার সুযোগ নিয়ে জুট মালিকরা তাদের শোষণ আরও চালিয়ে যাবে। একমাত্র রাজ্য সরকারের কমিশন গঠনের মাধ্যমে এই দুরবস্থা দুর হতে পারে বলে আমরা মনে করি।

## PRESENTATION OF REPORT

### Presentation of eleventh and twelfth reports of the committee of privileges

The Chairman (Shri Kalimuddin Shams) : I as Chairman of the Committee of Privileges beg to present the Eleventh and Twelfth Reports of the Committee of Privileges, 1985-87.

## ZERO HOUR

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, গত শুক্রবার পুলিশ বিনা প্ররোচনায় বোলপুরের কেন্দ্রডাঙ্গা গ্রামে ৩ রাউন্ড গুলি চালিয়েছে। ওখানকার ১৩ জন লোককে ধরে নিয়ে এসেছে, তারা এখনও পর্যন্ত বেল পায়নি। স্যার, আমি বিধানসভায় উল্লেখ করেছিলাম যে, বোলপুরের সামান্য একটা ছোট্ট ঘটনাকে কেন্দ্র করে বাস মালিক এবং বাসের কর্মচারিরা হুট করে বাস বন্ধ করে দিয়েছে। এই বিষয়টি বিধানসভায় উল্লেখ করার পর আমি মাননীয় পরিবহন মন্ত্রীর সঙ্গে কথা বলি। পরিবহন মন্ত্রী আমাকে বললেন, আমি ব্যপারাটির কিছুই জানি না, আমাকে জানানো হয়নি। স্যার, গ্রামবাসীরা কোনও দলের নয়। কংগ্রেস, সি. পি. এম., আর. এস. পি. সবাই মিলে এই হুট করে বাস বন্ধ করে দেবার বিরুদ্ধে প্রতিবাদ বিক্ষোভ দেখায়। পুলিশ সেখানে গিয়ে মারধোর করে। কাঁদানে গ্যাস, লাঠি ব্যবহার না করেই পুলিশ একেবারে গুলি চালাতে আরম্ভ করে এবং ৩ রাউন্ড গুলি চালায়। স্যার, একেবারে মগের মুল্লুক-এর মতো বিনা প্ররোচনায় গুলি চালিয়ে গেল। আমি ৩ ঘন্টা অপেক্ষা করেছিলাম, তখন পর্যন্ত ডি. এম., এস. পি., এস. ডি. ও. কেউ আসেননি। গুলি চালনার ৩ ঘণ্টা পরেও প্রশাসনের কেউ এসে পৌছায়নি। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** পূজো আসছে, শ্রমিক কর্মচারিরা বোনাস পাচ্ছে। কিন্তু খড়গপুরের ডেভিয়াসমোর কোম্পানি জুন মাসের ১৫ তারিখ থেকে বন্ধ হয়ে গেছে। তারপর

লেবার ডিপার্টমেন্ট ৩ বার মিটিং ডেকেছিল। ম্যানেজমেন্ট হাজিরা দেননি। বিনা নোটিশে লক আউট ঘোষণা করেছেন। আমাদের শ্রমমন্ত্রী বার বার চেষ্টা করেছেন, তা সত্ত্বেও কিছুই হচ্ছে না, তারা কোনও কথাই শুনছেন না। ওখানে ২০০ শ্রমিক কর্মচারী আছে, অফিসার বাদ দিয়ে। যাতে তাড়াতাড়ি মিলটি খোলে তার জন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Deputy Speaker, Sir, I wish to draw the attention to a very important matter of the Hon'ble Chief Minister through your good offices. Sir, there is no maintenance in the city of Calcutta of essential services. No water is available in the area of N. S. Road and Dalhousie. Water is being sold about Rs. 3/- a bucket infront of the Writers' Buildings. Hon'ble Minister, Shri Sur is here in the House. He gave publicly an assurance for rehabilitation of the affected shop keepers of New Market by February of this year. He has not been able to keep his words. He is now talking about the development and rehabilitation of the affected persons by the Metro Project at the crossing of Bow Bazar and Chitta Ranjan Avenue. He is not ashamed to make a statement in the House saying that he raised the issue before the Prime Minister and that he assured that he would solve the problem. He is agreed to rehabilitate the affected persons. He has made a false statement. He has assured that if the issue is raised before the Prime Minister, he will make reasonable compensation. The Minister has made a false statement in the House. This Minister does not follow the norms of the Parliamentary democracy. He cannot maintain the essential services. He cannot fulfil his commitment and assurances. I am demanding his resignation. If he does not agree to resign, I will appeal to Chief Minister through your good office to remove him from the Ministry. Thank you.

**Shri Prasanta Kumar Sur :** I am really sorry for that what Mr. Khaitan has said here in his defence. Will he please remember what he has really discussed with and what he has recorded in this House, just now. I request the honourable member to remember what he has said the other day. The point is whether it is a question of rehabilitation or it is a question of compensation. The honourable member is defending himself for the threat he received from the Prime Minister. Inspite of my stand that no rehabilitation grant can be given in the case of Metro Project the member has given several assurances to his people who came to me though I have discussed this matter with the officers who came from Delhi on the 18th September. I also discussed the matter with the Hon'ble Minister, Shri Ajit Panja who has said that this problem has to be sorted out.

**Shri Rajesh Khaitan :** You should be ashamed.

**Shri Prasanta Kumar Sur :** You should be ashamed. You want to take credit. Tell your people the real position. You should be ashamed for the conduct what you have shown here. You are not fit for being a member of the House.

**Mr. Deputy Speaker :** Please sit down. Now, Shri Tarapada Sadhukhan.

[3-10 — 3-20 P.M.]

**শ্রী তারাপদ সাধুখাঁ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটা গুরুত্বপূর্ণ জিনিস তুলে ধরতে চাইছি। পঞ্চায়েতের মাধ্যমে গত ৫ বছরে বৃক্ষ রোপণ উৎসবের জন্য সোশ্যাল ফরেস্ট্রি বাবদ ১০ পারসেন্ট টাকা খরচ হওয়ার কথা। প্রত্যেক বছর প্রত্যেক পঞ্চায়েত প্রায় ১ লক্ষ টাকা করে পেয়েছে এবং তাতে দেখা গেছে যে ১০ পারসেন্ট হলে ১০ হাজার টাকার গাছ রোপণ হয়েছে। এই বছর আলাদা করে ১৫ হাজার টাকা গাছ বসানোর জন্য দেওয়া হয়েছে। যদি ৫০ হাজার টাকার গাছ বসানো হয় তাহলে দেখা যাবে যে প্রতি অঞ্চলে অঞ্চলে ৫ হাজার টাকার কাজ হয়েছে।

(এই সময়ে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় অন্য সদস্যর নাম ডাকেন এবং মাইক অফ হয়ে যায়।)

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে বাঁকুড়া জেলার বিড়ি শ্রমিকদের সম্পর্কে। এই বিড়ি শ্রমিকদের অবস্থা ক্রমাগত আরও খারাপের দিকে চলে যাচ্ছে। ২০ হাজার বিড়ি শ্রমিকের নূন্যতম মজুরির ফিকসেশন হল না, তাদের আইডেন্টিটি কার্ড দেওয়া হল না.। তারা আজকে দিন দিন দুরবস্থার মধ্যে চলে যাচ্ছে। তাদের ২০ দফা কর্মসূচির মাধ্যমে ঘড়-বাড়ি করে দেবার কথা। কেননা এই বিড়ি শ্রমিকদের ৯৯ ভাগ হচ্ছে তফসিলি শ্রেণী ভুক্ত। এদের দুরবস্থার জন্য বিভিন্নভাবে স্বনির্ভরশীল করার জন্য এবং আর্থিক বিপর্যয়ের হাত থেকে রক্ষা করার জন্য রাজ্য সরকারের যে সব পরিকল্পনা নেওয়ার কথা ছিল সেগুলি তারা নিতে পারেনি। আজকে বাঁকুড়া জেলার আই. এন. টি. ইউ. সি'র পক্ষ থেকে বাঁকুড়া বিড়ি শ্রমিক এবং অন্যান্য শ্রমিকরা জমায়েত হয়েছে, তাদের সাউথ ইস্টার্ন রেলওয়ে অফিসের কাছে আটকে দিয়েছে। আমি মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। তিনি তাদের জন্য সময় দিয়েছেন এবং তাদের ডেপুটেশন নেবেন বলেছেন। আমি আপনার মাধ্যমে তাকে এবং মন্ত্রিসভাকে ধন্যবাদ জানাচ্ছি এবং অনুরোধ করছি বিড়ি শ্রমিকদের কথা চিন্তা করে যেন তাদের সঙ্গে দেখা করেন।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Deputy Speaker Sir, through you I want to draw the attention of the Minister for Urban Development Department. Sir, the Mayor of Calcutta and the Mayour in Council responsible or supplying drinking water into the city have miserably failed particularly in the Central Calcultta area though there is a boosting station at Raja Subodh Mallick Squares. The people of that area

are not getting drinking water as a result of non functioning of the boosting station.

সেখানকার মানুষের অবস্থা হচ্ছে আশেপাশের যে স্ট্যান্ড পাইপ আছে তাতে রাবার পাইপ লাগিয়ে মুখ দিয়ে জল টেনে তারা খায়। এইরকম অবস্থায় তারা বাস করছে। তাই, আমি আরবান ডেভেলপমেন্ট মিনিস্টারকে রিকোয়েস্ট করছি এবং একথা বলছি যে মেয়র ইন কাউন্সিল অ্যান্ড মেয়র তাদের জল না দিতে পারে তাহলে in view of this they should resign otherwise the people of Calcutta will come forward and start agitation for not getting the drinking water.

**Mr. Deputy Speaker :** Now Dr. Zainal Abedin, what is your point of order?

**Dr. Zanial Abedin :** Mr. Deputy Speaker Sir, I beg to draw your attention to rule 328 sub-section (2)

(Noise)

Will you stop those howless ?

(Noise and interrutptions)

(At this stage Shri Robin Mondal rose to speak)

(Noise and interruptions)

[******]

(Noise and interruptions)

It reads like this 'A member while speaking shall not—"make a personal charge against a member ;" and in the same rule, sub-section (vii) says "utter treasonable, seditious or defamatory words ;."

(noise)

(Several Members rose in their seats)

**Mr. Deputy Speaker :** Please take your seats. I have allowed him to say on his point of order. Let him speak.

**Dr. Zainal Abedin :** Sir, a few moments ago, while you had been presiding over this discussion, the Hon'ble Minister for Urban Development was heard speaking that 'you are not fit to become a Member.' Sir, are the Treasury Members responsible for our election to this House? Our best judge is the people. Can a Hon'ble Minister make reflection upon the conduct of another Member in your presence

---

Note :—* Expunged as ordered by the Chair.

inspite of this specific expression under Rule 328, Sub Rule (ii) and Sub Rule (vii)? I beg your ruling on this point. And, Sir, while I stood here the howlers on the other side made some comments, possibly some verdict, and it will be adequately replied and it has been replied. I beg and crave your ruling on this point of order.

**Mr. Deputy Speaker** : Yes, Mr. Rajesh Khaitan, I think you would also like to raise a point of order.

**Shri Rajesh Khaitan** : Mr. Deputy Speaker, Sir, as has been pointed out to your honour by my senior colleague Dr. Zainal Abedin, I demand through you and I appeal to you that the personal, defamatory, scandalous and libellous words used by the Hon'ble Minister Mr. Prasanta Kumar Sur against me that I am not fit to be a Member of this House should be removed, should be withdrawn by him and it should be expunged.

**Mr. Deputy Speaker** : Mr. Deb Narayan Chakraborty, do you like to speak ?

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** : মাননীয় ডেপুটি স্পিকার, এই হাউসের মাননীয় প্রবীণ সদস্য জয়নাল আবেদিন সাহেব-এর মুখ থেকে যে উক্তি এখানে বেরিয়ে এল, আমরা আশা করিনি, তার মুখ থেকে এই রকম ভাষা আমরা শুনব আশা করিনি। শুধু আমরা নই, পশ্চিমবাংলার বহু মানুষ এই রকম একজন প্রবীণ সদস্য'র কাছ থেকে এই রকম আচার-আচরণ কল্পনা করতে পারেন না। মাননীয় সদস্য রবীন মণ্ডলের প্রতি যে ভাষা তিনি প্রয়োগ করলেন, তার জন্য তার ক্ষমা চাওয়া উচিত্, এটাই হচ্ছে আমার পয়েন্ট অব অর্ডার।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল** : অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, রাজীব নামে এক ভদ্রলোক কলকাতায় এসেছিলেন—

(গোলমাল)

আমার পয়েন্ট অব অর্ডার হল, আমাদের সামনে দারুণ দুর্দিন—

[3-20 — 4-00 P.M.] [including adjournment]

**মিঃ ডেপুটি স্পিকার** : আপনার কোনও পয়েন্ট অব order নেই, আপনি বসুন। Mr. Mondal, I disallow your point of order.

**শ্রী আবদুস সাত্তার** : স্যার, ডাঃ জয়নাল আবেদিন যে পয়েন্ট অফ্ অর্ডার'টি তুলেছেন সেটির পরিপ্রেক্ষিতে আমি আপনার কাছে দু'টি কথা বলতে চাই।

**Mr. Deputy Speaker** : I have heard his point of order. If you have anything to say, you can speak about that.

**শ্রী আবদুস সাত্তার** : স্যার, আপনি অনুগ্রহ করে রুল ৩২৮ (ii), (vii)-গুলি একটু ভাল করে পড়ে দেখুন, তাহলেই ব্যাপারটা বুঝতে পারবেন। শ্রী রাজেশ খৈতান এবং শ্রী প্রশান্ত শূরের মধ্যে যখন কথা-বর্তা হচ্ছিল তখন শ্রী শূর বলছিলেন যে, শ্রী খৈতান তাকে

বাইরে বলেছেন যে, তিনি প্রাইম মিনিস্টারকে কম্পেনসেশন দেবার কথা বলেছেন এবং প্রাইম মিনিস্টার এ্যাগ্রি করেছেন যে, কম্পেনসেশন দেওয়া হবে। তাতে শ্রী খৈতান বললেন যে, তিনি সে কথা বলেননি। আমি আমার ঘর থেকে তার পরেই শুনতে পেলাম যে, শ্রী শূর উত্তেজিত হয়ে, রেগে বলছিলেন—অবশ্য রেগে গেলে ওর জ্ঞান থাকে না—যে, "ইউ আর আনফিট টু বি দি মেম্বার অফ্ দি হাউস।" স্যার, আমার প্রশ্ন হচ্ছে এই হাউসের মেম্বার কে হবে, না হবে তা কি শ্রী শূর ঠিক করে দেবেন? তার দয়ায় রাজেশ খৈতান মেম্বার হননি।

**Mr. Deputy Speaker :** My attention has been drawn to this issue. I will give my ruling on it.

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, আপনার কাছে আমরা রুলিং চাইছি, আপনি রুলিং দিন।

**Mr. Deputy Speaker :** I have heard the point of order raised by Dr. Zainal Abedin. My attention has been drawn towards the hot exchange of words between the member of the Treasury Bench and the opposition. I could not remember and I was not in a position to listen to the words used by the members concerned. So I will enquire from the record and if I find that the words used were unparliamentary, these words will be expunged from the record. ব্যাপারটা হচ্ছে উভয় পক্ষ থেকে ইতিপূর্বে যে সমস্ত কথাগুলি বলা হয়েছে সে সমস্ত কথাবার্তার মধ্যে আমি মনে করি কিছু আনপার্লামেন্টারি কথা থাকতে পারে, কিন্তু আমাকে রেকর্ড এ্যানকোয়ারি করে দেখতে হবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমরা ২০০ সদস্য এখানে যে সব কথা শুনতে পেলাম সে সব কথা আপনি চেয়ার থেকে শুনতে পেলেন না। It is most unfortunate that sitting in the chair you cannot listen the remarks of the members.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি তো বলছি, এ্যাকজাক্টলি রেকর্ডে কি আছে, তা আমি আগে দেখব তার পরে আমি রুলিং দেব। I have to check up from the record. But now what I have said this is my ruling. I will check up the record and if I find that words used by the member were unparliamentary those words will be expunged from the record. Now the House stands adjourned till 4 P. M.

(At this stage the House was adjourned till 4 P. M.)

(After recess)

[4-00 — 4-10 P.M.]

## LAYING OF REPORT

**The Annual Report, 1985-86 and Budget Estimate, 1986-87 of the West Bengal Scheduled Castes and Scheduled Tribes Development and Finance Corporation.**

**Shri Banamali Roy** : Mr. Deputy Speaker, Sir, I beg to lay the Annual Report, 1985-86 and Budget Estimate, 1986-87 of the West Bengal Scheduled Castes and Scheduled Tribes Development and Finance Corporation.

**Mr. Deputy Speaker** : Hon'ble Minister, Shri Prasanta Kumar Sur will now make a statement.

## STATEMENT UNDER RULE—346

**শ্রী প্রশান্তকুমার শূর :**

১৯৬০ সালে সি. আই. টি. প্রেমিসেস্ নং ৯বি, বেচুলাল রোডে আবাসন নির্মাণের উদ্দেশ্যে একটি স্কীম তৈরি করে সি. আই. টি. হাউসিং স্কীম নং ১১ "সি. আই. অ্যাক্ট-এর ৪৩ ধারা অনুযায়ী বিজ্ঞপ্তি প্রকাশ করে, ১৯৬৭ সালে সরকারি অনুমোদনের জন্য সি. আই. টি. ঐ স্কীম পেশ করে। রাজ্য সরকার ২৯. ১২. ৬৭ তারিখে সি. আই. অ্যাক্ট-এর ৪৮ ধারা অনুযায়ী ঐ স্কীম অনুমোদন করে এবং উক্ত অ্যাক্টের ৪৯ ধারা অনুযায়ী ২৯. ১২. ৬৭ তারিখে গেজেট নোটিফিকেশনের মাধ্যমে সরকারি অনুমোদন ঘোষণা কর। এই নোটিফিকেশন ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্ট ১(১৯৮৪ সালের)-এর ৬ ধারা অনুযায়ী ঘোষণার তুল্য। এই স্কীম রূপায়ণের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের প্রস্তাব ও রাজ্য সরকার এই সময় অনুমোদন করে।

এই হাউসিং স্কীমটি রূপায়ণের কাজ সি. আই. টি. কয়েক বৎসর মূলতুবি রাখে। পরে ১৯৭৬ সালে এই স্কীমের কাজ চালু করা যায় কি না সি. আই. টি. তা বিবেচনা করতে শুরু করে। এই প্রসঙ্গে সি. আই. টি-র তদানীন্তন চেয়ারম্যান ২০. ৭. ৭৬ তারিখে নিম্নলিখিত মন্তব্য নথিবদ্ধ করেছিলেন।

"This is a scheme of 1.55 acres to house 300 two room units with a density of 187 units per acre.

We have the advantage in that the scheme has been notified in mid 1960s and hence land costs will be paid at that price but at the maximum or may even be available under the urban ceiling.

There is no doubt that there is a tremendous dearth of residential accommodation for all classes and particularly for the lower middle income group and economically weaker section of white collared workers. A Housing Scheme for their benefit in the location under discussion adjoining as it does our very large Christopher Road Scheme XXXV-R would be of mutual advantage and certainly a project that the C. I. T. should embark upon. Finances are said to have come in the way so far but it is my view that with the emergence of HUDCO and the talks that we have so far held with the Housing Department of the Govt. of West Bengal that a scheme of the nature under discussion will not be denied the financial assistance—if this be necessary.

With a revised lay out and without sacrificing the extent of open areas, it should be possible for higher density to be achieved, we may aim at 200 units per acre.

I suggest in the first instance that Dy. C. V (II) kindly consult the Engineering Department and with the relevant statistics palace the case before the Board for its consideration.

এরপর এই জমির উপরে আবাসন ব্লকগুলিকে আরও ঘনসন্নিবিষ্ট করে যাতে বেশি সংখ্যক ফ্ল্যাট নির্মাণ করে বেশি সংখ্যক লোকের বাসস্থানে বন্দোবস্ত করা যায় এবং আর্থিক দিক থেকে একটা স্বনির্ভর আবাসন প্রকল্প রূপায়ণ করা যায় তা পরীক্ষা করে দেখা হচ্ছিল। সেই অনুযায়ী সি. আই. টির চিফ ইঞ্জিনিয়ার ৪½ বিঘা খালি জায়গায় উপরে আবাসিক ফ্ল্যাট নির্মাণের জন্য আর্থিক দিক থেকে স্বনির্ভর একটি স্কীম তৈরি করা যে সম্ভব সেই মর্মে একটি রিপোর্ট তৈরি করে ৫/২/৮৫ তারিখে চিফ ভ্যালুয়ারের কাছে পেশ করেন এবং অনুরোধ করেন যাতে চিফ ভ্যালুয়ার এই রিপোর্টটি চেয়ারম্যান এবং বোর্ড এর কাছে বিবেচনার জন্য পেশ করেন। চিফ ইঞ্জিনিয়ার তার রিপোর্টে স্কীমটির যে আর্থিক মূল্যায়ন করেছেন তা থেকে দেখা যায় যে ২৬০টি ফ্ল্যাটের আবাসন প্রকল্প তৈরি করলে সমস্ত খরচ-খরচা বাদ দিয়ে সি. আই. টি. শতকরা ৫ টাকা লাভ থাকবে। ইতিমধ্যে সি. আই. টির চেয়ারম্যান তার ২২. ৮. ৮৫ তারিখের মিটিং-এ স্কীমটি বাতিল করবার প্রস্তাব পাঠান এবং সরকারকে জানান যে সি. আই. টির প্ল্যান কমিটি তাদের ২৬. ৩. ৮৫ তারিখের মিটিং-এ সি. আই. টি চিফ ভ্যালুয়ারের মন্তব্য বিবেচনা করে স্কীমটি বাতিল করবার সিদ্ধান্ত গ্রহণ করেন এবং বোর্ডও তাদের ২৯. ৩. ৮৫ তারিখের মিটিং-এ উক্ত প্ল্যান কমিটির সিদ্ধান্ত মেনে নেয়। চিফ ভ্যালুয়ার, সি. আই. টি ঐ মিটিং এ স্কীম সম্বন্ধে যে মন্তব্য করেছিলেন তা নিচে উদ্ধৃত করা হল ঃ

"....the location of the site was not very good for a housing scheme and there was hardly any chance of flats being sold at lucrative prices in that area and also there being some possibility of litigation against acquisition".

১৯৭৬ সালে তদানীন্তন চেয়ারম্যান এবং পরবর্তীকালে চিফ ইঞ্জিনয়ার কর্তৃক সংশোধিত প্রস্তাবের সম্পূর্ণ বয়ান বোর্ডকে অবহিত করা হয়েছিল কি না অথবা স্কীমটির উপযোগিতা এবং প্রয়োজনীয়তা সম্পর্কে বিবিধ নথিপত্র যথা সময়ে উপস্থাপিত করা হয়েছিল কি না সে সম্পর্কে স্পষ্ট কোনও উল্লেখ নাই।

২২. ৮. ৮৫ তারিখে চেয়ারম্যান সি. আই. টি স্কীমটি বাতিল করার প্রস্তাব সরকারের কাছে পেশ করলে মহানগর উন্নয়ন দপ্তর থেকে কতগুলি প্রশ্নের উত্তর জানতে চাওয়া হয়। তার সন্তোষজনক উত্তর না পেয়ে মহানগর উন্নয়ন বিভাগের সচিব মহাশয় ১৫. ১১. ৮৫ তারিখের চিঠিতে সি. আই. টির চেয়ারম্যানকে প্রশ্নগুলোর সন্তোষজনক জবাব দেওয়ার জন্য অনুরোধ করেন। এবং ঐ জমি অধিগ্রহণের জন্য এল. এ. প্রসিডিংস ২৩. ৯. ৮৬ তারিখের মধ্যে চূড়ান্ত করার উপদেশ দেন। সেই সঙ্গে বিভাগীয় সচিব মহাশয় এল. এ. প্রসিডিংসের অগ্রগতি সম্পর্কে একটি রিপোর্ট চান। চেয়ারম্যান সি. আই. টির কাছ থেকে কোনও উত্তর

না পেয়ে ১৮. ১২. ৮৫ তারিখে বিভাগীয় সচিব মহাশয় আর একটি চিঠি দিয়ে ঐ জমি যাতে হাত ছাড়া না হয়ে যায় তার জন্য এল. এ. প্রসিডিংস ত্বরান্বিত করার অনুরোধ জানান। অধিকন্তু মহানগর উন্নয়ন বিভাগের সচিব মহাশয় ২৭. ১২. ৮৫ তারিখে সি. এম. সির মিউনিসিপ্যাল কমিশনারকে একখানি চিঠি লিখে জানতে চান যে ঐ $8\frac{1}{2}$ বিঘা খালি জায়গায়, যা সরকারি নোটিফিকেশনের আওতায় আছে এবং সি. আই. টির ১১ নং হাউসিং স্কীম রূপায়ণের জন্য অধিগৃহিত হবে। সেখানে কোনও রকম নির্মাণ কাজ করবার জন্য কোনও নকশা সি. এম. সি. অনুমোদন করেছে কি না?

তার উত্তরে মিউনিসপ্যাল কমিশনার তার ১১. ২. ৮৬ তারিখের চিঠিতে জানালেন যে সি. আই. টির কোনও স্কীমের জন্য নোটিফায়েড্ হয়নি, তারপর ঐ কোঃ সোঃ সি. আই. টির চিফ ভ্যালুয়ারের ৬. ২. ৮৫ তারিখের একখানি চিঠি সি. এম. সির অফিসে নিয়ে আসে, সেই চিঠিতে বা সি. আই. টির চিফ ভ্যালুয়ারের পরবর্তী ৬. ৫. ৮৫ তারিখের চিঠিতে ঐ নকশা অনুমোদনের বিরুদ্ধে কোনও আপত্তি তোলা হয়নি। তাই সি. এম. সি. ২৩. ৭. ৮৫ তারিখে ঐ নকশা অনুমোদন করেন। সি. এম. সির মিউনিসিপ্যাল কমিশনারের ১১. ১. ৮৬ তারিখের চিঠি পাওয়ার পরে চেয়ারম্যান সি. আই. টিকে ৭. ২. ৮৬ তারিখে এক চিঠিতে মহানগর উন্নয়ন বিভাগ জানিয়ে দিল যে, সরকারের পক্ষে ঐ স্কীম বাতিল করা সম্ভবপর নয়, কাজেই এল. এ. প্রসিডিংসটি ২৩. ৯. ৮৬ তারিখের মধ্যে সমাপ্ত করে ভূমি গ্রহণের জন্য প্রয়োজনীয় যাবতীয় কাজ সমাধা করতে হবে।

[4-10 — 4-20 P.M.]

ইতিমধ্যে মহানগর উন্নয়ন বিভাগের কাছে যে সমস্ত কাগজপত্র এসে পৌছাল তা থেকে দেখা গেল যে সি. আই. টির ভ্যালুয়েশন ডিপার্টমেন্ট, প্ল্যান কমিটির এবং বোর্ডের মিটিং এ এই স্কীম বাতিল করবার প্রস্তাব পেশ না করে এবং গভর্নমেন্টের অনুমোদন না নিয়েই জনৈক শ্রী তারাপদ নন্দী নামক এক ব্যক্তিকে ৭. ৮. ৮৪ তারিখে এক চিঠিতে জানিয়ে দিয়েছেন যে প্রেমিসেস নং ৯বি, বে়চলাল রোডের জমি সি. আই. টির কোনও স্কীম বা নোটিফিকেশনের আওতাভুক্ত নয়, যদিও ঐ জমি অধিগ্রহণের জন্য ১৯৬৭ সালের সরকারি নোটিফিকেশন তদাবধি বহাল ছিল এবং বর্তমানেও বহাল আছে। পরে অবশ্য সি. আই. টি. কর্তৃপক্ষ এই বিষয়ে অনুসন্ধান করে এবং নন্দীকে লিখিত চিঠি সংশোধিত করে সি. এম. সি.-কে জানিয়ে দেয়। কিন্তু সি. এম. সির অফিস থেকে ২৭. ৭. ৮৫ তারিখের চিঠিতে সি. আই. টি.-কে জানানো হয় যে সি. এম. সির অ্যাডমিনিস্ট্রেটর সি. আই. টির ঐ স্কীম বাতিলের প্রস্তাবে সম্মতি দিয়েছেন। এই স্কীম বাতিলের স্বপক্ষে বোর্ড যে প্রস্তাব নিয়েছিল তা রাজ্য সরকারের অনুমোদনের জন্য পেশ করার আগেই ৬. ৫. ৮৫ তারিখে সি. আই. টির চিফ ভ্যালুয়ার সত্যম কোঃ হাউসিং সোর লিঃ-কে একখানি চিঠি দিয়ে জানিয়ে দেয় যে সি. আই. টি-র প্ল্যান কমিটি তাদের ২৬. ৩. ৮৬-র মিটিং এ এই স্কীমটি বাতিল করেছে এবং বোর্ড অনুমোদন করেছে এবং রাজ্য সরকারকে করণীয় কার্যের জন্য লেখা হচ্ছে। সি. আই. টির চেয়ারম্যান ১৫. ২. ৮৬ তারিখের চিঠিতে সরকারকে জানালেন কি কি কারণে এই স্কীম বাতিল করার সিদ্ধান্ত সি. আই. টি নিয়েছে। সরকার সি. আই. টির চেয়ারম্যানের ১৫. ২. ৮৬ তারিখের চিঠিতে স্কীমটি বাতিল করার স্বপক্ষে যে সব যুক্তি দেখিয়েছেন তাতে

সন্তুষ্ট না হয়ে মহানগর উন্নয়ন বিভাগের সচিব মহাশয় ২৯. ৩. ৮৬ তারিখের চিঠিতে চেয়ারম্যানকে জমি অধিগ্রহণ ত্বরান্বিত করার জন্য এবং জমির উপর বেআইনি নির্মাণ কার্য বন্ধ করার জন্য উপদেশ দেন।

এরপর ৮. ৫. ৮৬ তারিখে সি. আই. টি ফার্স্ট এল. এ. কালেক্টার ক্যালকাটাকে ১টি চিঠি দিয়ে এল. এ. প্রসিডিংস এগিয়ে নিয়ে যেতে অনুরোধ করেন। সি. এম. সি.-কে অনুমোদিত নকশা বাতিল করবার অনুরোধ জানায় এবং সত্যম কোঃ হাউসিং সোঃ লিঃ-কে ২০. ৫. ৮৬ তারিখে একখানি চিঠি পাঠিয়ে জানায় যে, যেসব নির্মাণ কার্য তারা ঐ জমির উপর করেছে ক্ষতিপূরণ দেওয়ার সময় তা গ্রাহ্য আনা হবে না।

যাতে এই স্কীমের জন্য এল. এ. প্রসিডিংস্ বাতিল হয়ে না যায় সেইজন্য মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে আমি এবং এল অ্যান্ড এল আর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় মিটিং করে ফার্স্ট এল. এ. কালেক্টর, ক্যালকাটা, চেয়ারম্যান, সি. আই. টি. এবং সচিব, মহানগর উন্নয়ন বিভাগকে বলেছি যেন ২৩. ৯. ৮৬ তারিখের মধ্যে এই জমির অ্যাওয়ার্ড করা হয়, এল. এ. কালেক্টর এই বছরের আগস্ট মাসে লোকাল ইন্সপেকশন শেষ করে ভূমি গ্রহণ আইনের ১১ ধারা অনুযায়ী শুনানির ১৯. ৯. ৮৬ তারিখ ধার্য করিয়াছে। যাতে ২৩. ৯. ৮৬ তাং-এর আগে অ্যাওয়ার্ড করা সম্ভবপর হয়। ইতিমধ্যে সত্যম কোঃ হাউসিং লিঃ কলিকাতা হাইকোর্টে আবেদন করায় মাননীয় বিচারপতি শ্রী বি. সি. বসাক মহাশয় ১২. ৯. ৮৬ তারিখে আদেশ দিয়েছেন যে এল্ এ প্রসিডিংস চলবে কিন্তু পুনরায় আদেশ না দেওয়া পর্যন্ত এর ফলাফল প্রকাশ করা হবে না।

প্রয়োজনীয় জমি অধিগ্রহণ করে এই আবাসন. প্রকল্পটি রূপায়ণের গুরুত্ব সম্বন্ধে সরকার সচেতন। তাই সরকার এই স্কীমটি বাতিল করার প্রস্তাবে সম্মত হয় নাই এবং এই জমি অধিগ্রহণের জন্য যথাসাধ্য চেষ্টা করছে।

সমস্ত বিষয়টি আমি পুঙ্খানুপুঙ্খভাবে বিশ্লেষণ করেছি এবং প্রয়োজনীয় নথিপত্রও আমি দেখেছি। আমার এই ধারণা হয়েছে যে বেচুলাল রোডস্থ জমি অধিগ্রহণ নাকচ করার সুপারিশ সরকারকে জানানোর আগেই একটি তথাকথিত কো-অপারেটিভ সোসাইটিকে জমি সম্পর্কে বোর্ডের সিদ্ধান্ত জানিয়ে দেওয়া এবং বোর্ডের জমিটি অধিগ্রহণের আওতা থেকে বাদ দেবার সিদ্ধান্ত সি. এম. সির স্বার্থে এই মর্মে যে চিঠি লেখালেখি হয়েছে তার পেছনে কোনও গূঢ় অভিসন্ধি কাজ করেছে। বিভিন্ন পর্যায়ে সি. আই. টি এই জমি নিয়ে যেভাবে সিদ্ধান্ত নিয়েছে বা যে চিঠিপত্র আদান প্রদান করেছে তাতে সমস্ত বিষয়টি সম্পর্কে সন্দেহ পোষণ করার যথেষ্ট অবকাশ আছে। সমগ্র বিষয়টির একটি পূর্ণাঙ্গ তদন্ত হওয়াও প্রয়োজন। ভিজিলেন্স কমিশনকে এই বিষয়ে অনুসন্ধান করার জন্য বলা হয়েছে।

## LEGISLATION

### The Land Aqcuisiton (West Bengal Amendment) Bill, 1986

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the Land Acquisition (West Bengal Amendment) Bill, 1986.

(Joint Secretary then read the title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the Land Acquisition (West Bengal Amendment) Bill, 1986, be taken into consideration.

১৮৯৪ সালে ভূমি গ্রহণ আইনের বিধান অনুযায়ী কোনও বাড়ি কেবলমাত্র অংশ বিশেষ রাজ্য সরকার গ্রহণ অর্থাৎ অ্যাকুইজিশন করতে পারেন না, যদি বাড়ির মালিক সম্পূর্ণ বাড়িটি সরকার কর্তৃক গ্রহণের ইচ্ছা প্রকাশ করেন। অথচ অনেক ক্ষেত্রেই দেখা যায় যে রাজ্য সরকারের প্রয়োজন কোনও একটি বাড়ি কোনও একটি বিশেষ অংশের সমগ্র বাড়িটির নয়। তাই যে সব ক্ষেত্রে কোনও একটি বাড়ির অংশ বিশেষ অ্যাকুইজিশনের ফলে ওই বাড়ির অবশিষ্টাংশের ব্যবহারে কোনও রূপ অসুবিধার সৃষ্টি হবে না সেই সব ক্ষেত্রে রাজ্য সরকার যাতে বাড়িটির প্রয়োজনীয় অংশ বিশেষ গ্রহণ অর্থাৎ অ্যাকুইজিশন করতে পারেন সেই উদ্দেশ্যে আলোচ্য বিধেয়কটিতে আইনটির যথাযথ সংশোধনের প্রস্তাব করা হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আশা করি মাননীয় সদস্যগণ বিনা দ্বিধায় আমার প্রস্তাবে সম্মতি দেবেন এবং ১৯৮৬ সালের ভূমিগ্রহণ (পশ্চিমবঙ্গ সংশোধন) বিধেয়কটি বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে ল্যান্ড অ্যাকুইজিশন (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৮৬ উত্থাপন করেছেন এটা মূলত কেন্দ্রীয় আইন। ১৮৯৪ সালের আইনের ৪৯(ক) ধারাটি উনি কিছু সংযোজন করতে চাচ্ছেন। আংশিক কোনও বাড়ি নেওয়ার ব্যাপারে সরকারের যে অসুবিধা ছিল, আইনের মধ্যে এই ব্যাপারে বিস্তারিতভাবে ব্যাখ্যা না থাকার জন্য কিছু অসুবিধার সৃষ্টি হচ্ছিল, সেইজন্য মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় এই আইনের সংশোধনী নিয়ে এসেছেন। অনেক সময় সরকারের বাড়ির প্রয়োজন হয়। বাড়ি ঘর অর্জন করার যে ক্ষমতা এই আইনের মধ্যে আছে তাতে অনেক বাধার সৃষ্টি হয় এবং মালিকদের বিভিন্নভাবে বাধার সৃষ্টি হয়। একটা বাড়ি পুরোপুরি নেবার জন্য সরকারের প্রয়োজন না থাকলেও চাপ দিয়ে থাকে। কার্যত সেই দিক থেকে একটা অসুবিধার সৃষ্টি হয় এবং অনেক সময় সরকার নিজেই অসুবিধার মধ্যে পড়েন। আমি জানি আমাদের ভূমি-রাজস্ব মন্ত্রী মহাশয় এর আগে এই সভায় বলেছিলেন ঘরবাড়ি যা তৈরি হয়েছে এবং যা আছে তা প্রয়োজনের তুলনায় কম। যার জন্য ঘর-বাড়ি সরকারকে ভাড়া করতে হয়।

[4-20 — 4-30 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারকে বিশেষভাবে অনুরোধ করব যে, বাড়ি-ঘরের যেখানে এতটা চাহিদা আছে, বিশেষ করে বিভিন্ন সরকারি অফিস আদালতের প্রয়োজনে যেখানে আছে, সেখানে প্রয়োজন অনুপাতে সরকারের নিজস্ব বাড়িঘর বৃদ্ধির চেষ্টা আরও বাড়াতে হবে। এইজন্য বাড়িঘর ভাড়া করে তার ভ্যালুয়েশন নির্ণয়ের ক্ষেত্রে যে অসুবিধার সৃষ্টি হয় তা উপলব্ধি করে সরকার, বিশেষ করে ভূমি রাজস্ব দপ্তর বিশেষভাবে চিন্তা-ভাবনা করছেন। শুধুমাত্র ভূমি-রাজস্ব দপ্তর নয়, সরকারের অন্যান্য যে সমস্ত

দপ্তর আছে, তাদের জন্যও বিশেষভাবে চিন্তা-ভাবনা করতে হয়। এবং তারজন্য কিছুটা অসুবিধার সৃষ্টি হয়ে থাকে। ঠিক এই কারণেই আজকে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়কে এই আইনটা আনতে হয়েছে। সরকারের বিভিন্ন বিভাগের বাড়িঘর জনিত অসুবিধা দূরীকরণার্থে সরকারকে আরও বেশি করে সচেষ্ট হতে হবে। এইজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়-এর কাছে আবেদন রেখে বলব যে, যেখানে বাড়িঘর আংশিকভাবে পাওয়ার জন্য শুধুমাত্র সরকারি কাজে নয়, কোনও কলকারখানার প্রয়োজনে বা অন্য কোনও প্রয়োজনে অর্জন করার বিশেষভাবে দরকার হয়ে পড়ে, সেই ক্ষেত্রে যাতে সরকারের সঙ্গে বাড়ির মালিকের বাধা-বিপত্তি থাকা সত্ত্বেও তাদের কাছ থেকে পাওয়া যেতে পারে, সেদিকে লক্ষ্য রেখে এই ৪৯(ক) ধারাতে যা সন্নিবেশিত করতে হচ্ছে, সেখানে এটি যাতে সম্পূর্ণ নিরপেক্ষ দৃষ্টিভঙ্গিতে হতে পারে, সেদিকে বিশেষভাবে দৃষ্টি দেওয়ার দরকার আছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তর যাতে সেদিকে সজাগ দৃষ্টি রাখেন সেই অনুরোধ আমি তার কাছে রাখছি। কারণ অনেক সময় আর্থিক দূরবস্থার জন্য বহু বাড়ির মালিককে বাড়িঘর ভাড়া দিতে হয়। সেই আদায়িকৃত ভাড়াতেই হয়ত তার সংসার পরিচালিত হয়ে থাকে। এই রকম অবস্থায় যদি ঐ বাড়িঘর অধিগ্রহণ করা হয়, তাহলে তার জীবন-ধারণের ক্ষেত্রে বিশেষ অসুবিধার সম্মুখীন হতে হবে। এই ক্ষেত্রে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গির মাধ্যমে এবং কোনও রকম দলীয় প্রভাবের মধ্যে না গিয়ে সরকারকে এই কাজ করার দায়িত্ব গ্রহণ করতে হবে। সরকার যাতে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গির পরিচয় দিয়ে নিজের কাজে প্রয়োজন মাফিক আংশিক বাড়িঘর অধিগ্রহণ করেন এবং ভ্যালুয়েশন নির্ণয় করেন তার দিকে লক্ষ্য রাখতে হবে। আমরা জানি যে, ভ্যালুয়েশন সরকার তার বিভাগীয় দপ্তরের মাধ্যমেই করে থাকেন, এই ক্ষেত্রে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গির পরিচয় দেওয়ার দায়িত্ব সরকারকেই নিতে হবে। এই ব্যাপারে সরকারকে আরও চিন্তা-ভাবনা করতে হবে। আমরা দেখতে পাই যে—কর্পোরেশন এলাকার কোনও জমির ব্যাপারে হোক বা তার বাইরের কোনও জমি হোক বা বাড়িঘর হোক—ভ্যালুয়েশন নির্ণয়ের উপরে নির্ভর করেই বিভিন্ন সময়ে ট্যাক্স বৃদ্ধি হয়ে থাকে। আমরা অন্য একটি আইনের ক্ষেত্রে দেখেছি যে, এই ধার্যকৃত কর-এর বৃদ্ধি অবশ্যই ঘটবে। সরকার এ সম্বন্ধে চিন্তা-ভাবনা করছেন। এই ক্ষেত্রে সরকার তার প্রয়োজন মাফিক আংশিক বাড়িঘর যাতে অধিগ্রহণ করেন, সেদিকে লক্ষ্য দিতে হবে। এই আংশিকভাবে বাড়িঘর অধিগ্রহণের ক্ষেত্রে যাতে কোনওভাবে সরকার কোনও বাধার সম্মুখীন না হন তারজন্য এখানে এই আইনটি মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন। এই ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে, বিশেষ করে মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরের পক্ষ থেকে এবং সঙ্গে সঙ্গে অন্যান্য বিভাগীয় দপ্তরের পক্ষ থেকে যাতে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গির পরিচয় রাখেন সেদিকে বিশেষভাবে চিন্তা-ভাবনা করতে হবে। পার্টলি বাড়িঘরের অধিগ্রহণ করতে গিয়ে যাতে সংশ্লিষ্ট বাড়ির মালিককে অসুবিধার মধ্যে না পড়তে হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে। কোনও বাড়িতে একটা অংশে হয়ত পারিবারিক কারণে নিজেরা বসবাস করেন এবং অন্য অংশ হয়ত আর্থিক কারণে বাধ্য হয়ে ভাড়া দিতে হয়, এই ক্ষেত্রে সরকার যাতে কেবলমাত্র প্রয়োজন মাফিক যতটুকু প্রয়োজন তা অধিগ্রহণ করেন ; এবং সেই বিশেষ পার্টিশনের জন্য যে ব্যয় হবে, তা মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরের প্রয়োজনে হোক, অন্য কোনও অফিস কার্যালয়ের জন্য হোক বা কোনও কলকারখানা নির্মাণের উদ্দেশ্যে হোক, সেদিকে সরকারকে বিশেষভাবে চিন্তা-ভাবনা করতে

হবে। মালিকের সাথে সেই ক্ষেত্রে যাতে কোনও বাদানুবাদের সৃষ্টি না হয় বা ঝগড়াঝাঁটির সৃষ্টি না হয়, সেদিকে সরকারের পক্ষ থেকে বিশেষভাবে দৃষ্টি রাখতে হবে, এদিকে দৃষ্টি রাখার বিশেষ প্রয়োজন আছে বলে আমি মনে করি। এবং তার সাথে আর একটা চিন্তা-ভাবনা যেটা করার সেটা মাননীয় মন্ত্রী মহাশয় করছেন। অনেক সময় দেখা যায় বাড়িটির যে সময় সীমা নির্দ্ধারিত হয়ে থাকে সেই সময় সীমার নির্দ্ধারিত সময়ের মধ্যেই দেখা যায় যে এটার আরও সময়ের প্রয়োজন আছে ; এবং এর জন্যই আজকে এটা এখানে আনা হয়েছে। প্রয়োজনভিত্তিক সেখানে বাড়ি যদি সংস্কারের প্রয়োজন হয় এবং সেই বাড়িটি যদি বিভিন্নভাবে ক্ষতিগ্রস্ত অবস্থার মধ্যে পৌঁছায় এবং সেখানে বিভিন্ন দাবি মালিকের বাড়ি ভাড়ার সাথে যেমন যুক্ত তেমন এগুলি সংস্কার না হওয়ার ফলে সেখানে অনেক বেশি ক্ষতি হচ্ছে। এই সবের জন্য বহু অফিসের রেকর্ডও পাওয়া যায় না,—নষ্ট হচ্ছে এর ফলে প্রয়োজন মাফিক সেইগুলিও পাওয়া যাচ্ছে না। এইজন্য এই ব্যাপারে মেরামতির ব্যাপারে, বাড়ি সংস্কারের ব্যাপারে যে সময় সীমা নির্দ্ধরণ করা থাকবে এবং যে এক্সটেশন পিরিয়ড থাকবে সেই পিরিয়ডের মধ্যে মেরামত করতে হবে, বহু তালিকা এর সঙ্গে যুক্ত। এই ব্যাপারে বহু ঘটনা নিম্ন আদালতের সঙ্গে যুক্ত যেমন তেমন হাইকোর্টের সঙ্গেও যুক্ত থাকে। এইগুলির যদি কোনওটা সরকারি কলকারখানার সঙ্গে যুক্ত থাকে তাহলে সেই মেরামতির ব্যাপারে যদি কোনও বিরোধ থাকে এবং এর জন্য যদি সরকারের ঘরে টাকা জমা থাকে সেই পরিপ্রেক্ষিতে দেখা যায় অনেক সময় একটা অসুবিধার সৃষ্টি হয় সেই অসুবিধা দূর করা আইনের দিক থেকে আরও একটু দুর্গম হয়ে উঠে। এই অসুবিধার মধ্যে সরকার যখন বাড়ি নেবেন এবং দেবেন তখন যাতে অসুবিধা না হয় সেইদিকে দেখার একটু প্রয়োজন আছে। আমি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে প্রয়োজনভিত্তিক ব্যবস্থা নেবেন, আমি মনে করি এটার বিরোধিতা করার কোনও প্রয়োজন নেই, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যর বক্তব্য খুব মন দিয়ে শুনেছি, উনি এই বিষয়ে বিরোধিতা করার মনোভাবে-র প্রয়োজন অনুভব করেননি। এখনও হয় একটা গোটা বাড়ির একটা অংশ বিশেষ নিতে হবে, গোটাটা নেওয়ার প্রয়োজন নেই। এখনও সেই বাড়ির মালিক যদি বলে গোটাটা নিতে হবে, কিন্তু সেটা আমাদের প্রয়োজন নেই। সেইজন্য দুইদিকে সামঞ্জস্য করেই এই আইন আনা হয়েছে—বাড়ির মালিকের যে অংশ নেওয়া হচ্ছে তার ফলে যে অংশটা বাকি থাকছে সেই বাকি অংশটা ব্যবহার করার দিক থেকে কোনও রকম-এর অসুবিধা নেই সেটা দেখার প্রয়োজন আছে। এখন প্রশ্ন হচ্ছে যদি একটা বাড়ির অংশ বিশেষ নিলে পর সেই নেওয়ার দ্বারা বাকি অংশ মালিকের ব্যবহারের দিকে থাকে, তাহলে যাতে কোনও রকম অসুবিধার সৃষ্টি না হয় সেটা দেখতে হবে! যেমন—

আমার অফিস করার জন্য একটা ঘরের দরকার সেখানে যদি কুড়িটা ঘর থাকে তাহলে আমাকে হয় সবটা নিতে হবে না হয় কোনওটাই নয়। সেইজন্য এখানে পরিষ্কার বলা আছে এর উদ্দেশ্যটা কি। উনি ভালভাবেই বিলটা পড়েছেন, কিন্তু পরের বিলের অনেক জিনিস এখানে বলে ফেলেছেন। এটা সকলের বোঝার দরকার যে যেখানে আমার দরকার দু-এক খানা ঘরের সেখানে সবটা নিতে হবে না হয় নয়। কিন্তু নিতে পারবার অধিকার আছে বলে

এমনভাবে নেব না যাতে মালিকদের অসুবিধা হয়, এনট্রেন্স, প্রটেকশন ইত্যাদির দরকার নিশ্চয় আছে। রেসিডেন্সিয়াল কোয়ার্টারে ফ্যাক্টরী করতে দিলে সেটা ঠিক হবে না। প্রাইভেট ল্যান্ড করতে গেলেও তার জন্য আইন আছে। সেই জন্য আমার মনে হয় এটাতে কোনও অসুবিধা হবে না। বাড়ির মালিকের যাতে কোনও অসুবিধা না হয় এবং সরকারের প্রয়োজনের অতিরিক্ত যাতে না নেওয়া হয়ে সেটা দেখতে হবে। কারণ তাহলে তো স্টেটের টাকা যাবে। সেই জন্য সামঞ্জস্য বিধান করে এটা করা হচ্ছে। ইমপ্লিমেন্ট করার সময় পক্ষপাতিত্ব যাতে না হয় সেটাও দেখতে হবে। সেইরকম কিছু হলে নিশ্চয় আমরা সেটা দেখব। আশা করি সকলে এই বিল সমর্থন করবেন।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the Land Acquisition (West Bengal Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2, 3 and Preamble**

The question that Clauses 1, 2, 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the Land Acquisition (West Bengal Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal Premises Requisition and Control (Temporary Provision) (Second Amendment) Bill, 1986

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the West Bengal Premises Requisition and Control (Temporary Provision) (Second Amendment) Bill, 1986.

...(Joint Secretary then read the Title of the Bill)...

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Premises Requisition and Control (Temporary Provision) (Second Amendment) Bill, 1986, be taken into consideration.

স্যার এটা নিয়ে কয়েক বার এখানে আলোচনা হয়েছে। অর্থাৎ রিকুইজিশন বাড়ির ব্যাপারে আমরা দেখেছি রিকুইজিশন দীর্ঘ দিন ধরে রাখা ঠিক হবে না তাতে বাড়ির মালিকেরই অসুবিধা হয়। আগে চার হাজারের উপর ছিল এখন সেটা ক্রমশ কমিয়ে এনে ছশোর মতো হয়েছে। বিভিন্ন বিভাগের সঙ্গে মিটিং করে এটা করা হয়েছে। কলকাতার যে অবস্থা তাতে নতুন জায়গায় চলে যাওয়া বা নতুন বাড়ি তৈরি করা সহজ হয়। এই অবস্থার জন্য সময় সীমা তিন চার বছর ধরে বাড়াতে বাড়াতে ক্রমশই বাড়ানো হচ্ছে। আবার কমপ্লিটলি ছেড়ে দিয়েও আমরা কিছু করতে পারছি না। বাড়ির মালিকদের অসুবিধা দূর

করার জন্য এই বিল করা হয়েছে। একটা হচ্ছে সময় সীমা ঠিক করে দেওয়া হয়েছে। আগে কোনও সময় সীমা ছিল না। রিকুইজিশন করলে ২৫ বছরের বেশি রাখা যাবে না। এটা মালিকের পক্ষে ভাল হয়েছে। ২৫ বছর করা হল মানে এটা নয় যে, যে ২৫ বছর আগে ছাড়া সম্ভব হলে এটা ছাড়া হবে না। দ্বিতীয় নম্বর হল আগে আইন ছিল যে, সময় রিকুইজিশন করা হল সে সময়ের যে ভাড়া সেটাই থাকবে, রেন্ট রিভিসন হবে না। আগে যেটা ৪০০ টাকা ছিল এখন সেটা ৪,০০০ হাজার টাকা হয়েছে কিন্তু রিভিসনের কোনও প্রভিসন ছিল না এখন যেটা করা হয়েছে। আমরা অনেক চেষ্টা করেছিলাম যাতে রিকুইজিশন করা বাড়িগুলি অনন্ত কালের জন্য না রাখা, হয় আমরা ছেড়ে দেব আর না হয় সম্পূর্ণভাবে অ্যাকোয়ার করে নেব এটা নিয়ে আমরা অনেক মিটিং করে অনেক কমিয়ে এনেছি। এখন যা আছে তা বেশির ভাগই ক্যালকাটা কর্পোরেশন বা ফুড কর্পোরেশনের। এই অবস্থা দেখে যাতে বাড়ির মালিকরা ক্ষতিগ্রস্ত না হয় তার জন্য এই ব্যবস্থা করা হয়েছে। আমার মনে হয় এটা সকলেই অনুমোদন করবেন।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিল নিয়ে এসেছেন তার উদ্দেশ্য এবং হেতুতে যা বলেছেন তাতে আমরা দেখছি ৬৫০টা প্রেমিসেশ রিকুইজিশন Uuder the aforesaid act to meet various public purposes like accommodating Government offices, educational institutions, etc. এইগুলি তিনি তার উদ্দেশ্য এবং হেতুতে বলেছেন। The West Bengal Premises Requisition and Control (Temporary Provision) Act, 1947 (West Bengal Act V of 1947) was passed in 1947 তার সেখানে টেম্পুরারি প্রভিসন ছিল। তিনি সময় সীমা ২৫ বছর পর্যন্ত বৃদ্ধি ঘটাচ্ছেন।

[4-40 — 4-50 P.M.]

তার মধ্যে ৫ বছর পরে যদি সরকার ইচ্ছা করেন তাহলে তা ছেড়ে দিতে পারেন এই কথাটা এখানে বলেছেন। এই যে ৫ বছর পরে ডিরিকুইজিশন করার প্রভিসন রেখেছেন এটা অতি উত্তম। কারণ, প্রয়োজনের তুলনায় যদি ২৫ বছর আটকে রাখা হয় তাহলে একদিকে সরকারের যেমন ক্ষতি হবে অন্যদিকে বাড়ির মালিকও বিভিন্ন দিক থেকে ব্যতিব্যস্ত হবে, মামলা-মোকদ্দমার মধ্যে জড়িত হয়ে পড়বে। এর আগে মাননীয় মন্ত্রী মহাশয় যখন এই আইন নিয়ে এসেছিলেন তখন বলেছিলেন এইভাবে এই আইন আনলে প্রতি এক বছর অন্তর বিধানসভার অনুমোদনের জন্য আনতে হয় এবং সেই পরিপ্রেক্ষিতে একটা অসুবিধার সৃষ্টি হয়ে থাকে। সেজন্য আগামী দিনে যাতে এই আইন না থাকে তারজন্য চেষ্টা করবেন। এখনও ৬৫০টি বাড়ির প্রয়োজন, সেই ৬৫০টি বাড়ির জন্য সরকারকে এই আইন করতে হচ্ছে এবং তারই পরিপ্রেক্ষিতে আজকে এই মার্কেট ভ্যালু নিয়েও এখানে বলেছেন। মার্কেট ভ্যালু হিসাবে সেখানে কমাবার বা বাড়াবার ক্ষমতা থাকছে এবং সেই পরিপ্রেক্ষিতে বাড়ির মালিকের যেটা অসুবিধা হচ্ছিল, পূর্বে নির্দ্ধারিত বাড়ির যে ভাড়া ছিল তার তুলনায় কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটির ট্যাক্সেশন বেশি হওয়ার দরুন যে অসুবিধা হচ্ছিল সেদিক থেকে এটা কার্যকর হলে সেই অসুবিধা থাকবে না। কিন্তু তার দপ্তর এবং যে দপ্তরের প্রয়োজনে সেই বাড়িটা নেওয়া হবে তাদের এই সময় সীমার ব্যাপারে যদি গাফিলতি না থাকে, বাড়ির

মালিকের সঙ্গে যদি ঠিকমতো সহযোগিতার মনোভাব থাকে তাহলে অসুবিধার সৃষ্টি হবে না। কিন্তু অনেক সময় দেখা যায় পরস্পর বিরোধের মধ্যে দিয়ে চলে আসে, বাড়ির মালিককে কিছুটা হেনস্থা করবার জন্য বিভাগীয় দপ্তর এই ব্যাপারে তৎপর হন না, দেরি করেন, ফলে বাড়ির মালিক মার্কেট ভ্যালু ঠিকমতো পায় না, সেদিক থেকে অসুবিধা হয়। বর্তমানে যে ৬৫০টি বাড়ি সরকারের নেওয়া আছে সেখানে ঠিকমতো মার্কেট ভ্যালু অনুসারে বাড়ি ভাড়া নেই, সেখানে মার্কেট ভ্যালু অনুযায়ী ভাড়া হওয়া দরকার। সেদিক থেকে মাননীয় মন্ত্রী মহাশয় কী ব্যবস্থা নিয়েছেন সেটা আমাদের কাছে পরিষ্কার করে দেবেন। ঐ ৬৫০টি বাড়ির ভাড়া যদি বর্তমান মার্কেট প্রাইসের কম হয়ে থাকে তাহলে সেটাকে বাড়াবার জন্য সরকারের তরফ থেকে নিজস্ব দৃষ্টিভঙ্গিতে কী কী ব্যবস্থা নেওয়া হয়েছে বা কী কী ব্যবস্থা নেওয়া হবে সেটা পরিষ্কার করলে এই বিল আনার কারণটা আমরা অনুভব করতে পারব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্লজ ৫-এ পাবলিক পারপাসের যে প্রভাইস আছে সেখানে আমরা দেখতে পাচ্ছি—

এই প্রভাইসটা টেকনিক্যালি যেভাবে বলেছেন সেটা আমি পরিষ্কারভাবে বুঝতে পারছি না। যদি সময়টা শেষ হয়ে যায় সেখানে ফেরত দেবার কী ব্যবস্থা করছেন? এখানে আপনি বলেছেন, "Provided that the benefit of this section shall not be available until after the expiry of a period of five years from the date of coming into force of the West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Second Amendment) Act, 1986" এখানে সেকশন টেন—(বি)-তে বলেছেন নট উইথ স্ট্যান্ডিং এ্যানিথিং কন্টেন্ড ইন সেকশন টেন। কিন্তু সেকশন টেন-এ যেটা বলেছেন সেটাই আবার প্রোভাইশতে প্রভাইডেড বলে বলছেন, প্রোভাইডেড দ্যাট দি বেনিফিট অব দিস্ সেকশন শ্যাল নট বি অ্যাভেলেবেল এ্যান্টিল আফটার দি এক্সপায়ারি অব এ পিরিয়ড অব ফাইভ ইয়ার্স। আমার বক্তব্য হচ্ছে, ৫ বছরের আগেই যদি প্রয়োজন শেষ হয়ে যায় তাহলে টেকনিক্যালি বাড়ির মালিক সেটা ফেরত পাবে কিনা সেটা যদি পরিষ্কারভাবে বলেন তাহলে ভাল হয়। ৫ বছরের বেশি হলে কোনও অসুবিধা হচ্ছে না, কিন্তু ৫ বছরের আগে যদি কেউ ফেরত চায় সেক্ষেত্রে কি হবে সেটা প্রোভাইসো-তে ঠিকভাবে থাকা দরকার। মন্ত্রী মহাশয় বলেছেন এখনও ৬৫০টি বাড়ি সরকারের হাতে রয়েছে। এই সমস্ত বাড়ির মালিকদের সরকারের মুখাপেক্ষি হয়ে থাকতে হচ্ছে এবং সরকারকেও এই সমস্ত বাড়ির ব্যাপারে নানারকম হিসেব-নিকেশ রাখতে হচ্ছে। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে একটু তৎপর হতে অনুরোধ করছি। অবশ্য মন্ত্রী মহাশয় খুবই তৎপর আছেন যার জন্য বাড়ির সংখ্যা এখন ৬৫০-এ এসে দাঁড়িয়েছে। আমি আশা করি আগামীদিনে এই সংখ্যা একেবারে শূন্য হবে। আমার নেক্সট পয়েন্ট হচ্ছে ফিক্সেশন অব ভ্যালুয়েশন। ফিক্সেশন-টা যাতে মার্কেট ভ্যালু অনুসারে হয় সেদিকে দৃষ্টি রাখবেন এবং কারও যাতে কোনও দিক থেকে অসুবিধা না হয় সেটাও দেখবেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তৃতা শুনলাম। মাননীয় সদস্য প্রোভাইসোর কথা উল্লেখ করে বললেন কেন ৫ বছর রাখা হয়েছে? আমি রিকুইজিশন করা এই যে ৬৫০টি বাড়ির কথা বললাম এগুলি বিভিন্ন ডেটে রিকুইজিশন করা হয়েছে। আমি হিসেব করে দেখেছি এই আইন পাস হবার পর কালকে

যদি বাড়ি ছাড়ার প্রশ্ন আসে তাহলে আমাদের ৩০০টি বাড়ি ছেড়ে দিতে হবে যেগুলি অলরেডি রিকুইজিশন্ড হয়ে রয়েছে। এক্ষেত্রে যদি ৫ বছর না করি তাহলে কাজ কারা অসম্ভব এবং সেই জন্যই সেকশন টেন-এ এটা রাখা হয়েছে। যেগুলি অলরেডি রিকুইজিশন্ড তার মধ্যে কোনও কোনও বাড়ি ২৩/২৪ বছর ধরে চলছে। তবে পুরানো বাড়িগুলো ৫ বছরের বেশি রাখা যাবে না।

[4-50 — 5-00 P.M.]

কারও পাঁচ বছর কারও ছয় বছর এই রকম হয়ে রয়েছে। সেইজন্য প্রয়োজন এই প্রভিসনটা রাখার এবং সেই বুঝেই এই প্রভিসনটা রাখা হয়েছে এবং আইন করেও এই প্রভিসনটা রাখতে হয়েছে। As it is implemented এটা জেনেই যে ডিফিকালটিজ হবে এবং to obviate that difficulty এটা করা হয়েছে। পুরানো যেগুলি আছে সে ক্ষেত্রে অসুবিধা আসতে পারে। আপনি এক জায়গায় ভুল করছেন আইনের এক জায়গায় এটা বলাও আছে অ্যাকুইজিশনের ভ্যালুর কথা বলা আছে কিন্তু রিকুইজিশনের ভ্যালু অব দি প্রপার্টি কী হবে সেটা ভাববার আছে। রেন্ট কম্পেন্সেশন কি হবে—ধরুন মিউনিসিপ্যালিটির ট্যাক্স তিন গুণ বেড়ে গেল এই সব অসুবিধা দেখা দিতে পারে। সেইজন্যই ১৪(এ)-তে বলা হয়েছে rent compensation of any premises shall be liable to be increased or decreased where the rent compensation includes the tenant's share of the municipal tax, rates, etc.

সেইজন্য এই জিনিসটা রিভাইজ করা হয়েছে। এমন কি বাড়ির ভ্যালুয়েশন—রিভিসন করার ব্যাপারে অ্যাপ্লাই করতে পারবে। দুটি জিনিস দেখতে হবে। এতে যাদের অসুবিধা হবে সেটা যাতে না হয় সেদিকে সরকার দৃষ্টি দেবার জন্য এটা কারা হয়েছে। আমাদের কলকাতায় যত বাড়ি রিকুইজিশন আছে অফিস করার জন্য লোকের রেসিডেন্স আছে যাদের ভাড়া গুণতে হয় সেই সমস্ত ভাড়ায় অনেক বাড়ি হয়ে যাবে। কিন্তু এক সঙ্গে আমরা তো এত টাকা গুণতে পারব না। অবশ্য এই যে ১৩ তলা বাড়ি হয়েছে, আমরাও চেষ্টা করছি যাতে আর একটা করা যায়—কিন্তু আরব্যান ল্যান্ড সিলিং অ্যাক্ট থাকলেও আজকে কলকাতায় এক কাঠা জমি ১/২/৩ লক্ষ কি তারও বেশি টাকা দাম। আমরা জানি সরকারি অফিস রেসিডেন্স এ্যাশেন্সিয়াল এমন কী পুয়োরার সেকশন লোয়ার মিডল ক্লাশ সেকশন যারা আজকে যেভাবে কস্টিং বেড়ে যাচ্ছে যাতে লো কস্টে বাড়ি দিতে পারি তারও চেষ্টা করছি। কিন্তু that will take some time আলাউদ্দিনের ল্যাম্প নয় যে বললেই হয়ে যাবে। এটা একটা লং টার্ম ব্যাপার। তবে আজকে সরকারকে এবং বড় বড় ব্যাঙ্ককে লোকে ভাড়া দিতে চায়। এই সমস্ত রেন্ট কন্ট্রোল ইত্যাদির জন্য। আমার একজন জানা শুনা লোক আসানসোলে ৭/৮ মাস ভাড়া দিতে পারেনি অসুস্থতার জন্য। সেখানে সরকার ব্যবস্থা নিয়েছেন।

জমা দেওয়া এক মিনিটে হয়ে যাবে, কিন্তু টাকাটা বের করা বড় কঠিন। যে কোনও কাজই করতে যান, এগুলি ভাল করে দেখতে হবে টাইমলি। এমন অনেকে আছে যাদের রিকুইজিশন বাড়ির ভাড়ার উপর লাইফলিহুড নির্ভর করছে। সেইগুলি ক্ষেত্রে অসুবিধা যাতে না হয় সেটা দেখতে হবে। এটা মনে রাখতে হবে, আফটার অল প্রয়োজনেই আমরা নিচ্ছি। কাজেই যাদের কাছ থেকে নিচ্ছি তাদের যাতে কোনও অসুবিধা না হয়, এর থেকে তাদের

যাতে কোনও রকম বিরূপ প্রতিক্রিয়া না হতে পারে সেটা নিশ্চয় দেখতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Premises Requisition and Control (Temporary Provision) (Second Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 7 and Preamble**

The question that Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury** : Mr. Deputy Speaker, Sir, I beg to move that the West Bengal Premises Requisition and Control (Temporary Provision) (Second Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## LEGISLATION

### The Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986.

**Shri Kamal Kanti Guha** : Sir, I beg to introduce the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986.

(Joint Secretary then read the Title of the Bill)

**Shri Kamal Kanti Guha** : Sir, I beg to move that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986, be taken into consideration.

**শ্রী কাশীনাথ মিশ্র** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় সংশোধনী বিধেয়ক, ১৯৮৬ এখানে নিয়ে এসেছে। তিনি সামান্য একটি সংশোধনী প্রস্তাব নিয়ে এসেছেন। পশু এবং পশু পালন দপ্তরে যুগ্ম সচিবের পদটি না থাকার জন্য ডেপুটি সেক্রেটারি যাতে ইউনিভার্সিটি কোর্টে প্রতিনিধিত্ব করতে পারেন সেই পরিপ্রেক্ষিতেই এই আইন আমাদের এখানে নিয়ে এসেছেন। এই ক্ষেত্রে কৃষি, পশুপালন, পশু চিকিৎসা, অর্থ, শিক্ষা ইত্যাদি দপ্তরগুলি যুক্ত আছে। প্রত্যেক দপ্তরে জয়েন্ট সেক্রেটারির জন্য এই পদ আছে। একমাত্র পশুপালন দপ্তরে এটা না থাকার জন্য সেখানে প্রতিনিধিত্ব ঠিকমতো ভাবে হচ্ছে না। তাই তিনি এই সংশোধনী নিয়ে এসেছেন। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়, ১৯৭৪ সালের ১০ ধারার ২ উপধারায় যে প্রতিনিধিত্ব করার সুযোগ আছে, সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছিল বলেই এই বিলটি নিয়ে এসেছেন।

[5-00 — 5-10 P.M.]

এ ক্ষেত্রে আমাদের তরফ থেকে কোনও রকম বাধাবিপত্তি আসা উচিত নয়। যে কারণে বিলটি এসেছে সেটা হচ্ছে প্রতিনিধিত্ব করার অধিকার যাতে সকলে পায়। সেখানে যে

অসুবিধাটি ছিল সেটা উপলব্ধি করে যে সংশোধনী বিলটি মাননীয় মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন তাতে সমালোচনা করার কিছু নেই। বিভিন্ন ডিপার্টমেন্টের লোকদের বিভিন্ন কাজের জন্য অনেক সময় প্রতিনিধিত্ব করার ব্যাপারে অসুবিধা হয় সেই পরিপ্রেক্ষিতে যে সুযোগটি নিয়ে এসেছেন তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি।

**Shri Kamal Kanti Guha :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আর কিছু বলার নেই।

The motion of Shri Kamal Kanti Guha that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble**

The question that clauses 1, 2, and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Kamal Kanti Guha :** Sir, I beg to move that the Bidhan Chandra Krishi Viswavidyalaya (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**MOTION UNDER RULE—185**

**Mr. Deputy Speaker :** Now, I request Shri Sumanta Kumar Hira to move the motion under rule 185..... (pause)... I find he is not into the House. Shri Subrata Mukherjee is also one amongst the movers of the Motion. I find he is present in the House. So I would request him to move the motion under rule 185.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that

"Whereas this House feels seriously concerned that the working of the Bengal Potteries Ltd., Calcutta, which was taken over by the Government of India in 1976 under the Industries (Development and Regulation) Act, 1951 and the charge of management of which, given over to the then I. R. C. I. has been of late deteriorating and its economic base is being eroded and the future of its workers and employees numbering about 4,500 and their families is being rendered uncertain ;

Whereas the Bengal Potteries Ltd., which is a Pioneer Ceramic Industry of our country founded through the untiring efforts of the great scientist and patriot the late Acharya Prafulla chandra Roy and is also the biggest of its kind in the country and has proved its capability over the last many years in producing high quality ceramic wares for domes-

tic use as also High Tension Insulators up to 132 KV which enjoyed a world-wide market and earned a considerable amount of foreign exchange, is to be viewed as an invaluable industrial undertaking still of immense potentiality, and can offer employment to many more besides its present workers and employees if the undertaking is managed efficiently with proper capital input ;

This House, therefore, requests the Government of India through the Government of West Bengal to nationalise the Bengal Potteries Limited immediately in the interest of the nation as also in the interest of its present workers and employees ;"

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৮৫-তে যে মোশন আমি মুভ করছি, এটা সুমন্তকুমার হীরা, কৃপাসিন্ধু সাহা, অমলেন্দ্র রায় এবং আমি নিজে এনেছি। স্যার, আমি সাধারণভাবে এখানে দীর্ঘ বক্তৃতা দেবার কোনও সুযোগ নিচ্ছি না। কিন্তু বিষয়টি এত বেশি গুরুত্বপূর্ণ যে সমস্ত রাজনৈতিক চিন্তার উর্দ্ধে রেখে আমার সমস্ত রাজনৈতিক দল এবং টেড্র ইউনিয়নের যারা রয়েছি সকলে মিলে এই প্রস্তাব এখানে এনেছি যাতে একটা জনমত তৈরি হতে পারে। আমরা সকলে মিলে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম যাতে বেঙ্গল পটারিজটা জাতীয়করণ করা হয়। এটা দীর্ঘদিন ধরে টেকওভার করে রাখা হয়েছে এবং সময় সময় টাকা দেওয়া হচ্ছে। আমলাতন্ত্রের হাতে পরে কোটি কোটি টাকা কিভাবে নয় ছয় হচ্ছে বেঙ্গল পটারীজ হচ্ছে তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত। বেঙ্গল পটারিজের একটা সুনাম আছে। তার ডোমেস্টিক মার্কেটই শুধু নয়, এক্সপোর্ট মার্কেট পর্যন্ত রয়েছে। আজকে আপনি অবাক হয়ে যাবেন, ন্যাশানালাইজেশন এর ক্ষেত্রে অনেক জায়গায় আমলাতান্ত্রিক ব্যবস্থায় ইকনমিক্যালি ভায়াবল হবে না বলে মনে হতে পারে। সেখানে অনেক সময় রিট্রেনচমেন্ট এর প্রশ্ন উঠতে পারে। আমরা সংবাদে জেনেছি, আপনি অবাক হয়ে যাবেন এমন একটা সংস্থা যেখানে সমস্ত ট্রেড ইউনিয়ন একত্রিতভাবে প্রায় ১,২০০ লোককে ন্যূনতম আফটার রিটায়ারমেন্ট বেনিফিট দিয়ে তারা কোম্পানি চালাতে রাজি আছে জাতীয়করণের মাধ্যমে। আজকে ৪,০০০ শ্রমিক কর্মচারী এসপ্ল্যান্ডে ইস্টে বৃষ্টিতে ভিজে আমাদের সামনে এসে উপস্থিত হয়েছে যাতে আমরা তাদের দাবিকে সমর্থন করি, কেন্দ্রীয় সরকার এবং অন্যান্য সংস্থার কাছে রাখতে পারি যাতে এটা জাতীয়করণ করা হয়। এটাকে অন্যান্য সিক ইন্ডাস্ট্রির সঙ্গে এক কায়দায় ফেললে চলবে না। বেঙ্গল পটারিজের একটা ইতিহাস আছে, আমাদের শিল্পের ঐতিহ্যের সঙ্গে যুক্ত আছে। এই বেঙ্গল পটারিজকে যদি জাতীয়করণ করা হয় তাহলে কোনও ক্রমে এর সুনামকে কেন্দ্র করে এটাকে ইকনমিক্যালি ভায়াবল করে চালাতে পারা যাবে এবং বহু হাজার কর্মচারীকে রক্ষা করা যাবে। সেজন্য আমি বলব যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যেন এ বিষয়ে বিশেষ গুরুত্ব দেন। আমরা শুনেছি যখন প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছিল তখন বেঙ্গল পটারিজের নাম আসেনি। এটা অত্যন্ত দুঃখের বিষয়। যদি একটা কোম্পানিরও নাম আসে তাহলে বেঙ্গল পটারিজের নাম আসা উচিত ছিল। আজকে যদি বেঙ্গল পটারিজের নাম আসত তাহলে প্রধানমন্ত্রীর পক্ষে এটাতে না বলা সম্ভব হত না। ইতিপূর্বে বহুবার এ বিষয়ে চিঠি দেওয়া

হয়েছে, প্রত্যেকটি চিঠিতে তারা স্যাটিসফায়েড হয়েছেন কিন্তু তা সত্ত্বেও এটা হয়নি। রাজ্য সরকারের পক্ষ থেকে এর উদ্যোগ নেওয়া উচিত। আমরা এ বিষয়ে সকলের মতো দিচ্ছি এবং কেন্দ্রীয় সরকারের যারা অফিসার রয়েছেন তারা যাতে এটা স্বীকার করে নেন তার জন্য এই প্রস্তাব আজকে গৃহীত হোক। এখানে আমার আর বিশেষ কিছু বলার নেই। এই প্রস্তাব আমরা যারা এনেছি, আশা করব এই প্রস্তাবকে সকলে সমর্থন করবেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে সেই প্রস্তাব আমি সর্বান্তকরণে সমর্থন করছি। বেঙ্গল পটারিজ সিরামিক ইন্ডাস্ট্রিজ আমাদের দেশে যা আছে তার মধ্যে সবচেয়ে বড় একটা সংস্থা। আমাদের প্রস্তাবের মধ্যে বলেছি যে এর প্রতিষ্ঠাতাদের ১০ বছর হল এর পরিচালন ভার সরকার গ্রহণ করেছেন এবং তারপর ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন কর্পোরেশনকে এটা চালাতে দিয়েছে যে সংস্থার আজকে নাম হচ্ছে ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক। কিন্তু এটা ১০ বছর ধরে এত বড় কারখানার সাড়ে চার হাজার এমপ্লয়ী এখানে কাজ করছে কিন্তু দেখা যাচ্ছে যে উদ্দেশ্যে কারখানাটি অধিগ্রহণ করা হয়েছিল, কারখানাটির পরিচালন ভার গ্রহণ করা হয়েছিল সেই উদ্দেশ্যে এখনও পর্যন্ত পূরণ হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে আইনের বলে এই শিল্প সংস্থা পরিচালন ভার সরকার হাতে নিয়েছিলেন সেই আইনটি যদি দেখেন তাহলে দেখবেন যে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট এবং রেগুলেশন এই কথা দুটি অত্যন্ত মূল্যবান।

[5-10 — 5-20 P.M.]

ভারত সরকার ১৯৫১ সালে এই আইনের মাধ্যমে আমাদের দেশের কতকগুলো শিল্পকে শিডিউল ইন্ডাস্ট্রিজ বলে ঘোষণা করেছিলেন এবং ভারত সরকার তখন বলেছিলেন যে জনস্বার্থে যেখানে যেখানে প্রয়োজন হবে সেখানে সমস্ত শিডিউল ইন্ডাস্ট্রির পরিচালন ভার সরকার হাতে নেবেন। কেন নেবেন, পরিষ্কারভাবে আইনের বিভিন্ন ধারার মধ্যে এই কথা বলা আছে, এই শিল্প সংস্থা উন্নয়নের জন্য এবং সরকার এটা হাতে নেবার আগে ইনভেস্টিগেশন করে দেখবেন যে পরিচালনার ত্রুটির জন্য এই সব কারখানার দুরবস্থা হয়েছে কি না। কাজেই পরিচালনার অবস্থা খারাপ হয়েছিল বলে হাতে নেওয়া হয়েছে, উন্নয়ন করা হবে বলে হাতে নেওয়া হয়েছে। কিন্তু ১০ বছর বাদে যখন দেখা যাচ্ছে যে উন্নয়নের প্রতিশ্রুতি দিয়ে এই কারখানা হাতে নেওয়া হয়েছিল, শুধু পরিচালন ভার হাতে নেওয়া হয়েছিল, কিন্তু এই কারখানার সংকট কাটেনি। অতএব আজকে প্রশ্ন আমাদের সামনে এসে দাঁড়াচ্ছে, তাহল ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট অনুযায়ী যে কারখানা হাতে নেওয়া হল, ১০ বছর বাদে যদি দেখা যায় সেই কারখানার পরিচালন ব্যবস্থা আরও খারাপ হয়ে গেল, ম্যানেজমেন্ট আরও খারাপ হয়ে গেল, তাহলে কি করা হবে? স্বভাবতই সরকার এখানে প্রতিশ্রুতিবদ্ধ, জনস্বার্থে এই কারখানা হাতে নিয়েছেন, এর উন্নয়ন করবেন, সেখানে যদি উন্নয়ন সম্পূর্ণ না হয়, তাহলে সেখানে কারখানা আবার পুরানো মালিকের হাতে ফিরিয়ে দেওয়া হবে বা কারখানা বন্ধ করে দেওয়া হবে বা কারখানা বন্ধ করে দেওয়া হবে, কোনও রাস্তায় সরকার যেতে পারেন না। পরিচালন ভার যখন হাতে নেওয়া হয়েছে, সেখানে যদি উন্নয়ণ সম্ভব না হয়ে থাকে, তাহলে একমাত্র এই কারখানা জাতীয়করণের মাধ্যমে কারখানা উন্নয়ন করতে হবে। আজকে ন্যাশনালাইজ করে নুতন ভাবে এই কারখানাকে গড়ে তুলতে

হবে। সুতরাং আজকে এখানে যে প্রস্তাব এসেছে, আশা করি এই হাউস এটাকে সর্ব সম্মতি ক্রমে গ্রহণ করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয় আজকে আমাদের সামনে যে প্রস্তাব এসেছে, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। এই হাউস থেকে আমরা অনেক প্রস্তাবই সমস্ত রাজনৈতিক দল মিলে গ্রহণ করছি এবং করেছি, হয়ত ভবিষ্যতেও করব। কিন্তু তা কতটা কার্যকরী হয়, তার একটা পরিসংখ্যান আমরা যদি দেখি, আমরা অনেক রেল লাইন এখানে তৈরি করা বা বৈদ্যুতিকরণ করা, অনেক উন্নয়নমূলক কাজ, রাজ্য সরকারের মাধ্যমে রুগ্ন শিল্পকে জাতীয়করণ করা এবং পাটশিল্পের সংকটের জন্য, ইত্যাদি অনেক বিষয় এই হাউসের সামনে বিগত ১০ বছরে বামফ্রন্ট সরকারের রাজত্বে আমরা বহু বিষয়ে একমত হয়ে সমস্ত রাজনৈতিক দল মিলে, এমন কী আমরা ডেলিগেশন নিয়ে গিয়েছি। কিন্তু আমাদের কাজ কিছুই হয়নি।

মাননীয় চেয়ারম্যান মহোদয়া, বামফ্রন্ট সরকার তথা এই বিধানসভা নিশ্চয়ই বেঙ্গল পটারিজের জাতীয়করণের দাবিকে সমর্থন করছে। শ্রমিকদের স্বার্থে, গরিব মানুষদের স্বার্থে আমরা এই প্রস্তাবকে সমর্থন করছি। আমরা দেখছি এই সংস্থাটিকে অধিগ্রহণ করার ১০ বছর পরেও আমলাতান্ত্রিক অক্ষমতার জন্যই হোক বা অন্য কোনও কারণেই হোক স্বয়ং-সম্পূর্ণ করে তোলা যায়নি। এটাই আজকে আমাদের সবচেয়ে বড় চিন্তার বিষয়। স্বাভাবিক ভাবেই আমাদের মনে প্রশ্ন জাগছে যে, যে শিল্পটির অভ্যন্তরীণ বাজার রয়েছে, আন্তর্জাতিক বাজার রয়েছে সে শিল্পটি লাভজনক হয়ে উঠছে না কেন, দিন দিন ক্ষতিগ্রস্ত হচ্ছে কেন? কেন এর অর্থনৈতিক ভিত্তি নষ্ট হয়ে গেছে সেটা আমাদের পুনর্বিবেচনা করা দরকার। যখন জাতীয়করণ করা হবে তখন এই বিষয়টিও ভেবে দেখতে হবে এবং সঙ্গে সঙ্গে উপযুক্ত প্রশাসনিক ব্যবস্থাও গড়ে তোলার দিকে লক্ষ্য রাখতে হবে। শুধু জাতীয়করণ করলেই হবে না, যাদের স্বার্থে জাতীয়করণ করা হচ্ছে তাদের স্বার্থ যাতে রক্ষিত হয়, সুষ্ঠুভাবে সংস্থাটি যাতে পরিচালিত হয় তার জন্য কেন্দ্রীয় সরকারকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। কারণ আমরা লক্ষ্য করছি আমলাতান্ত্রিক ব্যবস্থার মধ্যে এক একজন অফিসার এক একটি শিল্পের ২/৩ বছরের জন্য দায়িত্বে আসে এবং তারপর অন্য জায়গায় চলে যায়, ফলে তাদের লক্ষ্যই থাকে ২/৩ বছরের মধ্যে শিল্পটিকে লুটেপুটে খাওয়ার দিকে। তারা শিল্প সংস্থার ২/৩ বছর ধরে স্বার্থ রক্ষা করার পরিবর্তে স্বার্থ বিঘ্নিত করে চলে যায়। আমরা আরও লক্ষ্য করছি যে, কেন্দ্রীয় সরকার তাদের এই সমস্ত অফিসারদের কাজকর্ম ঠিকমতো তদারকি করেন না। এই সংস্থাটির ক্ষেত্রেও এই জিনিসই হয়েছে। ফলে ১০ বছর ধরে এই সংস্থাটির ম্যানেজমেন্ট অধিগ্রহণ করা হয়েছে, সংস্থাটির যথেষ্ট অভ্যন্তরীণ বাজার রয়েছে, আন্তর্জাতিক বাজার রয়েছে, তথাপি এই শিল্পটিকে ধ্বংসের হাত থেকে রক্ষা করা যাচ্ছে না। অতএব আমরা এই জাতীয়করণ প্রস্তাবকে সমর্থন করছি। আমরা চাইছি অবিলম্বে এই সংস্থাটিকে জাতীয়করণ করা হোক এবং এর সাথে সাথে আরও যে সমস্ত রুগ্ন শিল্পগুলি আছে সেগুলিকেও জাতীয়করণ করা হোক। এই ক'টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়া, মাননীয় বিধায়ক শ্রী সুব্রত মুখার্জি এবং মাননীয় বিধায়ক শ্রী অনিল মুখার্জি এই প্রস্তাবের পক্ষে যে সকল কথা বলে

গেলেন সে সকল কথার সঙ্গে আমি শুধু কয়েকটি কথা সংযোজন করতে চাই। ১৯৭৬ সালের ১৪ই অক্টোবর ভারত সরকার বেঙ্গল পটারিজ কারখানাটির ম্যানেজমেন্ট অধিগ্রহণ করেন এবং ১৯৮১ সাল পর্যন্ত লাভজনক সংস্থা হিসাবেই পরিচালিত করেন। তখন পর্যন্ত সেটিকে জাতীয়করণ করা হয় না এবং আজ পর্যন্ত জাতীয়করণ করা হয়নি। ফলে আমরা দেখেছি ম্যানেজমেন্টের ব্যর্থতার ফলে দিনে দিনে সংস্থাটি নষ্ট হয়ে যেতে থাকে। সংস্থাটির বিষয়ে তদন্ত করে দেখার জন্য বিভিন্ন সময়ে বিভিন্ন কমিটি গঠিত হয়। হীতেন ভায়া কমিটি, রামাস্বামী কমিটি প্রভৃতি ৫টি কমিটি ভারত সরকার তৈরি করেছিলেন এবং তারা সকলেই সুপারিশ করেছেন যে, ম্যানেজমেন্ট যদি ভাল হয় তাহলেই এই সংস্থাটি লাভজনক সংস্থায় পরিণত হবে। এখানে সাড়ে চার হাজার কর্মী কাজ করেন, উৎপাদন ব্যবস্থা খুবই ভাল, এখানে এক্সপোর্ট কোয়ালিটির ইনসুলেটর উৎপাদন হয়, টেলিগ্রাফের এবং রেলওয়ের ইলেকট্রিক ইনসুলেশনের কাজে লাগে এমন সমস্ত জিনিস এখানে উৎপাদন হয়। এদের তৈরি জিনিসের দেশে বিদেশে যথেষ্ট সুনাম আছে। ইতিপূর্বে দু'জন বিধায়ক যে বক্তব্য রেখে গেলেন তাদের বক্তব্যের সুরের সঙ্গে সুর মিলিয়ে আমিও বলছি যে, এই সংস্থাটিকে বাঁচাবার এক মাত্র রাস্তাই হচ্ছে সংস্থাটিকে জাতীয়করণ করা। অতএব জনস্বার্থে, শ্রমিকদের স্বার্থে অবিলম্বে সংস্থাটিকে জাতীয়করণ করা হোক। সাড়ে ৪ হাজার কর্মী ছাড়াও আরও কর্মী বাড়তে পারে এবং তাদের পরিবার ধরলে আরও ২৫/৩০ হাজার লোক জাতীয়করণ করলে বাঁচতে পারে। সেইজন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়া, শ্রী সুমন্তকুমার হীরা, শ্রী অমলেন্দ্র রায় মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন বেঙ্গল পটারিজ জাতীয়করণ করার দাবি জানিয়ে আমি সেই প্রস্তাবকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। এটা অনেক দিনের ব্যাপার চলছে। বেঙ্গল পটারিজ আমাদের এক সময়ে এই রাজ্যে একটা অত্যন্ত গৌরব প্রতিষ্ঠান ছিল। সিরামিক দ্রব্য তৈরি হত, এখনও হয়। সেটা দেশে এবং দেশের বাইরে ভাল বাজার পেয়েছে। ইনসুলেটার পোস্ট অ্যান্ড টেলিগ্রাফের কাজে লাগে, এখনও লাগছে। কিন্তু অযোগ্য পরিচালনা এবং অন্য গোলমালের ফলে কারখানাটি রুগ্ন হয়ে পড়ে। আমাদের চাপে, আমাদের অনুরোধে, ট্রেড-ইউনিয়ন এবং রাজ্য সরকারের অনুরোধে ভারত সরকার এটা অধিগ্রহণ করেন এবং এই অধিগৃহীত সংস্থাটি ভারত সরকার চালায়, আমরা চালাই না। তাদের পক্ষ থেকেই আই. আর. সি. আই এবং এখন আই. আর. বি. আই অর্থাৎ ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া তারাই অথরাইসড কন্ট্রোলার হিসাবে চালাচ্ছে। তাদের টাকার কোনও অভাব নেই। ব্যাঙ্ক তাদের সঙ্গে, কিন্তু প্রতিষ্ঠানটি তারা ভাল করতে পারলেন না, দীর্ঘদিন ধরে পারলেন না। কারণ কি? এর মূল কারণ হল, একটা রুগ্ন বন্ধ শিল্পকে চাঙ্গা করতে গেলে যে কাজ করা উচিৎ সেই কাজ তারা করলেন না। ঐ কোনও রকম দিনগত পাপ ক্ষয় করে শ্রমিক কর্মচারিদের মাহিনা দেওয়া ছাড়া আর কোনও কিছুই তারা করেননি। যেন কোনও কাজ নেই। ট্রেড-ইউনিয়ন চাপ দিয়েছেন, সরকার বলেছেন, জনমত আছে সুতরাং নিয়ে নিই। কিন্তু ভায়াবিলিটি প্রোগ্রাম নেই। ব্যাঙ্ক বা ফিনান্সিয়াল ইনস্টিটিউশনকে যুক্ত করে টাকা দিয়ে চালানোর চেষ্টা হল না। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে বারবার অনুরোধ করেছি। মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে চিঠি লিখেছেন, কেন্দ্রীয় শিল্প মন্ত্রী এবং অন্যান্যদের সঙ্গে দেখা করেছেন আমিও দেখা করেছি। গতমাসে কেন্দ্রীয় শিল্প মন্ত্রী শ্রী নারায়ণ দত্ত তেওয়ারির সঙ্গে

আলোচনা করেছি এবং বলেছি এটাকে বাঁচাতে হবে। বাঁচাবার উপায় আছে। আমি বলেছি, ট্যুরিজম কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান, তারা সিরামিকের দায়িত্ব নিয়ে নিক। পোস্ট অ্যান্ড টেলিগ্রাফ ইন্সুলেটরের দায়িত্ব নিয়ে নিক, কারণ তাদের কাজে লাগে, কিন্তু না। তারফলে আজকে দাবি উঠেছে জাতীয়করণ করতে হবে। এই বিষয় নিয়ে অনেক কথা হয়েছে, কিন্তু তারা চুপ-চাপ বসে আছেন। অনেক কাগজপত্র তৈরি হয়েছে, অনেক কনভেনশন হয়েছে, সমস্ত দলের ট্রেড-ইউনিয়ন একসঙ্গে কথা বলেছেন। কিন্তু তারা চুপ-চাপ আছেন। হ্যাঁ-ও বলছেন না, না-ও বলছেন না, মুক ও বধির হয়ে বসে আছেন। যেখানে সাড়ে ৪ হাজার শ্রমিক কাজ করেন তারা আজকে ঐ প্রতিষ্ঠানটিকে বাঁচাতে চান না।

মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখোপাধ্যায় এই প্রস্তাবের সঙ্গে আছেন, সর্ব দল এই প্রস্তাবের পক্ষে আছেন। বেঙ্গল পটারিজে সমস্ত দলের ট্রেড-ইউনিয়নরা যুক্তভাবে কাজ করছেন। আমি রাজনৈতিক বিষয় আনতে চাই না, তবে আমাকে এইকথা বলতে হবে, আমাদের রাজ্য সরকার যখন একের পর এক অধিগৃহীত শিল্প সংস্থাকে জাতীয়করণ করার সুপারিশ করছে ভারত সরকার অধিগৃহীত সংস্থাগুলিকে সে বেঙ্গল পটারিজ বলুন আর হাওড়ায় ইণ্ডিয়া মেশিনারি বলুন—একটাও জাতীয়করণ করছেন না। একটার পর একটা অধিগৃহীত কারখানাকে ডি-নোটিফাই করে শ্রমিকদের পথে বসাচ্ছেন। সর্বশেষ হল গত ১২ জুলাই শ্রী দুর্গা কটন মিল। এই হচ্ছে পরিস্থিতি। সেই কারণে রাজ্য সরকার কথা বলেছেন। আমি আমাদের বক্তব্য রেখেছি, লিখিতভাবে রেখেছি এবং মৌখিকভাবে রেখেছি।

আমরা লিখিতভাবে রেখেছি, মৌখিকভাবে রেখেছি। আজকে বিধানসভায় সরকার পক্ষ থেকে আমাদের বক্তব্য পরিষ্কার করে বলছি আমাদের শ্রমিকদের ক্ষতি না করে কারখানাটিকে বাঁচাতে, কারখানাটিকে জাতীয়করণের কথা বলতে চাই। এই বিধানসভায় সর্বদলীয়ভাবে—আগের দল—শিল্পমন্ত্রীর কাছে পূর্বে যে স্মারকলিপি পেশ করেছে তার মধ্যে বেঙ্গল পটারিজ জাতীয়করণের কথা আছে। আজকে বিধানসভায় সর্বসম্মত প্রস্তাব নিয়ে ভারত সরকারের উপর চাপ সৃষ্টি করা হোক যাতে আজকে জাতীয়করণ করে শ্রমিকদের বাঁচানো যায়। এটি বাংলার তথা ভারতের একটা গৌরবজনক শিল্প সংস্থা, এই কথা বলে আমার এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এবং বিরোধীপক্ষের সদস্যরা, সরকার পক্ষের অন্যান্য দলের সদস্যরা মূল যে প্রস্তাব এখানে উত্থাপন করেছিলাম সেই প্রস্তাবের পক্ষে সকলেই বক্তব্য রেখেছেন। কাজেই আমার উত্তর দেওয়ার বিষয়ে খুব একটা সমস্যা নেই। আমি শুধু যে কথাটা এখানে আলোচনা করতে চাই তা হল যে আজ পর্যন্ত রুগ্ন শিল্প সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোনও সুনির্দিষ্ট নীতি আমরা দেখতে পাচ্ছি না, এটাই আমাদের বেদনা এবং হতাশা। আমরা বহুবার বেঙ্গল পটারিজের বিষয় নিয়ে দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় শিল্প মন্ত্রীর সঙ্গে দেখা করেছি, শিল্প দপ্তরের অন্যান্য ভারপ্রাপ্ত অফিসারদের সঙ্গে দেখা করেছি, প্রতিবারই একটা কথা শুনেছি বেঙ্গল পটারিজের মতো রুগ্ন শিল্পের জন্য ভারত সরকারের শত শত কোটি টাকা খরচ করতে হচ্ছে এবং জনগণের টাকা এইভাবে তারা অপচয় করতে নারাজ এই কথা বলছেন। আমরা সব সময় ঠিক উল্টোটাই বলছি। আজ যদি ভারত সরকার একটা সঠিক নীতি নির্দ্ধারণ করতেন, রাষ্ট্রীয়করণ যেসব শিল্প

আছে, যেসব রুগ্ন শিল্প আছে, অধিগৃহীত যেসব শিল্প আছে সেই শিল্পগুলিকে স্বাবলম্বী করার জন্য যায়। ব্যবস্থা করার দরকার সেগুলি তারা করবেন এই রাস্তায় যদি যেতেন তাহলে আমরা শ্রমিক কর্মচারিদের পক্ষ থেকে বলতে পারি সেইসব রুগ্ন শিল্প, জাতীয়করণ শিল্প ধ্বংসে হওয়ার পথে সেই সমস্ত শিল্পকে বাঁচানো যেত। কিন্তু কেন্দ্রীয় সরকারের আমলারা, তাদের শিল্প পরামর্শদাতারা সেই রাস্তায় যেতে নারাজ। তারা একটা সহজ কথা বুঝেছেন যে কথাটা হচ্ছে যে সরকারের অধিগ্রহণ করা কোনও শিল্পকে বাঁচানো যেতে পারে না, এই তাদের বদ্ধমূল ধারণা। আমি বলতে চাই বেঙ্গল পটারিজের শ্রমিক কর্মচারিরা, এখানে যখন আই. আর. সি. আই. দায়িত্বে ছিলেন আমরা তখন মিছিল করে গিয়ে সেখানে চেয়ারম্যানকে বলেছিলাম যে আমাদের সহযোগিতা নিন, আমরা এই বেঙ্গল পটারিজকে লাভজনক সংস্থা করে দেব। বেঙ্গল পটারিজের পিছনে যেসব দুর্নীতি আছে, যেসব রোগ আছে সেই রোগগুলিকে আমরা যদি বন্ধ করতে পারি, দূর করতে পারি তাহলে বেঙ্গল পটারিজ লাভজনক সংস্থায় পরিণত হবে। এখান থেকে লরি্ লরি্ কয়লা বেঙ্গল পটারিজের কারখানায় ঢোকার কথা, তা না ঢুকে পাচার হয়ে যাচ্ছে। বেঙ্গল পটারিজের অর্ধ ফিনিসড যে সব অন্যান্য সামগ্রী হাই প্রাইসে অন্য কারখানায় বেঙ্গল পটারিজের জিনিস বিক্রি হচ্ছে। বেঙ্গল পটারিজ ডুবে যাচ্ছে। আমরা বলেছিলাম বেঙ্গল পটারিজের কোটি কোটি টাকা স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কাছে পাওনা পড়ে আছে ; সে টাকা তোলার জন্য বেঙ্গল পটারিজের তৎকালীন ম্যানেজমেন্টে যারা ছিলেন তাদের চেষ্টা ছিল না। এই রোগগুলি দূর করুন, বেঙ্গল পটারিজ বেঁচে উঠবে, লাভজনক প্রতিষ্ঠানে পরিণত হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সুব্রত মুখার্জি আপনার কিছু বলার আছে? টাইম নেই। যদি না থাকে তাহলে বলবেন না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আগের বক্তব্যের পুনরাবৃত্তি হলেও কিছু বলা দরকার। মুখ্যমন্ত্রী মহাশয় রয়েছেন। ব্যাপারটা বহুদিন ধরেই এইরকম অবস্থায় রয়েছে, যার জন্য দেশের বহু কোটি টাকা এইভাবে নষ্ট হয়েছে। এটাকে টেক ওভার করার দরকার আছে। ক্ষেপে ক্ষেপে টাকা দেয়, মাইনে দেয়, এবং শ্রমিকদের কাছ থেকে অভূতপূর্ব সাড়া পাওয়া সত্ত্বেও ইকনমিক ভায়াবিলিটির সম্ভাবনা হওয়া সত্ত্বেও এর ন্যাশানালাইজেশন হচ্ছে না। সুতরাং কেন্দ্র করছে ব করছে না—এই বিতর্কে না গিয়ে যাতে এখনই করে সেই ব্যাপারে সকলের এখনই চাপ দেওয়া উচিত বলে আমি মনে করি।

The Motion of Shri Subrata Mukherjee that—

Whereas this House feels seriously concerned that the working of the Bengal Potteries Ltd., Calcutta, which was taken over by the Government of India in 1976 under the Industries (Development and Regulation) Act, 1951 and the charge of management of which, given over to the then I. R. C. I. has been of late deteriorating and its economic base is being eroded and the future of its workers and employees numbering about 4,500 and their families is being rendered uncertain ;

Whereas the Bengal Potteries Ltd., which is a Pioneer Ceramic Industry of our country founded through the untiring efforts of the great scientist and patriot the late Acharya Prafulla Chandra Roy and is also the last many years in producing high quality ceramic wares for domestic use as also High Tension Insulators up to 132 KV which enjoyed a world-wide market and earned a considerable amount of foreign exchange, is to be viewed as an invaluable industrial undertaking still of immense potentiality, and can offer employment to many more besides its present worker employees if the undertaking is managed efficiently with proper capital input ;

This House, therefore, request the Government of India through the Government of West Bengal to nationalise the Bengal Potteries Limited immediately in the interest of the nation as also in the interest of its present workers and employees"—was then put and agreed to.

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন। ওনার কাছ থেকে আমরা, হাউসের মেম্বাররা, একটি ব্যাপার জানতে চাইছি। মাননীয় প্রধানমন্ত্রী সেদিন ঘুরে গেলেন। শুনেছি, তিনি ৬৮৪ কোটি টাকা পশ্চিমবঙ্গের মানুষদের দেবেন বলে বলেছেন। আমি জানতে চাইছি, এই টাকা আমরা পেয়েছি কিনা? কারণ এই ব্যাপারে আমরা কিছুই জানতে পারছি না। আমরা দেখেছি, সুব্রত মুখার্জি মহাশয় বলেছেন যে, এটা ঘোষণামাত্র। আমার জিজ্ঞাস্য, টাকাটা আমরা পাব কি পাব না? এ-পর্যন্ত কত টাকা পেয়েছেন আমাদের জানা দরকার—সে সম্বন্ধে উনি যদি হাউসে একটা বিবৃতি দেন তাহলে ভাল হয়।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার কাছে কিছুই পরিষ্কার হয়নি। ৬০০ কোটি না কত টাকার কথা বলেছেন। এ-ব্যাপারে আমি প্রধানমন্ত্রীর কাছে লিখেছি। জবাব পেলে জানিয়ে দেব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি আমার কথা উল্লেখ করেছেন। ব্যাপারটা এখানে ক্লিয়ার হওয়া দরকার। কথাগুলো প্রধানমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর মধ্যে হয়েছে, অন্য কোথাও হয়নি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু, অনিলবাবু ব্যাপারটা নিউজপেপারে দেখেছেন এবং এখানে মুখ্যমন্ত্রীকে পেয়েছেন, প্রধানমন্ত্রীকে পাননি। সেই কারণেই তিনি সঠিক ব্যাপারটা জানতে চাইছেন। এতে অন্যায়টা কোথায়?

## Motion Under Rule 185

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to more that—

"Whereas more than one month elapsed since the Engineers and Technical Officers of the Government of West Bengal had

joined a programme of cease-work in response to a call of FAETO ;

Whereas the development programmes of the State are being adversely affected and the interests of the common people are suffering owing to this indefinite cease-work ;

Whereas the Central grant during the financial year is likely to be refunded owing to the lack of execution of the running programmes at the middle of the year ;

Whereas the demands and grievances of the Government Engineers and Technical Officers are to a considerable degree, reasonable and require due consideration ;

Whereas the Government of West Bengal is not making any effort to bring about an amicable settlement of this statement ;

Whereas to the contrary, the Government is reported to have resorted to harsh and repressive measures to break and malign the movement ;

Therefore, this House expresses its grave concern over the stalemate condition in administration arising out of the aforesaid indefinite cease-work, and urges upon the Government in the greater public interest to stop all repressive measures and to make an all-out effort to have an honourable settlement of the grievances of the Government Engineers and Technical Officers,".

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে নানা অফিসিয়াল কাজকর্ম থাকা সত্ত্বেও নন্-অফিসিয়াল এই রেজোলিউশন আপনি অ্যাকসেপ্ট করেছেন, এইজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে বক্তব্য রাখবার আগে সংবাদ হিসাবে এখানে জানাচ্ছি যে, প্রায় সাড়ে তিন হাজার ইঞ্জিনিয়ার, যারা সমস্ত উন্নয়নমূলক কাজের দায়িত্বে রয়েছেন, তারা রাস্তায় মিছিল করে বিধানসভা অভিযান করেছেন। তাদের এই ঐতিহাসিক সংগ্রাম—দীর্ঘ পঞ্চাশ দিন ধরে নানা রকম হামলা, ছাঁটাই, মাইনে কাটা, অত্যাচার-নিপীড়ন, গাড়ি কেড়ে নেওয়া, টেলিফোন কেটে দেওয়া প্রভৃতি নানারকম চাপ দেওয়া সত্ত্বেও যেভাবে তারা তাদের আন্দোলন চালিয়ে যাচ্ছেন তাতে সাধারণভাবে আমরা মনে করি যে, আমরা যারা এই ধরনের আন্দোলন করি তাদের পক্ষে এটা স্বাভাবিক হলেও যারা ইঞ্জিনিয়ার, যারা আমাদের এখানে প্রধান সম্পদ এবং শ্রেণী, আজকে তারা রাস্তায় নেমে আন্দোলন করছেন—এটা অভূতপূর্ব। এই ঐতিহাসিক সংগ্রামকে শুধু আমাদের বিরোধী দলের পক্ষ থেকে নয়, আমার মনে হয় আজকে এখানে যারা রয়েছেন তারা সকলেই অভিনন্দন জানাবেন। তবে তাদের আন্দোলনের ভিত্তিতে সমস্ত ডেভেলপমেন্ট স্টেলমেট হয়ে যাক বা রাজ্য সরকারকে বিপজ্জনক অবস্থায় নিয়ে যাক সেটা আমরা চাই না। এটা চাই না বলেই বলছি যে, সরকার এখন এ

ব্যাপারে পদক্ষেপ গ্রহণ করুন। এই রেজলিউশনের মধ্যে দিয়ে এখনই সেটা বিচার করতে বলেছি। সাড়ে তিন হাজার ইঞ্জিনিয়ার, যারা প্ল্যান একজিকউশনে দায়িত্বে রয়েছে, আজকে তারা যদি ছোট ছোট কালভার্ট বা বড় বড় ব্রিজ তৈরি করা প্রভৃতি সমস্ত রকম উন্নয়নমূলক কাজকর্মের বাইরে থাকেন এবং ধর্মঘটে সরাসরি যোগদান করেন তাহলে ডেভেলপমেন্টের কাজ কিছুই হতে পারে না। কাজেই সরকার এই ব্যাপারে আজকে উদাসীন থাকতে পারেন না। সরকারের এই উদাসীনতা আমাদের অবাক করছে। আমি এই কথা বলতে চাই এমন কি উদ্দেশ্য আছে, সরকার এমন কি কেউকেটা হয়ে গিয়েছে যে বাংলাদেশের এতগুলো মানুষ আজকে রাস্তায় নেমেছে—ডাক্তার, ইঞ্জিনিয়ার—তাদের ধমক দেওয়া সত্ত্বেও, চাকুরি কেড়ে নেওয়ার হুমকি দেওয়া সত্ত্বেও দাঁতে দাঁত দিয়ে সংগ্রাম করছে তখন তাদের এই ব্যাপারটা মিটিয়ে নেওয়া হচ্ছে না কেন? স্যার, আপনি অবাক হয়ে যাবেন—আমি জবাব পাব কি পাব না জানিনা, মাননীয় মুখ্যমন্ত্রী আছেন এবং মাননীয় পি. ডবলু. ডি. মিনিস্টার আছেন তাদের কাছে জানাচ্ছি—আপনি লজ্জা পাবেন ১৯৭৪ সালে এই ৩ দফা দাবির ভিত্তিতে এই ফেটোরা তদানিন্তন কংগ্রেস সরকারের আমলে রাস্তায় নেমেছিল, আন্দোলন করেছিল। সেই আন্দোলনে এই মুখ্যমন্ত্রী—ইতিহাসের নিষ্ঠুর পরিণতি—বলেছিলেন মনুমেন্টের তলায়—"সামাজিক সংকট ঘনীভূত হয়েছে, তার একটা উপসর্গ ডাক্তার এবং ইঞ্জিনিয়াররা আন্দোলনে নেমে পড়েছে। মূলত এবং নীতিগতভাবে এই আন্দোলন সমর্থনযোগ্য। এই আন্দোলন দেশপ্রেমিক আন্দোলন"। যে মানুষ ওখানে বসে আছেন সেই মানুষ ১৯৭৪ সালে প্রতিশ্রুতিভাবে ওই আন্দোলনকে সমর্থন করেছিলেন। শুধু উনি নয়, রনদিভে, ওনাদের আর একজন নেতা মার্চ মাসে যখন এই একই দাবির ভিত্তিতে ওরা আন্দোলন করেছিলেন তখন তিনি চিৎকার করে বলেছিলেন CITU also fully supports the indefinite cease work by 7,500 doctors and engineers of West Begnal.

আর. এস. পি.-র ত্রিদিব চৌধুরি বলেছিলেন—I have no manner of doubt that the present preference shown to the I. A. S. generalists be discarded in favour of the technologists and specialists in order to change the tone of administration and make it really responsible to the people. Hence my support to the doctors' and engineers' cause. সমর্থন করেছিলেন কো-অর্ডিনেশন কমিটি, আজকে তারাই দমন-পীড়ন নীতি নিয়েছেন। আমরা বিরোধী দল হিসাবে শুধু এই কথা বলতে চাই একটা অহংকার নিয়ে থাকবেন না, কম্প্রোমাইজ অ্যাটিচুড নিয়ে আসুন, ওরা আপনাদের লোক, আপনাদেরই কাজ করছে। ১৫০ কোটি টাকা ফেরত যাবে, মুখ্যমন্ত্রীর কোনও অধিকার নেই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা চাইবার। কাজটা রূপায়ণ করবে কে? একটার পর একটা ব্রিজ পেন্ডিং হয়ে যাচ্ছে, রাজ্য সরকার নীরব ভূমিকা পালন করছে। মুরসেদ নামক একটা দস্যু-দানব হোম মিনিস্টার থাকাকালীন একটা তান্ডব করেছিলেন আজকে সাড়ে তিন হাজার মানুষের অন্ন কেড়ে নেবার জন্য সমস্ত উন্নয়নমূলক কাজ এবং অগ্রগতিকে বন্ধ করবার জন্য মিনিস্টারকে মদত দিচ্ছেন আর একটার পর একটা এই ধরনের কাজ করে যাচ্ছেন। সমস্ত বিলগুলিকে বেআইনিভাবে বিনা রুলসে বিনা রেজলিউশনে পাস করে নিয়ে কন্ট্রকটারদের পাইয়ে দেওয়া হচ্ছে কার জন্য, কিসের জন্য? আজকে হোল সিস্টেম প্যারালাইজ হয়ে গেছে, সমস্ত সিস্টেম কোলাপ্স হয়ে গেছে। এই

ব্যাপারে আমরা নীরব থাকতে পারি না। শুধু তাই নয় এই ব্যাপারে আমরা পরিষ্কার এবং পরিচ্ছন্ন জবাব আশা করব। আমাদের উন্নয়নের সঙ্গে যারা যুক্ত—ইঞ্জিনিয়ার এবং ডাক্তারদের কাজ তরান্বিত হবে এই আশা করব। পরে আমি জবাব দেবার সময় ওনারা কি কি বলেন এবং আমাদের সময় আরও কি কি হয়েছে এবং ওনাদের ক্যাবিনেটে কি ডিসিসন হয়েছে এবং আমাদের সময় ১৯৭৪ সালে ক্যাবিনেটে কি রেজলিউশন হয়েছিল সে সমস্ত কিছু জানাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি এই কথা বলতে পারি মানুষের দেওয়াল লিখন পড়ার চেষ্টা করুন। শুধু রাজনৈতিক অপপ্রচার মাধ্যমে সমস্ত কিছু ধামা চাপা দেওয়া যায় না। ওই যে পি. ডব্লিউ. ডি. মিনিস্টার রয়েছেন, লোকে মনে করেন উনি ৩ ফুট, ৪ ফুট। আরও ৩-৪ ফুট মাটির তলায় রয়েছে, আসলে উনি ৭-৮ ফুট মানুষ, অত্যন্ত ভয়ঙ্কর মানুষ। ভুল বুঝিয়ে জ্যোতিবাবুকে উনি সর্বনাশের দিকে ঠেলে দিচ্ছেন। সমস্ত পার্টিকে ডোবাচ্ছেন একটি মানুষ, সে হ'ল ওনাদের পি. ডবলু. ডি. মিনিস্টার। এর থেকে আপনারা যদি সচেতন না হ'ন তাহলে সর্বনাশের বীজ আপনারাই বপন করে যাচ্ছেন এটা মনে রাখবেন। যে তিনিটি দাবি আছে তার মধ্যে কি আছে? প্রতিটি রাজ্যওয়ারি আমি বলে দিতে পারি কোথায় কি কি আছে। আমরা যে সমস্ত জিনিসগুলি করে গিয়েছিলাম সেই সমস্ত অধিকারও কেড়ে নেওয়া হয়েছে। আমাদের কাছে লিস্ট আছে কিভাবে দমন-পীড়ন নীতি নেওয়া হয়েছে। আমাদের কাছে লিস্ট আছে সমস্ত রাজ্যগুলিতে কিভাবে এক্স-অফিসিও করে তদের কিভাবে মর্যাদা দেওয়া হয়েছে, কিভাবে সেক্রেটারি করে দেওয়া হয়েছে।

[5-40 — 5-50 P.M.]

এই সমস্ত ইঞ্জিনিয়ারদের দবিগুলো কি—না, সামান্য কিছু পে-স্কেলের চেঞ্জ করে কিছু টাকা বৃদ্ধির কথা আছে। তাদের দাবিগুলোর মধ্যে তারা দাবি করেছেন যে উপযুক্ত মর্যাদা দিয়ে সেক্রেটারি ও কমিশনার পদে বসানোর ব্যবস্থা হোক এবং টেকনোক্রাটদের যথাযোগ্য মর্যাদা দেওয়া হোক। দুঃখের বিষয়, সরকার তাদের তা না দিয়ে আই. এ. এস.-দের হাতের পুতুল হয়ে ঐ সমস্ত আই. এ. এস.-দের দেওয়া রিপোর্টের ভিত্তিতে ব্যবস্থা নিচ্ছেন। বামফ্রন্ট সরকারের এ কথা মনে রাখা দরকার যে আই. এ. এস.-রা কোনও উন্নয়নের কাজ করেন না। সমস্ত উন্নয়নের জন্য যে ইনফ্রাস্ট্রাকচার, সেই ইনফ্রাস্টাকচারের কাজ করেন এই ইঞ্জিনিয়াররাই। এগুলো কখনও আই. এ. এস. বা আই. পি. এস.-রা করেন না। এই সরকার কেবলমাত্র আগামী দিনের ভোটের দিকে লক্ষ্য রেখে এবং পশ্চিমবাংলার ডেভেলপমেন্টের কথা ভুলে গিয়ে আজকে এখানকার সমস্ত উন্নয়নের কাজ বন্ধ হয়ে যেতে বসেছে—এদের সঙ্গত দাবিকে উপেক্ষা করে চলেছেন। এই অবস্থায় বর্তমান সরকারের উচিত হবে প্রাইম মিনিস্টার যে টাকা বারাদ্দ করেছেন তারা এরা ফেরত দিয়ে দিন। এ রাজ্যের উন্নয়নের গতি বজায় রাখতে এই ন্যায় সঙ্গত আন্দোলনের দাবিকে যদি না মেনে নেন, তাহলে সমস্ত টাকা ফেরত দিন। আমার পরবর্তী বক্তব্য জাবাবী ভাষণের সময়ে বলব।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফেটো'র অন্তর্ভুক্ত ইঞ্জিনিয়াররা যে ধর্মঘট করছেন, তার সমর্থনে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, এই প্রস্তাবের উত্থাপক মাননীয় সুব্রত মুখার্জি। আজকে ট্রেজারি বেঞ্চ থেকে যে চিৎকার চেঁচামেচি হচ্ছে তার একটিই যুক্তি আছে—তা হচ্ছে, তারা হয়ত বলবেন যে, কংগ্রেস আমলে ওরা এই দাবিগুলোর প্রতি

সমর্থন জানিয়ে কার্যকর করতে এগিয়ে আসেননি এবং তারজন্য এই প্রস্তাবকের এই প্রস্তাব উত্থাপনের কতখানি নৈতিকতা আছে? হ্যাঁ, এ কথা আপনারা বলতে পারেন। কিন্তু এর দ্বারা কি আপনারা—একমাত্র এই কথা তুলে—ইঞ্জিনিয়ারদের এই ন্যায়-সঙ্গত দাবিকে কখনও অস্বীকার করতে পারেন? আপনারা তো যুক্তির উপরে দাঁড়িয়ে আছেন? ১৯৭৪ সালে ওদের যে দাবি ছিল, তিন দফা দাবির উপরে ভিত্তি করে ওরা সেদিন আন্দোলন করেছিলেন, আজও সেই দাবিগুলো ওরা রেখেছেন। প্রযুক্তি নির্ভর যে সমস্ত বিভাগ, সেই সমস্ত বিভাগের বিভাগীয় প্রধান ইঞ্জিনিয়ার বা টেকনিক্যাল হ্যান্ডস তারা আই. এ. এস.-দের সমতুল বেতন ও মর্যাদা পাওয়ার দাবি রেখেছেন। ওদের এই দাবি ১৯৭৪ সালেও ছিল, বর্তমানেও রেখেছেন। এই দাবির ভিত্তিতে সেদিন যে আন্দোলন হয়েছিল, সেই আন্দোলনের ভিত্তিতেই আজকের দিনে এই সরকার ক্ষমতায় বসে আছেন। এ তো রেকর্ড হয়ে আছে—আপনারা কি পারেন এটাকে অস্বীকার করতে? আপনারা কখনও পারবেন না একে অস্বীকার করতে। সেই সময়ে আপনারা এই দাবিগুলোর প্রতি সমর্থন জানিয়েছিলেন। আপনারা শুধুমাত্র সমর্থনই তখন জানান নি, ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর থেকে আপনারা ক্যাবিনেট ডিসিসন, ক্যাবিনেট সাব-কমিটি ডিসিসন এবং অ্যাডমিনিস্ট্রেটিভ রিফরমস কমিটির বক্তব্য, সর্বক্ষেত্রেই এই দাবির যৌক্তিকতা কোথাও অস্বীকার করতে পারেননি। কিন্তু প্রশ্ন হচ্ছে, এতদসত্ত্বেও এই যে আড়াই হাজার ইঞ্জিনিয়ার আজকে যে দাবির ভিত্তিতে আন্দোলন করছেন, ১৯৭৮ সাল থেকে মাননীয় মুখ্যমন্ত্রী সেই আন্দোলনের বিরুদ্ধে হস্তক্ষেপ করবেন না বলে ঘোষণা করা সত্ত্বেও, সরকারের পক্ষ থেকে ট্রেড ইউনিয়ন আন্দোলনের স্বীকৃতি থাকা সত্ত্বেও এবং ওদের আন্দোলনের দাবিগুলির যৌক্তিকতা মেনে নেওয়া সত্ত্বেও দুর্ভাগ্যের বিষয়, এই দাবিগুলির সমর্থনে এগিয়ে না এসে আজকে এই ধর্মঘটী ইঞ্জিনিয়ারদের বিরুদ্ধে রিটালিয়েটিং মেজার নিচ্ছেন। আজকে আমরা দেখছি, এই সরকার ১/২/৩/৪ করে একের পর এক রিটালিয়েটিং মেজার নিচ্ছেন। আজকে ওদের বেতন কেটে নিচ্ছেন। সি. এম. ডি. এ., কর্পোরেশন এবং অন্যান্য নানা সরকারি বিভাগে আমরা দেখতে পাচ্ছি যে, ওদের বিরুদ্ধে উচ্ছেদের নোটিশ আনছেন ক্রিমিন্যাল প্রোসিকিউশন জারি করে। সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ারদের বিরুদ্ধে এইভাবে নোটিশও দেওয়া হয়েছে অনেক জায়গায়। এইভাবে সরকার আজ ধর্মঘটিদের বিরুদ্দে রিটালিয়েটিং মেজার নিচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার আজকে বলছেন যে, ন্যায় সঙ্গত ট্রেড ইউনিয়ন আন্দোলনে পুলিশ কখনও হস্তক্ষেপ করবে না, অথচ আমরা দেখতে পাচ্ছি তা ঘটছে। এই আড়াই হাজার ইঞ্জিনিয়াররা যদি কাজ না করেন তাহলে রাজ্যের সমস্ত উন্নয়নমূলক কাজ ব্যহত হবে, অথচ সরকার বলে চলেছেন যে ওরা কাজ না করলেও সমস্ত দপ্তরের কাজ স্বাভাবিকভাবেই চলছে এবং উন্নয়নমূলক কাজকর্মের কোনও ক্ষতি হবে না। তাহলে আমাদের প্রশ্ন, তাই-ই যদি প্রকৃতপক্ষে হয়, ইঞ্জিনিয়ারিং কলেজগুলো আপনারা এখনও কেন খুলে রেখেছেন? আপনারা আগে যে প্রতিশ্রুতি রেখেছিলেন, সেই অনুয়াযী এই সমস্ত ইঞ্জিনিয়ার তথা টেকনিক্যাল হ্যান্ডস্-এর ন্যায় সঙ্গত দাবিগুলিকে কার্যকর করুন এবং সেই সঙ্গে সঙ্গে এই ধর্মঘটের ফলে রাজ্যের উন্নয়নমূলক কাজকর্ম সম্পাদনের ক্ষেত্রে যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে তার অবসান করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** Mr. Bapuli, please sit down. I will give you a chance to raise your point of order.

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই যে প্রস্তাব সুব্রতবাবু উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে দু-চার কথা এখানে বলতে চাই। প্রথম কথা হচ্ছে সুব্রতবাবু জানেন, যে দাবিগুলি নিয়ে কর্মবিরতি এরা করছেন সেইগুলির বিষয়ে এখানে কোনও মীমাংসা করা সম্ভব নয়। যা করার তা আমরা করেছি। কংগ্রেস আমলে যা করেনি আমরা সেইগুলিও করেছি এবং যতটা করার আমরা করেছি, আরও করব স্থির করেছি। পর্যায়ক্রমে সেইগুলি হবে। তবে কেন উনি প্রস্তাব এখানে আনলেন, আর কিই বা বলতে চাইছেন তাও আমি জানিনা। উনি কি বলতে চাইছেন যে তিনটি দাবি নিয়ে ওরা আন্দোলন করছেন সেইগুলি এক্ষুণি মেনে নিতে বা ঘোষণা করতে যে আমি মেনে নিয়েছি—উনি নিজেও জানেন সেটা সম্ভব নয় আমার পক্ষে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** ক্যাবিনেট সাব-কমিটি এবং অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি যেটা মেনে নিয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** কিসের সাব কমিটি?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনাদের যে ক্যাবিনেট সাব-কমিটি, যাতে এটা এগ্রি করেছিলেন অশোক মিত্র?

**মিঃ ডেপুটি স্পিকার :** মিঃ বাপুলি, প্লীজ সিট ডাউন।

**শ্রী জ্যোতি বসু :** আসল কথা হচ্ছে এই ইঞ্জিনিয়ারদের একটা অংশ কর্মবিরতি করেছেন ; এটা অনেকদিন হয়ে গেল। আমি ওদের সঙ্গে ৩/৪ বার দেখা করেছি, আমি ওদেরকে বলেছিলাম যে যা দিতে পারি আপনারা তা শুনলেন না। আপনাদের ঐ পদে-র ব্যাপারে আপনারা সেক্রেটারি হ'তে চান। বিভিন্ন টেকনিক্যাল ডিপার্টমেন্টের তার লিস্ট দিয়েছেন আমার কাছে। আমরা কোনওটাকে টেকনিক্যাল ডিপার্টমেন্ট মানি, কোনওটাকে আমরা মানি না—অনেক আলোচনা হয়েছে এই প্রসঙ্গে। কিন্তু এক বিষয়ে আমরা একমত। আই. এ. এস.-দের আপত্তি আছে আমি জানি তবুও আমরা একমত যে আপনারা যখন লেখাপড়া করেছেন তখন জানেন কাজ করতে, এতদিন ধরে কাজ করছেন যখন তখন আপনারা কেন হতে পারবেন না। টেকনিক্যাল ডিপার্টমেন্টের যেগুলি আমরা মানব তার সচিব আপনারা কেন হতে পারবেন না? নিশ্চয় হতে পারবেন। কিন্তু তার একটা সময় দরকার। কারণ, আপনারা যেভাবে শিক্ষিত হয়েছেন যেভাবে আপনারা কাজ করছেন আই. এ. এস.-রা তো সেই কাজ করতে পারবে না। আপনারাও সেই রকম আই. এ. এস. বা ডবলিউ. বি. সি..এস-রা যেসব কাজ করতে পারে প্রশাসনের বিরুদ্ধে সেইসব আপনারা তো করতে পারবেন না। কিন্তু করতে পারবেন না মানে কোনওদিনই করতে পারবেন না তাহলে তো সচিব হবার প্রশ্ন ওঠে না। কিন্তু আমরা সেই দুয়ারটা খুলে দিয়েছি এবং সেটা ওরাও জানেন যে আমরা কি করে ওটা খুলে দিয়েছি। আমরা জয়েন্ট সেক্রেটারি করেছি ৩/৪টি ডিপার্টমেন্টে এবং আমরা বলেছি যে এটার মানে কি? এটার মানে এখানেই এটা বন্ধ হয়ে থাকবে তা নয়। আপনারা ক্রমে ক্রমে পর্যায়ক্রমে সেক্রেটারি হবেন কয়েকটি ডিপার্টমেন্টে এটা মনে করেই আমরা এটা

করেছি। সেইজন্য আপনারা যখন আন্দোলন করেছেন—আগেকার দিনে কংগ্রেস আমলে তখনও আমরা সাধারণভাবে বলেছিলাম যে ন্যায্য দাবি আপনাদের কিছু আছে, এটাই ন্যায্য দাবি যে—এই যে বুরোক্রাট-টেকনোক্রাটদের ঝগড়াঝাঁটি ইত্যাদি এটার একটা সমাধান করার চেষ্টা আমরা করেছি। বুরোক্রাটই হোক আর যাই হোক সেখানে তো একসঙ্গে কাজ করতে হবে। একসঙ্গে কাজ না করলে কি করে হবে? এই রকম তো হয় না। সেইজন্য আমি ওদের অনেক বুঝিয়ে বলেছি দরজাটা খুলতে দিন তারপর পরবর্তীকালে আমরা আস্তে আস্তে এটা করব।

[5-50 — 6-00 P.M.]

আমার ধারণা হল যে ওরা বুঝেছেন। আগে যা ছিল না এখন তা হয়েছে। শেষ মিটিং যখন আমার সঙ্গে হয় তাতে ধারণা হল যে ওরা আর কর্মবিরতির পথে যাবেন না। পদমর্যাদা, সেক্রেটারি, ছাড়াও আর একটা গুরুত্বপূর্ণ দাবি যেটা সেটা হচ্ছে প্রোমোশন। প্রোমোশনটা ওদের স্ট্যাগনেশন হয়ে আছে এবং আগের আমল থেকেই এটা হয়ে আসছে যেটার পরিবর্তন করতে হবে। তার মানে পদ সৃষ্টি করতে হবে যে রকমভাবেই হোক, প্রোমোশনের অ্যাভিনিউ করতে হবে। আমরা যতটা সম্ভব সেটা করব। আগের থেকে অনেক ভাল হবে। আমার ধারণা ছিল যে ওরা খানিকটা বুঝেছেন যে ভালোর. দিকে যাচ্ছে, খারাপের দিকে নয়। আমি ওদের বললাম কোনটা টেকনিক্যাল ডিপার্টমেন্ট সে বিষয় আপনাদের সঙ্গে আমাদের পার্থক্য আছে এবং সেটা আলোচনার মাধ্যমে ঠিক করতে পারি। কিন্তু ওরা কোনও কথা শুনলেন না। এইসব ওদের বোঝা উচিৎ। কারণ ওরা হচ্ছেন ডিগ্রিপ্রাপ্ত ইঞ্জিনিয়ার। শুধু যদি ওরা হতেন, আর কেউ নেই, তাহলে এক রকমভাবে দেখতাম। আপনাদের জন্য যদি করতে যাই অন্য জায়গায় তার প্রভাব পড়বে এবং ওরা তখন বলবেন যে আমাদের জন্য কেন করবেন না? অন্য জায়গায় যে সব প্রশাসনিক ডিপার্টমেন্ট আছে—ডবলু. বি. সি. এস. ইত্যাদি ওদের জন্য এই সব করছেন, আমাদের জন্য করছেন না কেন। তাহলে এই মুহূর্তে সমস্ত অ্যাডমিনিস্ট্রেশন লন্ডভন্ড হয়ে যাবে। এটা নিশ্চয় ওরা বোঝাবার চেষ্টা করবেন। কিন্তু ওরা বোঝেননি। প্রশাসন ভেঙ্গে যাক, জাহান্নামে যাক, একটা অরাজকতা সৃষ্টি হোক এটা নিশ্চয় কেউ চান না। ইঞ্জিনিয়ার ১১ হাজার আছেন। ৩টে সংগঠন এদের আছে। ডিগ্রিপ্রাপ্ত ইঞ্জিনিয়ার যারা এইসব করছেন তাদের মধ্যে ১০ ভাগ করছেন না, ৯০ ভাগ করছেন। ডিপ্লোমা প্রাপ্ত ইঞ্জিনিয়ার যারা আছেন বা প্রোমোশন পেয়েছেন তাদের সংখ্যা ৬০০/৭০০ হবে। এদেরও একটা আলাদা সংগঠন আছে যারা স্ট্রাইক করছেন না। তার মানে হচ্ছে ১১ হাজার ইঞ্জিনিয়ারের মধ্যে প্রায় ৯ হাজার ইঞ্জিনিয়ার কর্মবিরতিতে যোগ দেননি। ওদের যখন পরস্পরে মধ্যে গোলমাল হয় তখন ওরা সমন্বয় করতে পারেন না। আমি তাদের জিজ্ঞাসা করেছে এটা কি সম্ভব আপনাদের যে ৩টে সংগঠন আছে তারা বসে একটা কিছু ঠিক করুন যেটা আমরা করতে পারি। কিন্তু তারা বলছেন যে এটা সরকার করবেন। এই হচ্ছে সংখ্যা যারা স্ট্রাইক করছেন। আগের মতোন বুরোক্র্যাট ও টেকনোক্র্যাট এইভাবে না থাকে সেইজন্য টেকনোক্র্যাটদের অনেক সুবিধা করে দিয়েছি। আমরা সরকারে এসে দেখেছি প্রত্যেক জেলায় একটা করে সমন্বয় কমিটি আছে যেটা কংগ্রেস আমলে হয়েছিল। এই সমন্বয় কমিটিতে সমস্ত ডিপার্টমেন্টের অফিসাররা বসে আলোচনা করে একটা রিপোর্ট

দেবেন। কিন্তু প্রথম মিটিং করতে গিয়েই ইঞ্জিনিয়াররা বাধা দিয়ে বললেন যে জেলা শাসকরা ডাকলে আমরা যাব কেন। আপনি তাদের এখানে সভাপতিত্ব করবেন এবং প্রত্যেককেই সেখানে আসতে হবে। শুধু পদমর্যাদা বললে হবে না, আমরা কাজ চাই। আমরা জেলায় জেলায় যেটা করেছি খানিকটা তার সফল হয়েছে। পরবর্তীকালে ওদের সুযোগ আরও বেড়েছে। পঞ্চায়েত বা পৌরসভা নির্বাচন হয়ে গেল। প্রতিটা জেলায় প্রতিটা জেলাস্তরে ইঞ্জিনিয়ার এবং টেকনিক্যাল লোক দরকার। তারা যদি পঞ্চায়েতকে সাহায্য না করেন তাহলে কোনও কাজ হবে না। সেখানে যাতে এইসব প্রশ্ন না ওঠে সেজন্য আমরা জনপ্রতিনিধি হিসাবে জেলার সভাপতিকে সভাপতি করে একটা কমিটি গঠন করেছি। টেকনোক্র্যাট এবং প্রশাসনে যারা আছেন তারা পরিকল্পনা করে আমাদের কাছে পাঠাবেন। এইসব কংগ্রেস আমলে ছিল না। কিন্তু এইসব কথাগুলির কোনওটাই তারা বিচার করলেন না। আমরা জেলাস্তরে পঞ্চায়েত স্তরে যা করেছি সেটা বললাম। কিন্তু তা সত্ত্বেও ওরা কর্মবিরতি করলেন। এটা জেনেই করলেন যে আমরা কিছু করতে পারব না। ৩-টে দাবির কথা ওরা বলেছিলেন—পদমর্যাদা কথা, পদের কথা প্রোমোশনের কথা সব মেনেছি। কিন্তু এসব জেনেশুনে ঐদিকে তারা গেলেন। আমরা যেটা বলেছিলাম সেসব ধর্তব্যের মধ্যে তারা আনছেন না। ওদের ধারণা যে স্ট্রাইক করার অধিকার তাদের আছে—অফিসারদের স্ট্রাইক করার অধিকার নেই—সেটাই বড় করে ধরেছেন। বেআইনি স্ট্রাইক করতে পারেন। আমরা ট্রেড ইউনিয়ন করি। সেজন্য এসব জিনিস বড় করে ধরছেন না। এই অবস্থার মধ্যে এই প্রস্তাবের মধ্যে কি আছে, না হোয়ার অ্যাজ করে করে আছে। সমস্ত জিনিস বন্ধ আছে। এ কাজ না করলে টাকা ফেরত যাবে। ৯ হাজার কাজ করছেন যারা ডিগ্রিপ্রাপ্ত ইঞ্জিনিয়ার—তাদের ১০ ভাগ বাদ দিয়ে বাকিরা কর্মবিরতি করছেন। ওদের হাতে অনেক ক্ষমতা, নিয়মকানুন ছিল। এসব ধরে নিয়ে আরও কিছুদিন চলবে কর্মবিরতি। সেজন্য আমরা চেষ্টা করছি যাতে কাজ ব্যাহত না হয়। আমরা সরকার গঠন করেছি, মানুষের কাছে একটা কর্মসূচি গ্রহণ করেছি। তাকে রূপায়ণ না করে তাকে বানচাল করে দিচ্ছে। বানচাল যাতে না হয় সেটা দেখব। ওরা কর্মবিরতি করেছেন। তবে আমরা কোনও প্রতিহিংসামূলক ব্যবস্থা গ্রহণ করব না। এমন কি মাইনে ডিসবারস করার ক্ষমতা ওদের হাতে ছিল। এগুলি অন্যদের হাতে দিয়েছি—প্রশাসনের হাতে যাতে মাইনে বন্ধ না হয়। এমন সময় ওরা কর্মবিরতি আরম্ভ করবেন যখন দেখলেন একটা বিপদ আসতে পারে। পশ্চিম বাংলায় এই সময় বন্যা হতে পারে, বা বৃষ্টি থামলে কাজ আরম্ভ হবে ঠিক সেই সময়ে ওরা এই কাজ আরম্ভ করলেন। ৬ তারিখে কোনও একটা মাসে আরম্ভ করলেন। আমাদের মাইনে ১১ তারিখে দিতে হবে। তারা ভেবেছিলেন এটাতে আমরা জব্দ হব। এইভাবে ওরা আমাদের জব্দ করার চেষ্টা করছেন। কিন্তু তাদের বেশির ভাগই বিপথে পরিচালিত হচ্ছেন। আমাদের কতকগুলি নিয়মকানুন আছে। যেগুলি নির্মীয়মান হবে, যেগুলির কাজ আরম্ভ হয়েছে সেগুলি আমরা করছি। কাগজপত্র সব ওদের হাতে। টেন্ডারগুলি খোলার ব্যবস্থা করছি যাতে কাজ বন্ধ না হয়।

[6-00 — 6-10 P.M.]

কাজেই সুব্রতবাবুরা শুধু যে ওদের প্রতি দরদি তা নয়, আমরা সবাই দরদি। চিন্তা করবার কারণ নেই যে কাজ কিছু ব্যাহত হবে। আমরা জনগণের দ্বারা প্রতিষ্ঠিত সরকার,

আমরা এট্যা হতে দিতে পারি না। আপনারা জেলায় জেলায় যদি খবর নেন তাহলে পাবেন আমরা জেলা সভাধিপতিকে নিয়ে যে কমিটি করে দিয়েছি সেখানে সবাই এরা আছেন, কাজ যে পদ্ধতিতে যে গতিতে চলে সেই গতিতে চলছে। ওরা কিরকম উদাহরণ দিচ্ছেন দেখুন—দিল্লিতে বঙ্গভবনে যখন ছিলাম তখন কেন্দ্রীয় সরকারের সি. পি. ডবলু. ডি-র স্ট্রাইক হচ্ছে, আর কোনও একটা সংবাদপত্রে এমন অবস্থা ইঞ্জিনিয়ারদের স্ট্রাইকে হয়েছে পশ্চিমবাংলায় যে নিজাম প্যালেসে কেন্দ্রীয় সরকারের যে দপ্তর আছে সেখানে জল বন্ধ হয়ে গেছে। সেখানে সি. পি. ডবলু. ডি-র ইঞ্জিনিয়ারদের স্ট্রাইক হচ্ছে, আমাদের ইঞ্জিনিয়াররা কি করবে? ওদের পক্ষ থেকে খবর দিয়েছেন আমরা এমন হরতাল করেছি যে বি. ই. কলেজে জল বন্ধ হয়ে গেছে। ছেলেবেলা থেকে দেখেছি মিস্ত্রীরা এসে কল মেরামত করে দিয়ে যায়। আমি খোঁজ করলাম বি. ই. কলেজে, ওরা বলল ওসব ব্যাপার নয়, একটা যন্ত্র সারাতে গেছে, এলেই হোস্টেলে জল পাওয়া যাবে। এই রকম উদাহরণ দিচ্ছেন। আমি আবার বলছি কাজ বন্ধ হয়নি, কাজ বন্ধ হবে না। তারপর যেটা আমি বলতে চাই সেটা হচ্ছে আমরা যে ইতিবাচক জিনিসগুলি করলাম সেগুলি দেখতে পাচ্ছেন না কেন? আমাদের সঙ্গে তো ওরা সহযোগিতা করবেন। এখানে হয়ারঅ্যাজ, হয়ারঅ্যাজ করে অনেক কথা বলেছেন। আজকেই এসপ্ল্যানেড ইস্টে ৩০০/৩৫০ শো ইঞ্জিনিয়ার এসেছিলেন যারা কর্মবিরতি করছেন। আমি তাদের সঙ্গে দেখা করতে পারিনি, বলেছি ওদের মেমোরেন্ডাম পাঠিয়ে দিন, তাতে পরিবর্তন কিছু আছে কিনা আমি পড়ে দেখব। কংগ্রেসি আমলে এটার সূত্রপাত হয়েছিল, আমাদের বামফ্রন্ট সরকার এই ব্যুরোক্র্যাট এবং টেক্নোক্র্যাটদের দ্বন্দ্বের সুরাহা জনপ্রতিনিধিদের দ্বারা করবার চেষ্টা করেছেন। সেজন্য জেলা পরিকল্পনা কমিটি ঐভাবে হয়েছে। তারপর আমরা যেটা ওদের বোঝাবার চেষ্টা করেছিলাম সেটা হচ্ছে আমাদের সরকারের কারিগরি দপ্তরগুলি কি কি সেটা আমাদের সরকার নির্ণয় করবেন, এগুলি চিহ্নিত করার পর, এখন দরজা খুললাম, পর্যায়ক্রমে আমরা আরও এগিয়ে যাব এতে আমাদের আপত্তি নেই। এখন আমরা ৩টি দপ্তরে জয়েন্ট সেক্রেটারি করেছি, ডাক্তারদের ব্যাপারেও করেছি জয়েন্ট সেক্রেটারি। আমাদের উদ্দেশ্য এটাকে ধামাচাপা দেওয়া নয়, আমাদের ধারণা হচ্ছে আই. এ. এস.-দের আপত্তি থাকতে পারে, আমরা তাদের সঙ্গে একমত নই। কাজেই আমাদের সঙ্গে যদি সহযোগিতা করতেন তাহলে আরও তাড়াতাড়ি এর সুরাহা করতে পারতাম। তারপর হচ্ছে পূর্ত বিভাগে যুগ্ম সচিবের পদগুলি করেছি, জন-স্বাস্থ্য দপ্তর, স্বাস্থ্য দপ্তরে যুগ্ম সচিবের পদ সৃষ্টি করা হয়েছে। এছাড়া কারিগরি দপ্তরে উপ-সচিবের পদে ইঞ্জিনিয়ারদের নিযুক্ত করে কাজ চালু হয়েছে অর্থাৎ ফেটোর ইঞ্জিনিয়ারদের কারিগরি দপ্তরের বিভিন্ন স্তরে সচিবদের পদে নিয়োগ করার জন্য নতুন দরজা পর্যায়ক্রমে খোলা হয়েছে।

এরা ওরা একেবারেই অ্যাপ্রিশিয়েট করলেন না। আমি বুঝতে পারলাম না এটা কেন হল। তারপর প্রোমোশনের ক্ষেত্রে দেখবেন অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং তার পরের পদ একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের মধ্যে সংখ্যার অনুপাত ছিল ৭৫ শতাংশ এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়ার ২৫ শতাংশ। কিন্তু এখন সেটা হয়েছে ৬০ শতাংশ এবং ৪০ শতাংশ এবং এরজন্য আমাদের প্রায় ৯১টি পদ সৃষ্টি করতে হয়েছে। এটাকি কিছুই করা হয়নি। কংগ্রেসে আমলে এটা হয়নি। আমরা এটা করেছি একথাটা মনে রাখবেন। তবে জানি না এর ফল কি হবে। প্রশাসনের ক্ষেত্রে কোনও দপ্তরে এটা নেই যেটা তাদের ক্ষেত্রে হয়েছে। আগে

প্রোমোশনের ক্ষেত্রে ছিল ৬০/৪০, কিন্তু এখন সেটা হয়েছে ৭৫/২৫—যেটা আমি ইতিপূর্বেই বলেছি। হারের এই পরিবর্তনের জন্য আমাদের নূতন পদও সৃষ্টি করতে হয়েছে। তাদের সঙ্গে অনেক দিন আলোচনা করা হয়েছে কিন্তু দুঃখের বিষয় তারা এটা বোঝেন নি। আপাতত এর বেশি কিছু করতে পারছি না। ওরা বলছেন আমাদের সচিব করে দিন দপ্তরের। তাহলে তো আমাদের প্রশাসন ভেঙ্গে যাবে, তচনচ হয়ে যাবে। তবে তারজন্য আমরা দরজাটা খুলেছি। আমার মনে হয় এই যে দুহাজার ইঞ্জিনিয়ার বিপথে চলছেন তাদের কেউ ভুল বোঝাচ্ছেন। তারপর, এ প্রস্তাবের দেখছি ভাল হয়েছে আমরা দমন পীড়ন করছি। এটা ঠিক কথা নয়। আমরা বলেছি তারা কাজের জন্য গাড়ি পাবেন, বেড়াবার জন্য নয়। সেইজন্য আমরা বলেছি তারা যখন কাজ করছেন না তখন গাড়ি পাবেন কেন? তাহলে দমন পীড়ন কোথায় হল? বড়বড় ইঞ্জিনিয়াররা কাজ করবার জন্য গাড়ি পান। তারা যখন কাজ করছেন না তখন গাড়ি দেব কেন? যারা কাজ করছেন তারা গাড়ি পাচ্ছেন। টেলিফোন ব্যবহারের কথা উঠেছে। আজকে যদি এ. জি. প্রশ্ন করেন যারা কাজ করছেন না, হরতাল ঘোষণা করেছেন তাদের টেলিফোনের বিল কেন দেওয়া হল? তখন কি জবাব দেব? ওরা টেলিফোন ব্যবহার করছেন এবং আমাদের কাছে বিল পাঠাচ্ছেন। এটা তো ঠিক জিনিস নয়। তবে আপনাদের জানাচ্ছি দিনের পর দিন, মাসের পর মাস এই যে ধর্মঘটের অবস্থা চলছে তাতেও আমরা তাদের টেলিফোন ব্যবহার করা বন্ধ করিনি। তবে টেলিফোন বিলের প্রশ্নটি কিন্তু এসেছে। এরপর হল সিন্দুকের চাবি। বড়বড় ইঞ্জিনিয়ারদের কাছে কাজের ব্যাপারে অনেক টাকা থাকে। তারা প্রয়োজনে খরচ করেন এবং বাকিটা সিন্দুকে রেখে দেন এবং চাবিও তাদের কাছে থাকে। বর্তমান পরিস্থিতিতে আমরা তাদের নোটিশ দিয়েছি চাবি ফেরত দেবার জন্য। দুঃখের সঙ্গে জানাচ্ছি তারা সেই চাবি ফেরত দিচ্ছেন না। তাহলে তো আমাদের আইনের মাধ্যমে ব্যবস্থা করতে হবে। যাতে চাবি ফেরত পাই। আমরা বলেছি যদি এই অবস্থাই চলে তাহলে আর কতদিন তাদের টেলিফোন বিল দেব? তবে যদি আইনে থাকে ১ বছর হরতাল চললেও তাদের টেলিফোন বিল দিতে আমরা বাধ্য তাহলে আলাদা কথা। তারা যদি সিন্দুকের চাবি না দেন তাহলে চাবিওয়ালা ডেকে উইটনেসে রেখে দেখতে হবে সিন্দুকে কত টাকা আছে। তারা বলছেন চাবি দেব না, কাজেই আমাদের উইটনেসে রেখে চাবি দিয়ে তালা খুলতে হবে।

[6-10 — 6-20 P.M.]

যদি না দেন তাহলে চাবি খুলতে হবে—চাবি জোগাড় করতে হবে—আইন আছে উইটনেস রেখে চাবি খুলতে হবে। কাজেই আমাদের প্রতিহিংসামূলক অভিপ্রায় নেই। আমরা তো জানি ইঞ্জিনিয়াররা কাজে ফিরে আসবে। তারা যদি অপমানিত হয়ে ফিরে আসে তাহলে আমাদেরও অসুবিধা এবং ওদেরও অসুবিধা এবং সরকারেরও অসুবিধা। ওরা ভুল পথ নিয়েছেন। ওরা আমাদের কাছে এসে বসুন। কখন কি করবেন না করবেন সেটা আমাদের বলুন। একজন সুপারিশ করলেন যে এদের সম্বন্ধে একটু দেখুন কি করা যায় না যায়। আমি বললাম পুজোর পর আমাদের পে কমিশন সমস্ত ডিপার্টমেন্ট সম্বন্ধে বিবেচনা করে সেই পরিপ্রেক্ষিতে বিবেচনা করে একটা সিদ্ধান্ত নিতে পারে। আমি বলছি অগ্রগতি হয়েছে। এছাড়া আরও করার আছে বলে যদি মনে হয় তাহলে সেখানে ওরা বলতে পারেন। এই সুযোগটা

ওরা কেন দেবেন না। ওরা ভাবছেন আমরা পাঁচ মাস এখানে আছি তারপর দেখা যাবে। কিন্তু আপনারা জানেন Government is a continuing government.

ওরা যদি সহযোগিতা করতেন তাহলে আমার ধারণা এটা আরও দ্রুত গতিতে হতে পারত। এটা দেরি হয়েছে এই জয়েন্ট সেক্রেটারি, এবং এই ৭৫/২৫ থেকে ৬০/৪০ করেছি তাতে দেরি হয়েছে। পূজোর এক বছর আগে আমি জানিয়েছিলাম তাতে ওরা বললেন পূজো আসছে—ফেটোর নেতারা—এতে অনেক গলদ আছে। আমি বললাম এতে আপনাদের অনেকের পদোন্নতি হবে, অনেক ইঞ্জিনিয়ারের প্রমোশন হবে। ওরা বললেন অনেক গলদ আছে এটা এখন কার্যকর করবেন না। ওদের একজন নেতা এসে বললেন আমাকে যে আমরা সিদ্ধান্ত নিয়েছি যে ১লা তারিখ থেকে আমরা কর্মবিরতি করব। আমি বললাম দেখুন আমি একটু বাইরে যাচ্ছি ২/৪ পর করুন। তার মধ্যে আমি ভেবে দেখব কি করা যায় না যায়। উনি বললেন আমরা অপেক্ষা করতে পারব না। অবশ্য আমার মুখের উপর বললেন না, বাইরে ঘোষণা করলেন আমরা ১ তারিখ থেকে কর্মবিরতি করছি। আমি ফিরে এলাম চার তারিখে। ওরা আমার সেক্রেটারিকে জানালেন যে আমরা মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে চাই। আমি বললাম ওরা কত দিন কর্মবিরতি করবেন। শুনলাম ২১ তারিখ পর্যন্ত কর্মবিরতি করবেন। আমি বললাম ২১ দিন পর আমার সঙ্গে দেখা করতে বলুন। ২১ দিন পর ওরা আমার কাছে এসেছিলেন—কথাবার্তা হয়েছে। আমি বলেছিলাম সেক্রেটারির সঙ্গে কথা বলুন। ওরা সমস্ত কিছু জানেন। এবং তা সত্ত্বেও ওরা এই পথ নিলেন। কেউ কেউ বললেন ইলেকশন আসছে এদের করে দিন। অবশ্য অনেক এবং অনেক সরকার তাই করে থাকেন। কিন্তু আমার দ্বারা এই সব হবে না। এটা আমি পরিষ্কার বলে দিচ্ছি। আমি একটা অন্যায় জিনিস এইভাবে করতে পারব না এবং এইভাবে আমি সরকার চালাই না। আমি অভ্যস্ত হই। আমি আবার একবার আবেদন করি যে আপনারা সম্মানের সঙ্গে ফিরে আসুন আমাদের সঙ্গে বসুন।

যদি এখনও কিছু না বুঝে থাকেন তাহলে আপনারা আমাকে বোঝাবেন, আমি বুঝব। আমি যে সব বুঝেছি তা নাও হতে পারে। আমি এখনও কথা বলছি। কিন্তু তার সঙ্গে সঙ্গে এটা আমাকে বলতেই হচ্ছে যে, জনগণের স্বার্থে কাজ চলছে এর কাজ চলবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রীর কথা শুনলাম। আমি চুপ করে শুনেছি, আশা করব সরকার পক্ষের লোকেরাও আমার কথাগুলি শুনবেন। এটা কোনও প্রতিহিংসা, যুদ্ধ ঘোষণার প্রশ্ন নয়, অথবা নির্বাচনের প্রশ্ন আমি এখানে উল্লেখ করতে চাই না, অথবা কোনও একটা আনডিউ অ্যাডভান্টেজ নেবার জন্য বিরোধী দলের পক্ষ থেকে ইঞ্জিনিয়ারদের হয়ে তদ্বির করতে আসি নি, উনি অনেক সময় যেটা কটাক্ষ করবার চেষ্টা করেছেন। আমি প্রথম প্রশ্ন ওর কাছে রেখেছি—১৯৭৪ সালে যে দাবির ভিত্তিতে যে কজন মানুষ এই কয়েক হাজার ইঞ্জিনিয়ার, ডাক্তারদের জন্য লড়াই করেছিলেন তাদের পিছনে জ্যোতিবাবু সমেত প্রত্যেকটি পার্টির, আজকে যারা ট্রেজারি বেঞ্চে বসে আছেন তাদের সমর্থন ছিল এবং তারা একে সমর্থন করে ঐতিহাসিক আন্দোলন বলেছিলেন। শুধু তাই নয়, আমি এই কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, মন্ত্রী হবার পরে পি. ডবলিউ. ডি. মিনিস্টার নিজে ওদের জনসভায় বলেছিলেন যে, মুখ্যমন্ত্রী বাইরে আছেন, ফিরে এলে আমি

সমর্থনে কথা বলব এবং পূর্ণ সমর্থন আপনাদের তিন দফা দাবির পিছনে আছে। এই স্মৃতি যদি দুর্বল হয় মুখ্যমন্ত্রী সমেত তাহলে তো ভয়ঙ্কর কথা—এতে নির্বাচনের কথা কোথায় আছে? উনি বললেন কংগ্রেস সরকার যে সমস্ত সুযোগ সুবিধা দিয়েছিলেন আমরা তার চেয়েও বেশি সুযোগ সুবিধা দিয়েছি। আমি সরাসরি আপনাদের কাছে রাখছি, আপনারা এটা বিচার করুন। ১৩/২/৭৪ সালে ওরা যখন আন্দোলন করে তখন তদানিন্তন কংগ্রেস সরকার ক্যাবিনেটে একটি সিদ্ধান্ত গ্রহণ করেন এবং সেই সিদ্ধান্ত বিধানসভায় মুখ্যমন্ত্রী রাখেন এবং সেখানে তিনটি কথা ঘোষণা করেন। ঐ ঘোষণার একটি ছিল,—

(a) In the irrigation and P. W. Department a new post, each of an Engineer-in-Chief in the pay scale of Commissioners (Rs. 2,500/-Rs. 2,750/-) will be created. The post of such Engineer-in-Chief as also those of Director of Health Services and the Director of Public Instruction will be upgraded to the status of a Commissioner post in the pay Scale as aforesaid and will have the status of Ex-Officio Secretary as well.

(b) In addition, the Government, may in Technical Department, consider technocrats also for appointment to the post of Secretaries and Commissioners as also to the post of Heads of Public Undertakings including that of the Chairman of the State Electricity Board. Technocrats will be eligible for such posts and there will be no bar against them, but each case will be dealt with by the Government on its merits.

(c) The same principle as mentioned in paragraphs (b) above, would apply in considering the appointment of a technocrat as Joint Secretary, Deputy Secretary or Assistant Secretary in Technical Department.

আমি উদাহরণ দিয়ে বলছি। ১৯৭৪ সালে এই আন্দোলনের পরিপ্রেক্ষিতে ঘোষণা করার পরে ২৫/৭/৮৪ সালে ক্যাবিনেট ডিসিসন করে জ্যোতিবাবুর নেতৃত্বে এবং সেখানে ১/২/৩/৪ ইত্যাদি আমি সব ক'টা পড়তে চাই না।—১৯৭৪ সালের থেকে একটি অক্ষর'ও পর্যন্ত অতিরিক্ত কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। বরঞ্চ ক্যাটিগোরিক্যালি আমি ওনার স্মরণে আনছি যে, বহু জায়গায় যে সমস্ত ক্ষমতা টেকনোক্রাটসদের ছিল, তাদের কাছ থেকে সেটা কেড়ে নেওয়া হয়েছে। এইচ. আই. টি. সি. আই. টি. এস. ই. বি. ইত্যাদি সমস্ত জায়গা থেকে টেকনোক্রাটসদের সরিয়ে নিয়ে এসে সেখানে আই. এ. এস.-দের বসিয়ে দেওয়া হয়েছে কিনা এবং তাদের হাত থেকে সমস্ত ক্ষমতা কেড়ে নিয়ে আই. এ. এস.-দের হাতে দেওয়া হয়েছে কিনা—সুতরাং এটা ঠিক নয় যে, ১৯৭৪ সালে আন্দোলনের সময় আমি তখন বিরাট বিপ্লবী, দেশের জন্য একে সমর্থন করছি, ঐতিহাসিক আন্দোলন, আবার আজকে মুখ্যমন্ত্রিত্ব রক্ষা করার জন্য এখন বলছেন দেখ, এটা দমন করার জন্য আমি কেমন শক্ত হাতে প্রশাসনকে ধরে আছি এবং আমি একটি জিনিস'ও মেনে নেব না, ধর্ম যুদ্ধ ঘোষণা করছি। এই যদি মুখ্যমন্ত্রীর সিদ্ধান্ত হয় তাহলে তা খুবই উদ্বেগজনক বলতে হবে। আমি নিজে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম। এই রকম মানসিকতা গ্রহণ করে এটাকে

হালকাভাবে দেখবার চেষ্টা করছেন। এক ধরনের কাঁচ আছে, বড় জিনিসকে ছোট করে দেখায়। উনি নিজে বললেন ৩০০ ইঞ্জিনিয়ার এসেছে ১১ হাজারের মধ্যে। এই রিপোর্ট কেউ যদি ওকে দেয়, আর এই রিপোর্টের ভিত্তিতে যদি উনি সরকার চালান তাহলে সেই সরকার কিভাবে চলবে আমি বুঝতে পারছি না।

[6-20 — 6-30 P.M.]

উনি বললেন, মাত্র ৩০০ ইঞ্জিনিয়ার এসেছেন, এই হচ্ছে ওর খবর অথচ আজকে ৩।। হাজার ইঞ্জিনিয়ার বৃষ্টিতে ভিজতে ভিজতে ডেপুটেশন নিয়ে এসেছেন। এ সব সংবাদ কোথা থেকে উনি পেয়েছেন জানি না। আজকে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের বাদ দিয়ে উনি ডিপ্লোমা হোল্ডারদের দিয়ে কাজ করাতে চাইছেন। তা কি কারা যায়? একটা মিস্ত্রি এবং আর একটি ইঞ্জিনিয়ার—এ দুয়ের মধ্যে তফাৎ তো থাকবেই, তাদের মধ্যে ডিফারেন্স নিশ্চয় আছে। এই ধর্মঘটকে চলতে দিয়ে যে ব্যবস্থা রয়েছে তাকে আপনি ভেঙ্গে চুরমার করতে চাইছেন। আমি এ সম্পর্কে বিভিন্ন ডিপার্টমেন্টের নজির স্যার, আপনার মাধ্যমে এই হাউসে তুলে ধরার চেষ্টা করব। স্যার, উনি যখন কিছুই করতে পারলেন না তখন একটা রিফরমস কমিটি করলেন অশোক মিত্র মহাশয়কে নিয়ে। অশোক মিত্র মহাশয় নিশ্চয় আমাদের লোক নন। ক্যাবিনেট ডিসিসনের ভিত্তিতে যে কমিটি করলেন সেই কমিটির রেকমেন্ডেশন তো আলটিমেটলি ইমপ্লিমেন্ট করার নীতিগত দায়িত্ব তারই। স্যার, আমি সেই রেকমেনডেশনটি পড়ে শোনাচ্ছি। তাতে এক জায়গায় বলা হয়েছে—

In all such cases, it is also further desirable that, the technical head, whether already holding the position of ex-officio Secretary or otherwise, should be formally designated as Secretary to the Department and the practice of having two Secretaries abolished. Such re-arrangements could cover the Departments of Health and Family Welfare, Public Works Department, the Departments of Irrigation and Waterways, the Department of Environment, Sanitation and Water Supply, the Department of Forests, the Department of Animal Husbandry and, conceivable, the Department of Development and Planning.

উনি একবার বললেন, আমাকে ভেবে দেখতে হবে কোথায় কোথায় এদের বসানো যায়। সেটা তো এই রিফরমস কমিটি বলেই দিয়েছে এবং এই রিফরমরস কমিটি ওয়াজ অ্যাপয়েন্টেড বাই দি চিফ মিনিস্টার, বাই দি ক্যাবিনেট। সেই কমিটি বলে দিয়েছেন এদের কোন কোন ডিপার্টমেন্টে বসানো যায়। কাজেই আমি বলব, এটাকে যদি একেবারে প্রেসটিজ ইস্যু করে নেন এবং আপনি যদি আই. এ. এস. অফিসারদের দ্বারা একেবারে কনভিন্সড হয়ে যান তাহলে আর বলার কিছু নেই। আমি জানি আমরা বিরোধীদল থেকে যে প্রস্তাব এনেছি তা আপনারা ধ্বনি ভোটে উড়িয়ে দেবেন, আমাদের রেজলিউশন পাস করার কোনও উপায় নেই, আর এটা করলে যে আপনি একেবারে একটা বিপ্লবী হয়ে যাবেন তাও নয়, কাজেই আমি বলব, আপোষের মধ্যে দিয়ে আলোচনার মাধ্যমে মীমাংসার সূত্র বার করে

এগিয়ে যেতে হবে। আপনারা যদি মনে করেন এরা আপনাদেরই লোক, আপনাদের হয়ে তারা কাজ করেন তাহলে জেনে রাখুন এই একজিকিউটিভ ইঞ্জিনিয়াররা যে ডেভেলপমেন্টের কাজ করেন সেই কাজ অন্য কাউকে দিয়ে করানো যাবে না। যদি মুর্শেদ সাহেবের মতোন মানুষরা তা বলে থাকেন তাহলে তা ভুল বলেছেন। ডিপ্লোমা হোল্ডার ইঞ্জিনিয়ারদের দিয়ে সব কাজ হতে পারে না। তারা কিছু কারিগরি বিদ্যা জানে কিন্তু একটা ইঞ্জিনিয়ারের অভিজ্ঞতা, নির্দিষ্ট রুলস এবং রেগুলেশনের মধ্যে দিয়ে কাজ করার পদ্ধতি, তার প্যারালাল ইনফ্রাস্ট্রাকচার এই অ্যাডমিনিস্ট্রেশনের নেই। এই অবস্থায় আপনি যদি জেদের বশে কাউকে কাউকে দিয়ে কাজ করাবার চেষ্টা করেন তাহলে অবশ্য অন্য কথা। সমস্ত অফিসগুলি—পি. ডবলু. ডি. (রোডস), পি. ডবলু. ডি. (ইলেকট্রিক্যাল) ইরিগেশন সমস্ত ডিপার্টমেন্টে জেনে রাখুন প্র্যাকটিক্যালি দেয়ার ইজ নো ওয়ার্ক, কেউ কোনও কাজ করছে না। কোনও জায়গায় কোনওভাবে টাকা পৌঁছাচ্ছে না। কারণ এ টাকা দেবে, কে টাকা তুলবে, অথরিটি আছে, কার নেই—এরকম একটা অবস্থায় পড়ে আছে। স্যার, আমি শুধু আপনার জানার জন্য কিছু তথ্য দিলাম, পরে পুরো ফাইলটা আপনার কাছে প্লেস করব। মাননীয় মন্ত্রীরা প্রতিশ্রুতি দিয়েছেন, বিভিন্ন পার্টি থেকেও প্রতিশ্রুতি দেওয়া হয়েছে যে এদের সমর্থন করা উচিত, সমর্থন না করা অন্যায়। এ অবস্থায় তারা আন্দোলনে নেমেছেন, সেই আন্দোলন আজ ৫০ দিন ধরে চলছে। স্যার, আমরা দেখছি আজকে তাদের বিরুদ্ধে অনেক কথা বলা হচ্ছে। উনি বললেন, কোনও আক্রমণাত্মক ব্যাপার বা কোনও প্রতিহিংসামূলক ব্যবস্থা নেওয়া হয়নি। এ সম্পর্কে আমি অনেক উদাহরণ দিতে পারি যে যেখানে বেতন পর্যন্ত কাটা হচ্ছে। শুধু টেলিফোন বা গাড়ির ব্যাপার নয়, সেখানে বেতন পর্যন্ত কাটার ব্যাপার আছে। উনি বললেন, নিয়ম আছে বেতন কাটা হবে। তাহলে কো-অর্ডিনেশন কমিটি যখন ধর্মঘট করে তখন এ. জি. ধরে না কেন? কই তখন তো একটি জায়গায়তেও মাহিনা কাটেন নি? এই ইঞ্জিনিয়াররা এর আগে যখন একবার ধর্মঘট করেছিল তখন তো তাদের বেতন কাটা হয়নি। উনি প্রত্যেকবার অন্য স্টেটের উদাহরণ দেন এবং বলেন যে দেখুন সেখানে কি অবস্থা। আমিও এ সম্পর্কে অন্য স্টেটের উদাহরণ দিতে পারি। অন্য স্টেটে এদের দিলে যদি ডিসরাপটেড না হয়ে যায় প্রশাসন তাহলে এখানে হবে কেন? আই. এ. এস.-রা এখানে একটা গভীর ষড়যন্ত্র এবং চক্রান্ত করছে। ভারতবর্ষে একটা প্রচলিত কথা আছে যে Bengal I. A. S. are very tough এবং দুর্দান্ত প্রতাপশালী। জ্যোতিবাবু তাদের কাছে পদানত হয়েছেন এটা খুব দুর্ভাগ্যের বিষয়। জ্যোতিবাবু তাদের নিয়ন্ত্রণ করতে পারছেন না, তাদের কাছে হেরে গিয়েছেন এটা জেনে রাখুন। তাদের দ্বারা এদের দাবিয়ে রাখতে পারেন, মাইনে কাটতে পারেন, শাস্তি দিতে পারেন, সারেন্ডার করতে বাধ্য করতে পারেন, কিন্তু আপনি নিজে ট্রেড ইউনিয়ন করতেন, ট্রেড ইউনিয়ন অভিজ্ঞতা থেকে আপনি নিশ্চয়ই স্বীকার করবেন যে, তারপরেও এদের দিয়ে উন্নয়নমূলক কাজ করানো যাবে না, কখনও যায় না, আপনি তা পারবেনও না। আখেরে প্রকৃত মূল্যায়ন হবে না, রাজ্যের উন্নয়ন হবে না। আমি এ ব্যাপারে ২/১'টি উদাহরণ দিচ্ছি। আসামে এ. চৌধুরি ইরিগেশন ডিপার্টমেন্টের সেক্রেটারি হয়েছেন এবং তিনি বরাবর ঐ পদে আছেন। আসামে বি. সি. মেথাই, সেক্রেটারি, ফ্লাড কন্ট্রোল ডিপার্টমেন্টে রয়েছেন। গুজরাটে পি. এ. রাজ্য, অ্যাডিশনাল চিফ সেক্রেটারি রয়েছেন, গুজরাটেই জে. এফ. মিস্ত্রী, সেক্রেটারি ইরিগেশনে রয়েছেন। এই রকম হরিয়ানায় আছে, জম্মু অ্যান্ড কাশ্মীরে আছে, কর্ণটিকে আছে,

কেরালায় আছে, মধ্যপ্রদেশে আছে। আমি প্রত্যেকটি স্টেটের বাই নেম এখানে বলতে পারি। এটা প্রমাণিত সত্য যে এদের মর্যাদা দেওয়া উচিত, এদের বেতন কাঠামোর পরিবর্তন করা উচিত। আজকে ব্যুরোক্রাটদের মধ্যে এদের শিখন্ডী খাড়া করে যে লড়াই চলছে তা চুরমার করে প্রকৃত উন্নয়নের কাজকে তরান্বিত করা উচিত। আজকে সত্যকে ধামা চাপা দেওয়া হচ্ছে। সত্যকে স্বীকার করে নিয়ে তার প্রতি গুরুত্ব আরোপ করাই হচ্ছে বলিষ্ঠতার পরিচয়। আমি সব শেষে মাননীয় জ্যোতিবাবুর কাছে বলছি, যে এই অবস্থা চলতে পারে না। তিনি যদি মনে করেন আরও কিছু কথা শোনা দরকার, আরও কিছু নিয়ম করা দরকার এবং তার যদি সময় না থাকে তাহলে তিনি একটা ক্যাবিনেট সাব কমিটি করে দিতে পারেন। তাতে কোনও লজ্জা নেই। এটা কোনও প্রেজটিজ ইস্যু নয়। তাদের প্রস্তাবেও যদি না হয় তাহলে না হয় বাই পাশ করে আর একটা রিফর্মস কমিটি করে দিতে পারেন। কাজেই মাননীয় জ্যোতিবাবুর কাছে আমার হাম্বল্ সাবমিশন যে, তিনি এ বিষয়ে একটা সল্যুশনে আসুন। এদের মোকাবিলা করবই এই মনোভাব না নিয়ে অন্তত এমন একটা অবস্থার সৃষ্টি করুন যাতে তার মধ্যে দিয়ে একটা সমাধানে পৌঁছানো যায়। রাজ্যের উন্নয়ন অব্যাহত রাখার জন্য এই দাবি আমি করছি এবং দেশের স্বার্থে এই দাবিকে স্বীকার করা উচিত।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি প্রথমেই এটা বলেছি। আমি জানি না উনি বুঝতে পেরেছেন কিনা! উনি তো মন্ত্রী ছিলেন, ওর বোঝা উচিত ছিল। যেমন সেচ দপ্তরে যিনি সচিব তিনি এক্স-অফিসিও ছিলেন, অর্থাৎ পদাধিকার বলে তিনি ছিলেন। এ বিষয়ে যখন আমাদের দৃষ্টি আকর্ষণ করা হ'ল তখন আমরা এক্স-অফিসিওটা কেটে দিই সেক্রেটারি করি এবং এটা আনপ্রিসিডেন্টেড।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** না, এক্স অফিসিও কোনও জায়গায় কাটা নেই।

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন এসব কথা বলছেন? ওদের যিনি সেক্রেটারি ছিলেন তাকে লেখা হত এক্স-অফিসিও এবং স্বাভাবিকভাবে ওরা বললেন যে তাহলে আর সেক্রেটারি কি হল, এক্স-অফিসিও কেন রাখছেন? আমরা তখন কেটে দিলাম। অথচ উনি বলছেন যে না কাটিনি। আমি বলছি যে, কেটেছি। তারপরে ওদের আমলে ছিল কিনা জানিনা, আমাদের আমলে একটা কথা হয়েছিল যে পাবলিক সার্ভিস কমিশনের ঘুরিয়ে ঘুরিয়ে যে চেয়ারম্যান হয়, ওরা একজন ইঞ্জিনিয়ারকে করে দেবার জন্য বললেন। আমরা করে দিলাম। আমাদের কি কোনও বিদ্বেষ আছে ইঞ্জিনিয়ারদের বিরুদ্ধে? তারপরে হাউসিং কমিশনার তিনি হচ্ছেন ইঞ্জিনিয়ার। ইঞ্জিনিয়ারদের যে স্কেল, সেই স্কেল হচ্ছে, আমাদের কতকগুলি স্কেল আছে মাইনে দেবার, ১৭ থেকে ২২ পর্যন্ত। বি. সি. এস. স্কেল হচ্ছে ১৭ থেকে ১৯ পর্যন্ত। কাজেই ওদের যা হয়েছে সেটা আর কারও হয়নি। আর নুতন পদ সৃষ্টি কংগ্রেস আমলে তো হয়নি। আপনারা করলেন না কেন? আমরা তো জয়েন্ট সেক্রেটারি করেছি ৩/৪টি ডিপার্টমেন্টে। তাদের জন্য আমরা দরজা খুলে দিয়েছি যাতে আরও বেশি করে ওরা পান। তারপরে প্রমোশনের ব্যাপারে আপনারা কেন ৭৫/২৫ রেখেছিলেন? আমরা সেখানে ৬০/৪০ করেছি। এতে উন্নীত হয়নি? তারপরে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটির যে রিপোর্ট সে সম্পর্কে এখানে বহুবার বলেছি যে এতগুলি আমরা গ্রহণ করেছি। কয়েকটা বাকি আছে, আমরা আলোচনা করছি, আলোচনা করার পরে ঠিক করব যে আমরা গ্রহণ করব কি বর্জন করব।

অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটির রিপোর্ট যদি ঐ রকম করে হত যে আমরা না বুঝে, না দেখে সবই গ্রহণ করে নিতাম তাহলে তো আলোচনার প্রয়োজন হত না। কিন্তু আমাদের ক্যাবিনেট সাব কমিটি আছে, তাদের কাছে আমরা প্লেস করি। সেখানে কতকগুলি করেছি, আর কতকগুলি করতে পারছি না, সেগুলি আমরা দেখব। আর উনি বলছেন যে, না, আপনি পারবেন না বুঝেছি আমি, আপনি ক্যাবিনেট সাব কমিটি করে দিন, যারা ওদেরটা শুধু বিচার করবেন। কি করে করবেন সাব কমিটি? অন্য ডিপার্টমেন্টও তো ইনভলভ্ আছে এর মধ্যে, অন্য জায়গায় তো তার প্রতিফলন হবে। সেই জন্য আমি বলছি যে আমি একটা পে কমিশন তো করছি, অল্প দিনের মধ্যে অ্যানাউন্স করব। সেই পে কমিশনের কাছে নিশ্চয়ই ওরা বলতে পারবেন ওদের বক্তব্য। সেই জন্য এখন ওরা ফিরে আসুন। আমি বলছি কাজ আরম্ভ করুন। এ সব অনেক কিছু আলোচনা আমরা করতে পারব। উনি বলেছেন যে পে কাট আর পে কাট তো কথা নয়, এত ভাবতে হবে না। যারা এই পথে গেছেন, তারা এটা মনে করেই গেছেন যে আমাদের অধিকার নেই। তবুও আমরা স্ট্রাইক করছি, কতকগুলো গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আমরা স্ট্রাইক করছি এবং তারা নিশ্চয়ই ধরে নিয়েছেন, তাহলে আমাদের পে কাট ইত্যাদির প্রশ্ন উঠতে পারে। এর আগের বারেও উঠেছিল। ওরা কি করলেন, কোর্টে গেলেন। এবারও হয়ত কোর্টে যাবেন আমি জানি। গতবারে কোর্টে গেলেন এবং কোর্টে গিয়ে- লিখে দিলেন অনেকে, যে, না, আমরা কাজ করেছি। কোর্টে বললেন যে যখন ওরা বলছেন কাজ করেছেন, আপনারা দিয়ে দিন, ওদের মাইনে আমরা দিয়ে দিলাম। কি বলব বলুন? কাজেই আমি এই সব পথেই ওদের যেতে বলছি না। আমি বলছি পুজোর আগেই চলে আসুন এবং পুজোর ছুটি আরম্ভ হওয়ার আগেই যদি ওরা চলে আসেন, আমি ওদের সঙ্গে বসতে রাজি আছি। ওদের কথা আমি শুনে নেব। তাছাড়া আমার আর কোনও উপায় নেই। কারণ আমি আবার বলছি, আমি ঐ অন্য জায়গায় যা প্রভাব পড়বে, ঐ যে পে-স্কেলের কথা আপনাদের বললাম, এই যে সব হয়েছে, সেইগুলো ভয়ঙ্করভাবে আঘাত খাবে এবং সেটা এই মুহূর্তে আমি করতে পারব না। শুধু একটা ডিপার্টমেন্টের জন্য আমি করতে পারব না। আমি আবার বলছি ঐ রকম ওদের হেয় করে লাভ নেই, ঐ যে নয় হাজার যারা কর্ম বিরতি করেননি, তাদের ঐ রকম হেয় করে লাভ নেই। তারা সমস্ত কাজ চালাচ্ছেন এবং প্রশাসনের কাজও তারা চালাচ্ছেন।

**The motion of Shri Subrata Mukherjee :** that,

"Whereas more than one month elapsed since the Engineers and Technical Officers of the Government of West Bengal had joined a programme of cease-work in response to a call of FAETO ;

Whereas the development programmes of the State are being adversely affected and the interests of the common people are suffering owing to this indefinite cease-work ;

Whereas the Central grant during the financial year is likely to be refunded owing to the lack of execution of the running programmes at the middle of the year ;

Whereas the demands and grievances of the Government Engineers and Technical Officers are to a considerable degree, reasonable and require due consideration ;

Whereas the Government of West Bengal is not making any effort to bring about an amicable settlement of this statement ;

Whereas to the contrary, the Government is reported to have resorted to harsh and repressive measures to break and malign the movement ;

Therefore, this House expresses its grave concern over the stalemate condition in administration arising out of the aforesaid indefinite cease-work, and urges upon the Government in the greater public interest to stop all repressive measures and to make an all-out effort to have an honourable settlement of the grievances of the Government Engineers and Technical Officers,—was then put and lost.

## ADJOURNMENT

The House was then adjourned at 6.32 p.m. till 1 p.m. on Wednesday the 24th September, 1986 at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 24th September, 1986 at 1-00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 4 Ministers, 9 Ministers of State and 159 Members.

**Starred Question**
**(to which oral answers were given)**

**পশ্চিমবঙ্গে চা-চাষ যোগ্য জমি**

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে মোট কত হেক্টর জমিতে চা-এর চাষ হয়?

[1-00 — 1-10 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

পশ্চিমবঙ্গের মোট ৯৭১৭০ হেক্টর জমিতে চা-এর চাষ হয়।

**শ্রী হিমাংশু কোঙার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, রাজ্যে মোট কত পরিমাণ চা উৎপন্ন হয়?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** ১৯৮৫ সালের হিসাবে দেখা যাচ্ছে যে, ১ লক্ষ ৫৭ হাজার ৩৭১ কেজি চা উৎপন্ন হয়েছে।

**শ্রী হিমাংশু কোঙার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কি পরিমাণ চা বিদেশের বাজারে রপ্তানি করা হয়?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এর একটা মোটা অংশই বিদেশে যায় এবং দেশে বিক্রি হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, দার্জিলিং এবং তরাই অঞ্চলের চা বাগানগুলিতে প্রয়োজনের চেয়ে অনেক বেশি জমি উদ্বৃত্ত পড়ে থাকার ফলে সে সমস্ত জমিতে বাড়তি জনসংখ্যার বসতি গড়ে উঠছে— বিশেষ করে দার্জিলিং-এর ঐ সমস্ত জমিতে চা-চাষ হচ্ছে না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** কোথাও কোথাও অল্প-স্বল্প জমি পড়ে থাকলেও খুব বেশি কোথাও নেই, বরঞ্চ আরও বেশি চা-বাগান করার জন্য জমির দরকার আছে, সে হিসাবে আমরা ইতিমধ্যেই কিছু জমি সংগ্রহ করে দিয়েছি এবং দিচ্ছি।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে পরিমাণ উৎপাদনের কথা বললেন তা কি পুরুলিয়া জেলার বান্দুয়া ২নং অঞ্চলের পাহাড়ের ওপর যে ৩ হাজার চা-গাছ লাগানো হয়েছে সেটা ধরে বললেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** পুরুলিয়া জেলায় চা উৎপাদনের কোনও হিসাব আমার কাছে নেই।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বর্তমানে দার্জিলিং-এ যে গোর্খাল্যান্ড আন্দোলন চলছে তাতে চা-বাগানগুলির যে ক্ষয়ক্ষতি হচ্ছে এবং শ্রমিকরা যে ঠিক মতো কাজ করতে পারছে না তার ফলে কি পরিমাণ আর্থিক ক্ষতি হচ্ছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** প্রশ্নটি যদিও এর থেকে আসে না, তথাপি আমি বলছি যে, গোর্খাল্যান্ড আন্দোলনের ফলে দার্জিলিং জেলায় এবং জলপাইগুড়ি জেলার ডুয়ার্স অঞ্চলে চা-শিল্পের ক্ষতি হচ্ছে, কিছু কিছু কাজ নষ্ট হয়েছে এবং চা-বাগানের জন্য জিনিস-পত্র নিয়ে আসা যাওয়া বাধা প্রাপ্ত হচ্ছে।

**শ্রী বঙ্কিম ত্রিবেদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে চা-শিল্পের যে পরিমাণ জমি এখন ব্যবহার হয় তা বাড়াবার জন্য সরকার চেষ্টা করবেন। কিন্তু আমরা দেখলাম, কয়েকদিন আগে ভূমি সংস্কার তৃতীয় সংশোধনী এখানে যে পাশ করা হল তাতে বলা হয়েছে, বর্তমানে যে জমি আছে তা কমানো হবে না বাড়ানো হবে এই সুযোগ সংশোধনীতে নেই। সুতরাং এটা পরস্পর বিরোধী কথা হচ্ছে না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** না, চা-শিল্পের জন্য যে সিদ্ধান্ত করা হয়েছে তাতে ওখানে আরও জমি দেব। জলপাইগুড়ি জেলায় ৪১৩.২ হেক্টর জমি চা-বাগানগুলিকে দিয়েছি এবং দার্জিলিং জেলায় ৮২২ হেক্টর জমি বাছাই করা হয়েছে, এখনও দেওয়া হয়নি, কিছু অসুবিধা আছে।

## সরকারের নবম বর্ষ পূর্তি উৎসব

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩।) **শ্রী বঙ্কিম ত্রিবেদি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে সরকারের নবম বর্ষ পূর্তি উৎসব উপলক্ষে এ পর্যন্ত কি পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছে ; এবং

(খ) উক্ত অনুষ্ঠানে কোন কোন খাতে কি পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ**

(ক) বর্তমান বামফ্রন্ট সরকারের নবম বর্ষপূতি অনুষ্ঠান উপলক্ষে এ পর্যন্ত মোট ৮,৯৯,২১০ টাকার (আনুমানিক) আবণ্টন দেওয়া হয়েছে। অনুষ্ঠান ও হিসাবের কাজ চলছে।

(খ) উক্ত অনুষ্ঠানে— (১) "রাষ্ট্রীয় অনুষ্ঠান" খাতে ৬,০২,১৫০ টাকার

(২) "প্রদর্শনী" খাতে ২,২৮,৩০০ টাকার

(৩) "বিজ্ঞাপন" খাতে ৬৭,৭৬০ টাকার আবণ্টন দেওয়া হয়েছে।

**শ্রী বঙ্কিম ত্রিবেদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এত পরিমাণ অর্থ খরচা করা হয়েছে, এখনও শেষ হয়নি। আমার প্রশ্ন হচ্ছে এই খরচা করার সার্থকতা কি তা দয়া করে বলবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** আমাদের যে বিভাগ এই বিভাগের যে কর্মসূচি তার মধ্যে এই কাজের তাৎপর্য আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ওয়াকিবহাল আছেন কিনা—পঞ্চায়েত সমিতির উপর ব্লক স্তরে বর্ষপূর্তি উৎসব উপলক্ষ্যে টাকা দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় অনেকগুলি কংগ্রেসের পরিচালিত পঞ্চায়েত সমিতি আছে। তারা এখন বামফ্রন্টের বর্ষপূর্তি উৎসবগুলিকে অত্যন্ত পরিকল্পিতভাবে পূর্তির জায়গায় স্ফূর্তির উৎসব করছেন। তারা বামফ্রন্ট-এর অ্যাচিভমেন্টকে দেখাচ্ছেন না, এ বিষয়টা তদন্ত করে দেখবেন কি?

(নো রিপ্লাই)

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, এই যে ৮ লক্ষ ৯৩ হাজার ২১০ টাকার হিসাব দিলেন তাতে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন পঞ্চায়েত সমিতি এলাকায় পূর্তি উৎসব উপলক্ষ্যে সরকারি প্রশাসন এমনকি জেলা শাসক পর্যন্ত জনসাধারণের কাছ থেকে চাঁদা কালেকশন করছেন এই অনুষ্ঠান করার জন্য সুতরাং এই যে ৮ লক্ষ ৯০ হাজার ২১০ টাকার যে হিসাব দিলেন সেটা কি চাঁদা নিয়ে যদি তা না হয় তাহলে কত টাকা চাঁদা উঠেছে তার হিসাব দেবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** সরকারি আবণ্টন কাকে বলে সেটার যথার্থ জানা দরকার।

*৩১ (হেল্ড ওভার)

**বাঁকুড়া জেলার ঝরিয়া গ্রামের জঙ্গলের জমি বেদখল**

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮।) **শ্রী সুভাষচন্দ্র মাহাত** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সাম্প্রতিকালে বাঁকুড়া জেলার ইন্দপুর থানার ঝরিয়া গ্রামে জঙ্গলের জমি বেআইনিভাবে দখল হইয়াছে ;

(খ) সত্য হইলে, বর্তমানে উক্ত এলাকার কত পরিমাণ জমি কত জন মানুষ ভোগ দখল করিতেছে ; এবং

(গ) উক্ত জঙ্গলের জমিগুলিকে কৃষি জমি হিসাবে আর এস এবং হাল মাপে ভূমি সংস্কার দপ্তর হইতে চিহ্নিত করা হইয়াছে কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ**

(ক) না। সাম্প্রতিককালে উক্ত গ্রামে জঙ্গলের কোনও জমি বেদখল হয় নাই। তবে ১৯৮০ সালের পূর্বে এই এলাকায় কিছু জমি বেআইনিভাবে দখল হয়েছিল।

(খ) ১৭টি পরিবার ১৯৮০ সালের পূর্ব থেকে ১৬ হেক্টর জমি দখল করে আছে।

(গ) না।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যে ঐ ১৯৮০ সালে থেকে বে-আইনি দখল করে আছে এবং সেখানে ঐ বে-আইনি জমির উপর কৃষি জমি হস্তান্তরিত করার জন্য কোনও রকম ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** সে রকম কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নি। তাদের নামে মামলা দেওয়া আছে, কোর্টে কেস আছে।

**শ্রী কাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ঐ জমি সংক্রান্ত ব্যাপারে মামলা আছে। কোনও ফৌজদারি মামলা ইতিমধ্যে দায়ের করা হয়েছে কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** ফরেস্টের নিজস্ব আইন আছে। সেই আইন বলে মামলা দেওয়া আছে। ফৌজদারির ঘটনা ঘটলে সে রকম ব্যবস্থা নেওয়া হবে।

### শ্রীদুর্গা কটন ও উইভিং মিল

***৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭।) **শ্রী অমলেন্দ্র রায়ঃ** পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শ্রীদুর্গা কটন ও উইভিং মিল 'ডি-নোটিফাই' করার কারণ কি;

(খ) ডি-নোটিফাই করার আগে রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করা হয়েছিল কিনা; এবং

(গ) ঐ মিলটিকে চালু রাখার জন্য রাজ্য সরকার ভারত সরকারের কাছে নির্দিষ্ট সুপারিশ করেছেন কি?

**শ্রী নির্মলকুমার বোসঃ**

(ক) শ্রীদুর্গা কটন ও উইভিং মিল আই (ডি অ্যান্ড আর) অ্যাক্ট মাধ্যমে অধিগৃহীত এবং আই আর বি আই পরিচালিত একটা সংস্থা। সম্যক কি কারণে এই ব্যবসা

ডি-নোটিফাই করা হইয়াছে রাজ্য সরকার জ্ঞাত নহে।

(খ) না।

(গ) হ্যাঁ।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—যখন ঐ মিলটির পরিচালনা ভার কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছিলেন তার পরবর্তীকালে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এই মিলটি জাতীয়করণ করার জন্য যে সমস্ত প্রস্তাব পেশ করা হয়েছে তার উত্তরে কেন্দ্রীয় সরকার কি আপনাদের কিছু জানিয়েছেন?

**শ্রী নির্মলকুমার বোসঃ** এই কারখানাটি ১৯৭৮ সালে অধিগ্রহণ করা হয়। এবং এর অথরাইজড কন্ট্রোলার বর্তমানে আই আর সি আই নাম পাল্টে আই আর ডি আই তারা চালাচ্ছিলেন। রাজ্য সরকারের পক্ষ থেকে বারে বারে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করা হয়েছে যে কারখানাটি জাতীয়করণ করুন। ১৯৮০ সালের ৭ই মার্চ কেন্দ্রীয় সরকারের অফিসারদের সঙ্গে টেক্সটাইল দপ্তরের সঙ্গে আমাদের অফিসারদের সঙ্গে আলোচনা হয়, সভা হয়, সেই সভায় পরিষ্কার করে বলা হয় যে এই কারখানাটিকে লাভজনক করা যায়, এটা সম্ভব এবং আমাদের পশ্চিমবঙ্গের স্বার্থে এটা প্রয়োজন, কেবলমাত্র প্রায় দেড় হাজার শ্রমিকের স্বার্থে হ্যান্ডলুম, পাওয়ারলুম ইত্যাদির জন্য, কিন্তু ভারত সরকার রাজি হন নি। জাতীয়করণ না করে বারে বারে টেকওভার পিরিয়ড বাড়িয়ে দিলেন এবং আমাদের পক্ষ থেকে অনুরোধ করা হয়েছে, মুখ্যমন্ত্রী মহাশয় করেছেন আমি দেখা করেছি, কিন্তু সব উপেক্ষা করে গত ১২ই জুলাই এই কারখানাটি ডি-নোটিফায়েড করে দেওয়া হয়েছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** রাজ্য সরকারের পক্ষ থেকে যে প্রচেষ্টা গ্রহণ করেছেন ১৯৭৮ সাল থেকে আজ পর্যন্ত সেই সমস্ত পেপার্সগুলো দয়া করে হাউসে সার্কুলেট করবেন কি?

**শ্রী নির্মলকুমার বোসঃ** করে দেব।

## কল্যাণী স্পিনিং মিলস

***৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮।) **শ্রী সরল দেবঃ** রাষ্ট্রীয় সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালে কল্যাণী স্পিনিং মিলস-এর লোকসানের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত বৎসরের শ্রমিকদের মজুরি বাবদ খরচ কত?

**শ্রী নির্মলকুমার বোসঃ**

(ক) ব্যবস্থাগুলি নিম্নরূপঃ-

(১) মিলে নিয়মিতভাবে কাঁচামাল ও যন্ত্রাংশ সরবরাহ করিবার উপযুক্ত ব্যবস্থ গ্রহণ করা হইয়াছে।

(২) ভারতীয় রাষ্ট্রীয় ব্যাঙ্ক (State Bank of India) হইতে কার্যকর মূলধ (Working Capital) যাহাতে পাওয়া যায় তাহার জন্য সরকারি পর্যা আলোচনা হইয়াছে। পরবর্তীকালে মিল কর্তৃপক্ষও আলোচনা চালাইয় যাইতেছেন।

(৩) মিলটি আধুনিক করার জন্য ভারতীয় শিল্প উন্নয়ন ব্যাঙ্ক (I.D.B.I.) হইতে যথোপযুক্ত ঋণ সংগ্রহের ব্যবস্থা হইতেছে। ইহা ছাড়া মিল কর্তৃপক্ষ বিভি ট্রেড ইউনিয়ন সংস্থার সহিত মিলটিকে সপ্তাহের প্রত্যেক দিন (productio norm) যথোপযুক্ত পুনর্বিন্যাস করার ব্যাপারে আলোচনা চালাইতেছেন। এ সমস্ত ব্যবস্থা রূপায়িত হইলে অদূর ভবিষ্যতে মিলটির উৎপাদন ক্ষমত বহুলাংশে বৃদ্ধি পাইবে ও ক্রমান্বয়ে লোকসানের মাত্রা কমিতে থাকিবে।

| (খ) | ১৯৮৪-৮৫ | ১৯৮৫-৮৬ |
|---|---|---|
| | ৫১১ লক্ষ টাকা | ৫৬০ লক্ষ টাকা |
| | ২৯৫ লক্ষ টাকা | ৩২৫ লক্ষ টাকা |

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, ঐ লোকসানের অন্যতম একটি কারণ হল ঐ মিলের উদ্বৃত্ত কর্মচারী কিনা? সেখানকার উদ্বৃত্ত ৭০০ কর্মচারীকে আপনাদের ক্যাবিনেটের পক্ষ থেকে ডি পি এলে ট্রান্সফার করবার জন্য প্রয়াত শিল্প-বাণিজ্য মন্ত্রী কানাইলাল ভট্টাচার্যের আমলে সিদ্ধান্ত গৃহীত হয়েছিল এবং তা কার্যকর না করবার ফলেই এটা হয়েছে। তাদেরকে আইডেল করে রেখে আবার নতুন করে সেখানে লোক নিয়োজিত হয়েছে, ফলে লোকসানের পরিমাণ উত্তরোত্তর বাড়ছে। এইভাবে আইডেল ওয়েজে চললে লোকসানের পরিমাণ বাড়তেই থাকবে। এই লোকসান কমাবার ক্ষেত্রে কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস :** একথা ঠিক যে, কল্যাণী স্পিনিং মিলে বাড়তি লোক আছে এবং লোকসানের কারণ এটা। তবে অন্যান্য কারখানাতেও এটা আছে। ইতিপূর্বে প্রয়াত কানাইবাবু এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই দুইজনে মিলে সিদ্ধান্ত নিয়েছিলেন যে, ওখানকার উদ্বৃত্ত লোকদের দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডে পাঠানো হবে, কিন্তু দুর্ভাগ্যবশত যেসব কর্মচারিদের পাঠাবার কথা হয়েছিল তারা রাজি হননি। দেখেছি, কলকাতা থেকে কাউকে কুচবিহারে ট্রান্সফার করলে কেউ যেতে চায় না। উনি তো ট্রেড ইউনিয়ন করেন, ওদেরকে দুর্গাপুরে পাঠাবার ব্যাপারে একটু চেষ্টা করে দেখুন না! দেখবেন, সেটা খুবই মুশকিল। কাজেই এটা করা যায়নি।

নতুন করে লোক নিয়োগ করা হয়েছে এটা ঠিক নয়। উপর দিকে টেকনিক্যাল পদে যে শূন্যতা সৃষ্টি হয়েছিল সেখানে লোক নেওয়া হয়েছে, ঢালাওভাবে লোক নেওয়া হয়নি।

## কলিকাতা হইতে প্রকাশিত দৈনিক পত্রিকায় সরকারি বিজ্ঞাপন

***৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৮।) **শ্রী অশোক ঘোষ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৫-৮৬ সালে কলিকাতা হইতে প্রকাশিত দৈনিক পত্রিকাগুলিতে সরকার মোট কত টাকার বিজ্ঞাপন দিয়েছেন (পৃথক পৃথক হিসাব)?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :**

কলিকাতা হইতে প্রকাশিত দৈনিক পত্রিকাগুলিতে ১৯৮৫-৮৬ সালে বিজ্ঞাপন বাবদ ব্যয়ের হিসাব নিম্নরূপ :-

| | |
|---|---|
| ১। স্টেটস্‌ম্যান | —১৩ লক্ষ ৭০ হাজার ৫শ টাকা |
| ২। আনন্দবাজার পত্রিকা ও সংশ্লিষ্ট গোষ্ঠীর পত্রিকাসমূহ | ১৮ লক্ষ ৮৮ হাজার টাকা |
| ৩। অমৃতবাজার ও যুগান্তর | ২২ লক্ষ ৫ হাজার ৯শ টাকা |
| ৪। আজকাল | ৪ লক্ষ ৪১ হাজার ৯শ টাকা |
| ৫। বর্তমান | ১ লক্ষ ৬১ হাজার ৬শ টাকা |
| ৬। বসুমতী | ৯ লক্ষ ৩০ হাজার ৭শ টাকা |
| ৭। সত্যযুগ | ৫ লক্ষ ১৯ হাজার ৬শ টাকা |
| ৮। গণশক্তি | ১২ লক্ষ ৪৫ হাজার ৯শ টাকা |
| ৯। কালান্তর | ৪ লক্ষ ৪৮ হাজার ১শ টাকা |
| ১০। ইকনমিক টাইমস | ৩২ হাজার টাকা |
| ১১। সন্মার্গ | ২ লক্ষ ৩০ হাজার ২শ টাকা |
| ১২। বিশ্বামিত্র | ১ লক্ষ ৩৪ হাজার ৫শ টাকা |
| ১৩। রূপলেখা | ৪০ হাজার টাকা |
| ১৪। ছাপতে ছাপতে | ১৩ হাজার টাকা |
| ১৫। দৈঃ প্রকাশ | ১৫ হাজার টাকা |
| ১৬। আজাদ হিন্দ | ১ লক্ষ ৫ হাজার ৯শ টাকা |
| ১৭। রোজানা হিন্দ | ৪৬ হাজার ৫শ টাকা |
| ১৮। ক্যালকাটা অবসার্ভার | ২০ হাজার টাকা |
| ১৯। পয়গম | ২৪ হাজার ৫শ টাকা |
| ২০। দৈঃ জননী | ২২ হাজার টাকা |
| ২১। জনতা | ২০ হাজার টাকা |
| ২২। পরীক্ষিত | ১২ হাজার টাকা |
| ২৩। সূত্রকর | ২১ হাজার টাকা |

| | |
|---|---|
| ২৪। আক্কাস | ১০ হাজার টাকা |
| ২৫। আসরে জাদ্দি | ১০ হাজার টাকা |
| ২৬। গাজী | ৩৫ হাজার টাকা |
| ২৭। নভী পরভাত | ১ লক্ষ ৪১ হাজার টাকা |
| ২৮। দেশদর্পণ | ৩১ হাজার ৫শ টাকা |
| | মোট ১ কোটি ১ লক্ষ ৭৬ হাজার ৩শ টাকা |

কলিকাতা থেকে প্রকাশিত আর তিনটি দৈনিকের সঠিক হিসাব না থাকায় উল্লেখ করা হল না। এই পত্রিকাগুলির নাম- দৈনিক আকর্ষণ, ইথ্‌রোজ এবং সান-ই-মিলাত।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয় দৈনিক সংবাদ পত্রের বিজ্ঞাপনের টাকা দেওয়ার ব্যাপারে যে বিবৃতি পেশ করলেন তাতে দেখতে পেলাম একটি কাগজের সঙ্গে আর একটি কাগজের বিজ্ঞাপনের টাকা দেওয়ার ব্যাপারে আমাদের ধারণা বা মতে বৈষম্য মূলক হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কিসের ভিত্তিতে সরকার টাকা দেয়। কাগজের মান কি সারকুলেশন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** সরকারের বিভিন্ন নিয়মনীতির ভিত্তিতে বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে। কাগজের সারকুলেশন এবং কি শ্রেণীর পাঠকের কাছে পৌছায় সেই ভিত্তিতে বিজ্ঞাপন দেওয়া হয়।

**শ্রী অশোক ঘোষ ঃ** আমরা যে বিভিন্ন শ্রেণীর সংবাদপত্র পড়ি তার মধ্যে দেখতে পাচ্ছি আজকালকে ৪ লক্ষের কিছু বেশি টাকা, বর্তমানকে ১ লক্ষের কিছু বেশি টাকা, আনন্দবাজারকে ১৮ লক্ষের কিছু বেশি টাকা এবং যুগান্তরকে ২২ লক্ষের কিছু বেশি টাকা দেওয়া হয়েছে। সেই জায়গায় গণশক্তি এই মাত্র কয়েক দিনের কাগজ তাকে ১২ লক্ষ ৪৫ হাজার ৯শো টাকা দেওয়া হয়েছে। এটা কোন সারকুলেশনের ভিত্তিতে দেওয়া হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** গণশক্তির সারকুলেশন এবং কালাম সেনটিমিটারে কতটা কি লাগে এইভাবে পৃথকভাবে প্রশ্ন করা হলে উত্তর পাওয়া যাবে।

**Dr. Zainal Abedin :** Will Hon'ble Minister of State-in-charge of Information and Public Relations Department be pleased to state as to what are the reasons for wide inequality in the amount disbursed to different press for advertisement ?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** আমার প্রথম নিবেদন হল বিভাগের নাম তথ্য সংস্কৃতি বিভাগ, তথ্য প্রচার বিভাগ নয়। দ্বিতীয় কথা হল আপনি যে ইনইকুয়ালিটির কথা তুলেছেন, এটা মোটেই ইনইকুয়ালিটি নয়। প্রচারের মান, উদ্দেশ্য এবং লক্ষ্য এই সব বিচার করে

বিজ্ঞাপন দেওয়ার সময় চিন্তা হয়ে থাকে।

**উর্ধসীমা নির্ধারণ পরিকল্পনায় শিলিং বহির্ভূত শহরের বাড়ি**

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের ১লা জুন হইতে ১৯৮৬ সালের ৩০শে জুন পর্যন্ত সময়ে শহরের বাড়ি উর্ধসীমা নির্ধারণ পরিকল্পনায় কলিকাতায় কতগুলি বাড়ি সরকারের অধীনস্থ হইয়াছে ; এবং

(খ) উক্ত সময়ে কতগুলি বাড়িকে বাস্তুহীনদের মধ্যে বণ্টন করা সম্ভব হইয়াছে?

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ**

(ক) ১৯৭৬ সালের শহরাঞ্চল জমি (উর্ধসীমা এবং প্রনিয়ন্ত্রণ) আইনে উদ্বৃত্ত খালি জমি অধিগ্রহণের বিধান আছে। ঐ আইনে বাড়ি অধিগ্রহণের কোনও বিধান নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(কোনও অতিরিক্ত প্রশ্ন হয় নাই।)

**হলদিয়া পেট্রোকেমিক্যালস্ কারখানা**

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এ পর্যন্ত হলদিয়া পেট্রোকেমিক্যালস্ কারখানার জন্য অধিগৃহীত জমির সমস্ত ক্ষতিপূরণ দেওয়া হয় নাই ;

(খ) সত্য হইলে তাহার কারণ কি ;

(গ) কি কি শর্তসা ক্ষে যৌথ উদ্যোগে উক্ত কারখানাটি নির্মিত হইবে ;

(ঘ) উক্ত কারখানাটি চালু করিতে কত পরিমাণ অর্থ ব্যয় হইবে এবং কতজনের কর্মসংস্থানের ব্যবস্থা হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(ঙ) ১৯৮৬-৮৭ সালে যৌথ উদ্যোগে রাজ্যে কতগুলি কলকারখানা নির্মিত হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ক্ষতি-পূরণের জন্য প্রদেয় টাকা মেদিনীপুর কালেকটারের অফিসে জমা দেওয়া

হইয়াছে। এই টাকার প্রায় ৮০ ভাগ ক্ষতিপূরণ বাবদ বিলি করা হইয়াছে অবশিষ্ট টাকা ক্ষতি পূরণ হিসাবে বিলি করিবার জন্য প্রয়োনজীয় পদক্ষে কালেকটর কর্তৃক গৃহীত হইয়াছে। মুখ্যত কিছু মামলা, structure value-এ অসুবিধা এবং ফলে এস্টিমেট তৈরিতে দেরি হওয়ার জন্য অবশিষ্ট টাকা বিলিতে বিলম্ব হইতেছে। ইহা ছাড়া কিছু কেসে নতুন করিয়া এস্টিমেট তৈরি হইতেছে

(গ) এই প্রকল্পে পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন পর্ষদ ২৬ শতাংশ এবং সর্বশ্রী আর গি গোয়েঙ্কা, সঞ্জীব গোয়েঙ্কা ও তাহাদের সহযোগিরা মোট ২৪.৯৯ শতাংশ ইকুয়িটিতে অংশ গ্রহণ করিবে। এই শর্তসাপেক্ষে কেন্দ্রীয় সরকারের আইন ও নীতি মোতাবেক উক্ত প্রকল্প রূপায়িত হইবে।

(ঘ) প্রোজেক্ট রিপোর্ট অনুযায়ী আনুমানিক ১০৫২ কোটি টাকা ব্যয় হইবে। মুদ্রা বিনিময় হার-এ পরিবর্তন, আমদানি শুল্ক এবং মূলধনী ব্যয় ইত্যাদির বৃদ্ধির দরুন পরে ব্যয়ের হিসাবে কিছু পরিবর্তন হইতে পারে।

সরাসরি প্রায় ২০০০ জনের কর্মসংস্থানের ব্যবস্থা হইবে। যদি হলদিয়া পেট্রোকেমিক্যালস হইতে উৎপাদিত সমস্ত সামগ্রী হলদিয়া এবং পশ্চিমবঙ্গের অন্যান্য স্থানে অবস্থিত শিল্প সমূহে সরাসরি ব্যবহৃত হয় তাহা হইলে এই রাজ্যে প্রায় দেড় লক্ষ লোকের কর্ম সংস্থান হইতে পারে।

(ঙ) ছয়টির পরিকল্পনা লওয়া হইয়াছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, বর্তমানে ঐ পেট্রো কেমিক্যালস কারখানাটি কি পর্যায়ে আছে এবং টোটাল কত জমি সেখানে অধিগ্রহণ করা হয়েছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কত পরিমাণ জমি অধিগ্রহণ করা হয়েছে সেটা দেখে বলতে হবে। তবে আমরা হলদিয়া পেট্রো কেমিক্যালসের জন্য অনেকখানি জমি নিয়েছি এবং তার উন্নয়নের জন্য আমরা প্রায় ৫ কোটি টাকা ইতিমধ্যে খরচ করেছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হলদিয়া পেট্রো কেমিক্যালসের ক্ষেত্রে ডিবেট ইকুয়িটি রেশিও কি দাঁড়াচ্ছে?

***শ্রী নির্মলকুমার বসু ঃ*** ইঞ্জিনিয়ারস ইন্ডিয়া লিমিটেড যখন আমাদের প্রকল্পটা চূড়ান্তভাবে তৈরি করে দেন তখন ছিল ১ঃ৩, অর্থাৎ ইকুয়িটি হবে ৪ ভাগের মধ্যে ১ ভাগ এবং ঋণ হবে ৩ ভাগ। কিন্তু এখন খরচ অনেক বেড়ে গেছে। খরচ বেড়ে ১,১০০ কোটি টাকার কিছু বেশি এখন হতে পারে। সেই কারণে আলোচনা হয়েছে যে, ঋণের পরিমাণ আরও বাড়ানো যায় কিনা, অর্থাৎ ১ঃ৪ অঁর্থাৎ ৫ ভাগের মধ্যে ৪ ভাগ ঋণ এবং ১ ভাগ শেয়ার করা যায় কিনা। এই ব্যাপারে আই ডি বি আই হচ্ছে আমাদের লিড ব্যাঙ্ক। তাদের সঙ্গে এ ব্যাপারে আমরা ওপেন মাইন্ডে আলোচনা করেছি। তবে ১ঃ৩ বা ১ঃ৪ যেটা আমাদের পক্ষে সুবিধা হবে সেটাই আমার গ্রহণ করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, লেবার ডিপার্টমেন্টের একটি গভর্নমেন্ট অর্ডার আছে যে, উন্নয়নমূলক কাজের জন্য জমি অধিগ্রহণ করা হয়ে থাকলে সংশ্লিষ্ট জমির মালিকের বাড়ির কাউকে চাকরি দেওয়া হবে। হলদিয়া পেট্রো কেমিক্যালসের জন্য যাদের জমি অধিগ্রহণ করা হয়েছে তাদের ক্ষেত্রেও ঐ নীতি গ্রহণ করা হবে কিনা?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এক্ষেত্রে সরকারের যা নিয়ম আছে সেটা অনুসরণ করা হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হলদিয়া পেট্রো কেমিক্যালস কমপ্লেক্সে একজাকট ফিনান্সিয়াল কনট্রিবিউশনস কার কত অর্থাৎ স্টেট গভর্নমেন্ট, গোয়েঙ্কা অ্যান্ড আদার ফিনান্সিয়াল ইনস্টিটিউশনস যা রয়েছে এদের মধ্যে কে কত কনট্রিবিউট করেছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** প্যাটার্নটা হচ্ছে ১০০ ভাগের মধ্যে ২৬ ভাগ হচ্ছে রাজ্য সরকার। এটা ২৬.১ ভাগ হবে এখন, কারণ গোয়েঙ্কার জন্য বলে দেওয়া হয়েছে ২৪.৯৯ ভাগ। বাকিটা ব্যাঙ্কস্ অ্যান্ড আদার ফিনান্সিয়াল ইনস্টিটিউশনস থেকে নেওয়া হবে।

### ভূমি সংস্কার দ্বিতীয় সংশোধনী আইনে সরকারে ন্যস্ত জমি

***৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৮।) **শ্রী সুরেশ সিংহ ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভূমি সংস্কার দ্বিতীয় সংশোধনী আইন অনুযায়ী এ পর্যন্ত কি পরিমাণ উদ্বৃত্ত জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে ; এবং

(খ) ঐ উদ্বৃত্ত জমি ভূমিহীনদের মধ্যে বণ্টনের জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ**

(ক) ১৯৮১ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধনী) আইন অনুযায়ী কোনও উদ্বৃত্ত জমির দখল সরকার এখনও পর্যন্ত গ্রহণ করতে পারেনি কারণ ঐ আইনে রাষ্ট্রপতির সম্মতি মিলেছে ১৯৮৬ সালের ৬ই মার্চ তারিখে ঐ আইন গেজেটে প্রকাশিত হয়েছে ২৪-৩-৮৬ তারিখে।

(খ) 'ক' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন ওঠে না।

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ যে উদ্বৃত্ত জমি সেক্ষেত্রে স্টট অ্যাকুইজিশন অ্যাক্ট এবং এল আর অ্যাক্টের মতো রিটার্ন দেবার ব্যবস্থা আছে কিনা?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** এই ধরনের রুল তৈরি হলে হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আমি জানতে চাইছি যে, রাষ্ট্রপতি ম্মতি প্রদানের পর দ্বিতীয় ভূমিসংস্কার বিলের ঐ আইন কোন সাল থেকে কার্যকর হবে?

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** সরকার নোটিফাই করলেই হবে। ১৯৮৬ সালে যে অ্যাসে পেয়েছি রাষ্ট্রপতি সম্মতি সেই অনুযায়ী আমি মন্তব্য করেছি কয়েকদিন আগেই পাশ ক( দিয়েছেন।

**পুরুলিয়া জেলার মধুকুণ্ডায় কয়লা তোলার প্রস্তাব**

***৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৬।) **শ্রী নটবর বাগদি ঃ** গত ৩১এ মার্চ, ১৯৮ তারিখের প্রশ্ন নং ২৪ (অনুমোদিত প্রশ্ন নং ২৮১)-এর উত্তর উল্লেখে শিল্প ও বাণিজ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পুরুলিয়া জেলার মধুকুণ্ডায় কয়লা তোলা: জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট কোনও প্রস্তাব পাঠিয়েছেন কিনা?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

না।

**শ্রী নটবর বাগদি ঃ** স্যার, এখানে যে প্রচুর পরিমাণে কয়লা পাওয়া গিয়েছে এবং এর আগেও বলেছিলেন বিধানসভায় বলেছিলেন যে এখানে কয়লা পাওয়া গিয়েছে উৎকৃষ্ট পরিমাণে এটা আমরা জেনেছি। কিন্তু এই কয়লা তোলার ব্যবস্থা না করলে ঐ এলাকায় যে দিনের পর দিন সমাজবিরোধীদের কার্যকলাপ বেড়ে যাচ্ছে এবং এলাকার মানুষ বসবাস করতে পারছে না—এই বিষয়টি নিয়ে তাড়াতাড়ি কিছু করার জন্য আপনার দপ্তর থেকে সংশ্লিষ্ট বিভাগের কাছে কিছু করার জন্য চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া তারা একটা অনুসন্ধান কার্য চালিয়ে এই সিদ্ধান্তে পৌছেছেন রানিগঞ্জ-র দিশেরগড় এলাকায় ভালো কয়লা যেখানে আছে সেটা পুরুলিয়া জেলার মধুকুণ্ড ব্লক পর্যন্ত চলে গিয়েছে। দিশেরগড় ব্লকের যে হিসাব পাওয়া গিয়েছে সেটা হচ্ছে ২৭৭ মিলিয়ান টন। তবে সেখানে ভালো মানের কয়লা পাবার সম্ভাবনা আছে। এখন এই কয়লার ব্যাপারে বলতে পারি শুধু দিশেরগড় মধুকুণ্ডায় নয়, বর্ধমান, বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়ায় প্রচুর কয়লা আছে। এই বিষয়ে ভারত সরকারে-র অধীনস্থ কোল ইন্ডিয়ার সাবসিডিয়ারির ব্যাপারে যে বৈঠক হয় সেই বৈঠকে আমাদের অফিসাররা ছিলেন তারা আলোচনাও করেছিলেন—এই নিয়ে তারা উদ্যোগ গ্রহণ করবেন। আমরা তথাপিও এই বিষয়ে কেন্দ্রীয় সরকারকে লিখব। মাননীয় সদস্য আর একটি বিষয়ে বললেন যে আনুষ্ঠানিক ভাবে এখানে কয়লাখনি চালু না করবার ফলে এটা মূল্যহীন হয়ে গেল। এই যে বে-আইনি উত্তোলন এটা ইললিগ্যাল মাইনিং-র ফলে নষ্ট হয়ে যাচ্ছে, সমাজবিরোধী কার্যকলাপ বৃদ্ধি পাচ্ছে এই কথা সত্য। এই ইললিগ্যাল মাইনিং এর ফলে অসামাজিক কার্যকলাপ এবং কয়লা লুণ্ঠন ভারত সরকার ও রাজ্য সরকার ক্ষতিগ্রস্থ হচ্ছে খুবই। এই ব্যাপারে ইতিপূর্বে এই সব সংস্থা এবং ভারত সরকারের কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে বহুবার আলোচনা হয়েছে। আমরা বলেছি ইললিগ্যাল মাইনিং যেভাবে হোক বন্ধ করতে হবে। এই ব্যাপারে রাজ্যের পুলিশ বিভাগ এবং কেন্দ্রীয় সরকারের পুলিশ বিভাগ তারা চিন্তাভাবনা করছেন।

**শ্রী শান্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় কয়লার ব্যাপারটা ভারত সরকারের

হলেও আমরা সংবাদপত্রে দেখেছিলাম—মুখ্যমন্ত্রী বলেছেন যে আমরা যোগাযোগ করব যাতে রাজ্য সরকার ও কোল ইন্ডিয়া যৌথভাবে কয়লা পরিচালনার দায়িত্ব নিতে পারে। এই রকম সংবাদপত্রে দেখেছিলাম ; এই বিষয়টা নিয়ে রাজ্য সরকার কোনও ভাবে চিন্তা-ভাবনা করছেন কি ?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আপনি যা বললেন এটা মধুকুণ্ডার ব্যাপার নয়, এটা বীরভূম জেলার একটা ঘটনা।

### বাঁকুড়া জেলায় ছেন্দাপাথর উলফ্রাম খনি

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৪।) **শ্রী রামপদ মান্ডি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাঁকুড়া জেলার ছেন্দাপাথর উলফ্রাম খনির কাজ পুনরায় চালু করিবার জন্য কি ব্যবস্থা লওয়া হইতেছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

বাঁকুড়া জেলার ছেন্দাপাথর উলফ্রাম খনির কাজ পুনরায় চালু করিবার জন্য গৌরিপুর ইন্ডাস্ট্রিজ কর্তৃপক্ষের সহিত আলোচনা চলিতেছে।

**শ্রী রামপদ মান্ডি ঃ** এই গুরুত্বপূর্ণ খনি দখল করার জন্য বিধানসভায় একটি সর্বদলীয় প্রস্তাব গৃহীত হওয়ার পর এই বিষয়ে কেন্দ্রের কাছ থেকে কি কোনও ইতিবাচক সাড়া পাওয়া গেছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কেন্দ্রের কাছে পাঠিয়ে দিয়েছি তবে এখন পর্যন্ত কোনও সিদ্ধান্ত তারা গ্রহণ করেন নি।

**শ্রী রামপদ মান্ডি ঃ** আদিবাসী শ্রমিক যারা সেখানে কাজ করেছে তাদের বকেয়া মজুরি আদায় করার বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** গৌরিপুর ইন্ডাস্ট্রিজ বলেছে টাকা দিয়ে দেব, তবে এখনও পর্যন্ত দিয়েছেন কি না বলতে পারব না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** গৌরিপুর ইন্ডাস্ট্রির সঙ্গে কবে শেষ কথা বলেছেন এবং মূল ফার্ম খোলা হবে না বন্ধ থাকবে এ বিষয়ে কিছু কি ঠিক হয়েছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এটা মূলত ধাতু পদার্থ এবং আদিবাসী অনেক শ্রমিক এখানে কাজ করত বলে আমরা এ বিষয়ে খুব তৎপর। আমরা গতকাল আলোচনা করেছি। তাদের কাছ থেকে পুরানো পাওনা হিসাবে ৬২ হাজার টাকা পাই। তাদের বলেছি ১ লক্ষ ৮০ হাজার টাকা জমা দিন। তারা ৭দিন সময় চেয়েছেন। তারপরে যদি কাজ আরম্ভ করেন ভালো, না হলে কি করা যাবে তা চিন্তা করা যাবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** গৌরিপুর ইন্ডাস্ট্রির প্রিসিডেন্ট খুব ভালো নয়। এর আগে যে

**কটি** কারখানা তারা নিয়েছিল তার অর্ধেক বিক্রি করে দিয়েছে। Practically I call them glorified Kaloars, nothing better then that. যে সব কর্মীরা ছিলেন তাদের কাজে রেখে কারখানা খুলবেন কিনা সেটা জানতে চাই।

**শ্রী নির্মলকুমার বসু :** এর উত্তর দিতে পারতাম তবে ঠিক সংসদীয় নিয়মের মধ্যে পড়ে না বলে উত্তর দিচ্ছি না। আমার ধারণা আপনি সেটা জানেন যে এর পেছনে কারা আছেন। আমরা যখন কারখানা খোলার চেষ্টা করছি তখন এইসব জেনেশুনে অগ্রসর হচ্ছি।

**Mr. Deputy Speaker :** Starred question No. 42 is held over.

### গোর্খাল্যান্ড আন্দোলনে পর্যটন শিল্পের অবস্থা

***৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯।) **শ্রী বিভূতিভূষণ দে, শ্রী কাশীনাথ মিশ্র ও শ্রী অমলেন্দ্র রায় :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দার্জিলিং-এ গোর্খাল্যান্ড আন্দোলনের ফলে পর্যটন শিল্পের কোনও আর্থিক ক্ষতি হয়েছে কি ;

(খ) হলে, ঐ বাবদ ক্ষতির পরিমাণ কত ; এবং

(গ) ১৯৮৬ সালের ১লা এপ্রিল হতে ১৯৮৬ সালের ৩১এ আগস্ট পর্যন্ত সময়ে ঐ জেলার পর্যটক আগমনের সংখ্যা কত?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :**

(ক) হ্যাঁ।

(খ) সরকারি ও বেসরকারি মিলে আনুমানিক তের কোটি টাকা।

(গ) আনুমানিক উনচল্লিশ হাজার।

(No. Suplementary)

**Mr. Deputy Speaker :** Starred question No. 44, 46, 47 are heldover.

### বর্ধমান জেলার সাতগ্রাম এলাকায় বন্ধ কোলিয়ারি

***৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৯।) **শ্রী সুভাষচন্দ্র মাহাতো এবং শ্রী কাশীনাথ মিশ্র :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান জেলার সাতগ্রাম এলাকায় অধীনস্থ নিমচা, জে কে নগর ও রতিবাটি কোলিয়ারিগুলি জমি অধিগ্রহণ করে ইস্টার্ন কোলফিল্ড লিমিটেডকে না দেওয়ার ফলে কয়লা তোলা বন্ধ এবং প্রায় ১০০০ শ্রমিক বেকার হয়েছে ; এবং

(খ) সত্য হলে, ঐ জমি হস্তান্তর না হওয়ার কারণ কি?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** রানীগঞ্জ এলাকায় নিমচাতে, জে কে নগরে এবং রতিবাটিতে ই সি এল কে জমি অধিগ্রহণ করে না দেবার জন্য সেখানে কোলিয়ারির কাজ বন্ধ হয়ে আছে, এই রকম তথ্য আছে কি না?

**শ্রী সুনীল মজুমদার ঃ** আমি প্রশ্নের উত্তরে বলেছি ঠিক নয়। আপনি যখন বললেন তখন বলছি। ই সি এল কর্তৃপক্ষ জে কে নগর, রতিবাটি ও নিমচা মৌজার জন্য যথাক্রমে ১৮.১৬৫ একর, ৪.০৩ একর এবং ২১৩.৭৬ একর জমি বিভিন্ন সময়ে অধিগ্রহণের প্রস্তাব বর্ধমান জেলা সমাহর্তার নিকট দাখিল করিয়াছেন।

জে কে নগর কোলিয়ারির ১৮.১৬৫ একর জমির মধ্যে ২.১৩ একর জমি ১৯-৯-৮৪ তারিখে এবং ৯.২৯০১ একর জমি ৫-১২-৮৫ তারিখে ই সি এল, কর্তৃপক্ষকে দখল দেওয়া হইয়াছে। ০.৩৬ একর জমির দখল অতি সত্ত্বর দেওয়া হইবে। বাকি জমিগুলি মালিক খতিয়ানে থাকায় দখল দেওয়া যায় নাই।

রতিবাটি কোলিয়ারির ৪.০৩ একর জমির মধ্যে ০.৪৩ একর জমি ১০-১২-৮৫ তারিখে এবং ২.৩৫ একর জমি ২২-৮-৮৬ তারিখে ই সি এল কর্তৃপক্ষকে দেওয়া হইয়াছে। অবশিষ্ট ১.২৫ একর জমি দেবস্থান ও ইউ. এল (সি এবং আর), ১৯৮৬ আইনের আওতায় থাকায় দখল দেওয়া যায় নাই।

নিমচা কোলিয়ারির জন্য ই সি এল কর্তৃপক্ষ ১৫-১১-৮০ তারিখে ২১৩.৭৬ একর জমি অধিগ্রহণের প্রস্তাব বর্ধমান জেলা সমাহর্তার নিকট দাখিল করেন। কিন্তু ই সি এল কর্তৃপক্ষকে জমি দখল দিতে গেলে মালিকগণ ঐ জমি অধিগ্রহণে বাধা দেওয়ায় বিষয়টি ই সি এল কর্তৃপক্ষের নজরে আনা হয়। অতঃপর ই সি এল কর্তৃপক্ষ ২২-৮-৮৬ তারিখে ৪৬.৫২ একর জমি অধিগ্রহণের সংশোধিত প্রস্তাব দাখিল করেন। যাহার সবটাই একই (৩নং) দাগের অংশ বিশেষ।

উক্ত দাগের মোট জমির পরিমাণ হইল ১৯৮.২৫ একর। উহার বিস্তৃত বিবরণ নিম্নরূপ ঃ-

| | | |
|---|---|---|
| (১) | বেঙ্গল কোল কোং-র আই টি এই চ খতিয়ানভুক্ত | ৮১.১৫ একর |
| (২) | উখরা ফার্মিং এর মেয়াদি স্বত্ত্বে রেকর্ড | ৯০.৭৬ একর |
| (৩) | ই সি এল কর্তৃক সরাসরি ক্রীত | ৩.০০ একর |
| (৪) | অবশিষ্ট রায়তি স্বত্ত্বের জমি | ১৩.৩৪ একর |
| | | **মোট ১৯৮.২৫ একর** |

একটি মাত্র দাগ নাম্বারে অন্তর্ভুক্ত এই বিস্তৃত পরিমাণ জমির বিভিন্ন স্বত্তের উল্লিখিত দখলকার দিগের সরেজমিনে কোনও সীমানা চিহ্নিত না থাকায় বিষয়টি নির্ধারণের জন্য ই সি এল কর্তৃপক্ষকে পুনঃ পুনঃ অনুরোধ করা হয়। ইতিমধ্যে উখরা ফার্মিং তার জমিগুলির স্থায়ী স্বত্তের জন্য হাইকোর্টে মামলা করিয়া অস্থায়ী নিষেধাজ্ঞা লাভ করে। অধিকন্তু রায়তি স্বত্বের অন্তর্গত ১৩.৩২ একর জমির সীমানাও অনির্ধারিত অবস্থায় আছে। সুতরাং উখলা ফার্মিং-এর স্বত্ব বিষয়ক নিষ্পত্তি এবং রায়তদিগেরও বিভিন্ন দখলদার দিগের জমির অংশের সীমানা নির্ধারণের ফয়সালা হওয়ার পর ই সি এল প্রস্তাবিত জমির দখল দেওয়ার ব্যবস্থা করা হয়।

### সরকারি প্রযোজনায় নতুন ছবি

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩।) শ্রী বিভূতিভূষণ দে ঃ তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ সালে (আগস্ট মাস পর্যন্ত) রাজ্য সরকারের প্রযোজনায় নতুন কোনও ছবি নির্মাণ হচ্ছে কিনা ;

(খ) হলে, ঐ ছবির/ছবিগুলির নাম এবং পরিচালকের/পরিচালকদের নাম কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ**

(ক) ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে (আগস্ট মাস পর্যন্ত) রাজ্য সরকারের প্রয়োজনীয় নতুন কোনও কাহিনীচিত্র নির্মাণ করা হচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

### মেজিয়া তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য জমি হস্তান্তর

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬।) শ্রী কাশীনাথ মিশ্র ঃ গত ২রা এপ্রিল, ১৯৮৬ তারিখে প্রশ্ন নং *৩৬১ (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪)-এর উত্তর উল্লেখে বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বন দপ্তর বাঁকুড়া জেলার মেজিয়া তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য কি কি শর্তে ডি ভি সি-কে জমি হস্তান্তর করেছে ;

(খ) দামোদরের মানাচরে ডি ভি সি কর্তৃক নতুন বনাঞ্চল তৈরির জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা ; এবং

(গ) করলে, তা কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) শর্তগুলি নিম্নরূপ ঃ-

১। বনভূমির আইনগত অবস্থা অপরিবর্তিত থাকবে।

২। রাজ্য সরকারের প্রদত্ত কর্মসূচি অনুযায়ী প্রকল্পের (মেজিয়া তাপ বিদ্যুৎ প্রকল্প) খরচে সমপরিমাণ অ-বনাঞ্চল জমিতে পরিপূরক বনসৃজনের ব্যবস্থা করতে হবে।

৩। প্রকল্পের দেয় টাকায় প্রকল্পেও প্রকল্প সংলগ্ন খোলা জায়গায় উপযুক্ত প্রজাতির বৃক্ষের বনসৃজন করতে হবে।

৪। প্রকল্পের কাজ শেষ হলে ছাইফেলার নির্দিষ্ট জায়গা পুনরুদ্ধার করা হবে এবং প্রকল্পের দেয় টাকায় এ স্থানে বনসৃজনের ব্যবস্থা করতে হবে। এই কাজ তদারকীর জন্য রাজ্য সরকার একটি কমিটি গঠন করবেন যাতে বন গবেষণা সংস্থা, দেরাদুন এবং ভারত সরকারের বন ও বন্য প্রাণী মন্ত্রকের প্রতিনিধি থাকবেন।

৫। প্রকল্প সংলগ্ন বনাঞ্চলের যাতে ক্ষতি না হয় তার জন্য যথেষ্ট সাবধানতা অবলম্বন করতে হবে। প্রকল্পে নিযুক্ত শ্রমিক এবং কর্মচারিদের জ্বালানি কাঠ বিকল্প জ্বালানি সরবরাহ করতে হবে।

৬। ভারত সরকারের পরিবেশ, বন ও বন্যপ্রাণী বিভাগের পরিবেশ শাখা পরিবেশ সংক্রান্ত ছাড়পত্র দেওয়ার সময় যে সমস্ত ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছেন তার সবগুলো যথাযথভাবে পালন করতে হবে।

৭। প্রকল্প সংলগ্ন অঞ্চলে বায়ু ও জলদূষণ নিয়ন্ত্রণ সতর্কতা অবলম্বন করতে হবে।

(খ) হ্যাঁ

(গ) ১৯৮৬-৮৭ থেকে ১৯৮৯-৯০ সালের মধ্যে মোট ৩০৬ হেক্টারে বনসৃজন করার পরিকল্পনা তৈরি করা হয়েছে। বর্তমানে আর্থিক বছরে বনসৃজনের অগ্রিম কাজ (advance work) করা হবে। পরিপূরক বনসৃজনের জন্য প্রয়োজনীয় টাকা পাওয়া গেছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বন বিভাগের মোট কত জমি তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য হস্তান্তরিত করা হয়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** ৩০৬ হেক্টর জমি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ৩০৬ হেক্টর জমি হস্তান্তরের পর যে জায়গাটাতে আপনি বললেন ৭ দফা কর্মসূচির মাধ্যমে ডি ভি সি-কে এই কাজটা করতে হবে এবং এই যে জায়গাটা বললেন পাওয়া গেছে এখানে প্রত্যক্ষভাবে ডি ভি সি বন সৃজন করবে, না বন দপ্তর করবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** যে জমি ডি ভি সি-কে দেওয়া হয়েছে তার বিকল্প জমি মানা চরে পাওয়া গেছে, সেই মানা চরে বন দপ্তর নিজে বন সৃজন করবে। সেজন্য বন দপ্তরকে ডি ভি সি টাকা দিয়েছে ১৭ লক্ষ ৫৯ হাজার ১৪০ টাকা।

**বারাসত ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের জন্য জমি**

***৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯০।) **শ্রী সরল দেব ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসতে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের জন্য জনগণের নিকট হইতে জমি দেওয়ার কোনও প্রস্তাব সরকার পাইয়াছেন কিনা ;

(খ) পাইলে, উক্ত জমির পরিমাণ কত ; এবং

(গ) উক্ত এস্টেট স্থাপনের ব্যাপারে সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনাকে যদি নির্দিষ্ট সময়ের মধ্যে যাদের জমি তারা লিখিত প্রস্তাব দেয় তাহলে ঐ অঞ্চলে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করার ক্ষেত্রে আপনি বিবেচনা করবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** যদি লিখিতভাবে কোনও প্রস্তাব আমাদের কাছে আসে তাহলে আমরা প্রস্তাবটি পরীক্ষা করি এবং যদি তা কার্যকর হয় তাহলে নিশ্চয়ই বিবেচনা করব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি স্বাগত জানাচ্ছি, পশ্চিমবঙ্গের যেখানেই ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করুন না কেন তার সব সময় আমি ফেভারে। বর্তমানে সবচেয়ে বড় জিনিস হচ্ছে পাওয়ার। বারাসতে সরল দেব ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করতে চাইছেন, সেখানে জমি পেলেন, অন্যান্য ইনফ্রাস্ট্রাকচার ঠিক থাকল, কিন্তু পাওয়ার সর্টেজ যেভাবে হচ্ছে তাতে সেই বিষয়টা চিন্তা করে আপনি সেখানে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করবেন কিনা? কারণ বহু জায়গায় দেখা যাচ্ছে ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের কারখানাগুলি বসে গেছে, ইনভেস্টমেন্ট হয়ে গেছে কিন্তু পাওয়ারের অভাবে কারখানা চালু হচ্ছে না। পাওয়ার সম্বন্ধে আগে বিবেচনা করে তবেই সেখানে নতুন কিছু করার কথা চিন্তা করবেন কিনা?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমি মাননীয় সদস্য সরল দেবের প্রশ্নের উত্তরে বলেছি প্রস্তাব এলে পরীক্ষা করব এবং কার্যকর হলে বিবেচনা করব। কাজেই এর মধ্যে ইনফ্রাস্ট্রাকচারের সমস্ত ব্যাপার থাকছে। ইনফ্রাস্ট্রাকচারের ব্যাপারে নিশ্চয়ই পাওয়ার প্রধান, পাওয়ার ছাড়া

ইনফ্রাস্ট্রাকচার হয় না। কাজেই পাওয়ারের ব্যবস্থা থাকলে তবেই হবে। আমি আরও জানাচ্ছি আমাদের পশ্চিমবঙ্গে যে কয়টি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট চালু আছে প্রত্যেকটাতে পাওয়ারের ব্যবস্থা আমরা করেছি কোনও ইন্ডাস্ট্রিয়াল এস্টেটে পাওয়ারের নর্ম্যাল সর্টেজ যেটা আছে সেখানে কোনও অ্যাকিউট স্টেজ নেই।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কত টাকা স্যাংশন হয়েছে সেটা প্রশ্ন নয়, আপনি কত টাকা ব্যয় করেছেন সেটা বলুন।

**শ্রী নির্মল বসু ঃ** একজাক্ট ব্যয়ের হিসেব অডিটের পর পাব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অ্যাকর্ডিং টু কোয়েশ্চেন অ্যানসার হল না। কোয়েশ্চেন ছিল কত টাকা ব্যয় হয়েছে? আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে পজেটিভ অ্যানসার চাই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় তো আমাদের প্রশ্নের উত্তর ঠিকমতো দিলেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ ভুঁইয়া এর জন্য সেপারেট নোটিশ দিতে হবে।

(শ্রী সুব্রত মুখার্জি রোজ টু স্পিক)

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি পুরো টাকা খরচ হয়ে গেছে এবং তারা আমাদের কাছে আরও টাকা চেয়েছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নো মোর সাপ্লিমেন্টারি।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসনস)

(শ্রী সুব্রত মুখার্জি রোজ টু স্পিক)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আই উইল নট অ্যালাউ ইউ। আই অ্যাম অন মাই লেগস। প্লিজ টেক ইওর সিট।

(Several members rose to speak)

## ADJOURNMENT MOTION

Today I have received two notices of adjournment motion. The first is from Shri Kashinath Misra on the subject of delay in cheque clearance due to agitations in banks in Calcutta and the second is from Shri Ambica Banerjee on the subject of scarcity of drinking water and poor condition of roads in Howrah city.

The subject-matters of the motions do not call for adjournment of business of the House. The members may call the attention of the Ministers concerned through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to both the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতবি রাখছেন। বিষয়টি হল ঃ- সারা রাজ্য সহ কলকাতার চেক ক্লিয়ারিং ব্যবস্থা অচল হয়ে পড়েছে, ফলে গোটা রাজ্যের ব্যবসা বাণিজ্য জগতে চরম সঙ্কটজনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। রিজার্ভ ব্যাঙ্ক ক্লিয়ারিং পরিচালনার জন্য যে কম্পিউটার বসিয়েছে তা যাতে কাজ করতে না পারে তার জন্য শাসক দলের বৃহত্তম শরিকদল এই আন্দোলন করছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Deputy Speaker :** I have received four notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. | Provision for temporary stalls to all the affected shop-owners of New Market | : Shri Rajesh Khaitan |
| 2. | Alleged murder of Congress (I) worker near Manikpur Bus Stand on 15.9.86 | : Shri Ambica Banerjee |
| 3. | Delay in publication of results due to boycott of examination by the Professors of Calcutta University | : Shri Kashinath Misra |
| 4. | Death on one Shri Prakash Dey on 27.8.86 in negligence of doctors and nurses in Dr. G.R. Dhar Sub-Divisional Hospital, Bongaon. | : Shri Bhupendra Nath Seth |

I have selected the notice of Shri Kashinath Misra on the subject of Delay in publication of results due to boycott of examination by the Professors of Calcutta University. The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**শ্রী নির্মলকুমার বসু ঃ** স্যার, আপনি যদি অনুমতি করেন তাহলে আমি এখনই উত্তর দিয়ে দিতে পারি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তাহলে এখনই উত্তর দিয়ে দিন।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী নির্মলকুমার বসু ঃ** স্যার, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের শিক্ষক সমিতি তাদের কিছু দাবির ভিত্তিতে, তারা ঠিক করলেন যে তারা পরীক্ষা বয়কট করবেন। আমি তাদের অনুরোধ করেছিলাম যে তাদের দাবির ব্যাপারে আমরা অনেকটা নীতিগতভাবে মেনে নিয়েছি এবং বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে আমি বলেছি যে আপনি এই জিনিসগুলি করতে পারেন এবং তার জন্য আমি তাকে চিঠিও দিয়েছি। এবং এই কথাও বলেছি যে আরও যেগুলি আছে সে সম্বন্ধে আমরা আলোচনা করে দেখবো। ইতিমধ্যে আমি তাদের সঙ্গে বসেছি। কিন্তু তারা শুনলেন না—পরীক্ষা বয়কটের কাজ আরম্ভ করে দিলেন। কিন্তু তাতে পরীক্ষার কাজ বিন্দু মাত্র ব্যাহত হয় নি। অন্যরা পরীক্ষার কাজে সহায়তা করেছেন এবং পরীক্ষা নিয়মিতভাবে হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আমি খাতা সম্বন্ধে বলেছি। খাতার ব্যাপারটা কি হল বলুন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমি এবার খাতার ব্যাপারটা সম্বন্ধে বলছি। বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা কার্যের সঙ্গে আমি নিজে ব্যক্তিগতভাবে দীর্ঘকাল যুক্ত ছিলাম। আমি জানি খাতা কিছু কিছু জমা হয়, আবার চলে যায়। এতে কোনও অসুবিধা হয় না। যাদের পরীক্ষক হিসাবে নিয়োগ করা হয়, তারা অনেক সময় খাতা নিতে বিলম্ব করে এবং এটা একটা সাধারণ ব্যাপার। এটা পরীক্ষা বর্জনের কিছু ব্যাপারই নয়। এটা অসহযোগিতার কোনও ব্যাপারই নয়। এবং এতে কোনও অসাধু আচরণের জন্য কোনও কিছু পরিস্থিতির সৃষ্টি হয় নি। পরীক্ষা ঠিকমতো হচ্ছে সব কিছুই ঠিক আছে।

## MENTION CASES

[2-00 — 2-10 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েক মাস আগে হাওড়া স্টেশনের কাছে হাওড়া পানবাজার এবং মাছের বাজারে একটি ভয়াবহ অগ্নিকান্ড ঘটে যায়। সেই অগ্নিকান্ডের ফলে ৯ জন মানুষ জীবন্ত দগ্ধ হয় এবং সেই ঘটনার পরিপ্রেক্ষিতে পৌরমন্ত্রী নিজে ঘটনাস্থলে যান এবং তাদের আত্মীয়স্বজনদের বলে আসেন যে তাদের যথেষ্ট ক্ষতিপূরণ দেওয়া হবে। আর বাজারটি পুড়ে যাওয়ায় যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ব্যবসা করার জন্য পুরানো জায়গায় জায়গা দেওয়া হবে। স্যার, অত্যন্ত আশ্চর্যের কথা হচ্ছে এই ৯জন দগ্ধ হবার পরেও তাদের আত্মীয়স্বজনরা এই ৯ জনের ডেড বডি পায় নি, ফরেনসিক ডিপার্টমেন্টে এখনও সেগুলি পড়ে আছে। মৃতদের আত্মীয়স্বজন দিনের পর দিন সরকারি দপ্তরে ঘোরা ফেরা করছে, জেলা শাসকের কাছে তদ্বির করছে, কিন্তু আজ পর্যন্ত একটি পয়সাও ক্ষতিগ্রস্ত আত্মীয়স্বজনরা ক্ষতিপূরণ বাবদ পান নি। পান বাজার, মাছের বাজার-এর স্টলগুলি সম্পূর্ণ ভস্মীভূত হয়ে গেছে। আজ পর্যন্ত তাদের কোনও ব্যবস্থা করে দেওয়া হয়নি যাতে করে আবার তারা নতুন ভাবে ব্যবসা করতে পারে। তাই আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই ব্যাপারে তিনি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শান্তিমোহন রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পুড়শুড়া থানায় রবীন্দ্র কোল্ড স্টোরেজ আছে। সেই কোল্ড স্টোরেজের প্রায় ৬ লক্ষ মন আলু বিদ্যুৎ গোলযোগের ফলে বিনষ্ট হবার অবস্থায় এসেছে। তার জন্য কৃষকরা ক্ষতিপূরণ দাবি করছে। আজ পর্যন্ত তার কোনও ব্যবস্থা হয়নি। এই কোল্ড স্টোরেজে শুধু পুড়শুড়া থানার কৃষকরা নয়, পার্শ্ববর্তী থানার কৃষকরাও তাদের আলু, ধন-সম্পত্তি সব জমা রেখেছে। সুতরাং তাদের উদ্ধার করতে বামফ্রন্ট সরকার এগিয়ে আসুক, এটাই আমি দাবি করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গ মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত বন্যার পরেও এখনও পর্যন্ত বন্যা শেষ হয়নি। এখন আবার ওখানে জল বাড়ছে। আমার এলাকা সুতী ১নং ও ২নং ব্লকের ১০টি মৌজার আউস ধান সম্পূর্ণভাবে জলে ডুবে গেছে। কৃষকরা এক ছটাক ধানও পায় নি। তিনবারের বন্যায় সব চলে গেছে। ফলে কৃষকদের আর বীজ কিনে ফসল বোনার কোনও ক্ষমতা নেই। সারা বছর তারা অনাহারে মরবে। সুতরাং এই কৃষকদের পাশে দাঁড়িয়ে বীজ থেকে আরম্ভ করে ক্ষয়রাতি সাহায্য পর্যন্ত দিয়ে বাঁচাতে হবে। এই ১০টি মৌজা হল, রঘুনাথপুর, পুড়াপাড়া, লক্ষ্মীনারায়ণপুর, চাইপাড়া, চক-পুড়াপাড়া, হাসানপুর-নাঁকা, চকমেঘায়ন, নারায়ণপুর, নুরপুর—এই কটি মৌজার ধান সম্পূর্ণরূপে নষ্ট হয়ে গেছে। এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। অবশ্য জানি, বহুবার বহু রকমে দৃষ্টি আকর্ষণ করলেও দৃষ্টিহীনদের দৃষ্টি ফিরবে না। বিষয়টি গুরুত্বপূর্ণ এই কারণে বলছি যে এরজন্য আপনাকে এবং সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়কে আমি নিয়ম ও আইনমাফিক নোটিশ পর্যন্ত দিয়েছি। আমি চিঠি দিয়েছিলাম এই বলে যে আমি তাদের নাম উল্লেখ করব। স্যার, বিষয়টি হচ্ছে, 'পশ্চিমবঙ্গ সমবায় আবাসন সংস্থা ; যেটা এপেক্স হাউসিং ফেডারেশন-এব নিয়ন্ত্রণাধীন এবং সরাসরি সমবায়মন্ত্রী (*) দেখাশুনা করেন সে সম্পর্কে। স্যার, অনেক দপ্তরে চুরি দেখা গিয়েছে—আমরা মাটি কাটার চুরির কথা জানি, এস ই বি-র চুরির কথা জানি, তন্তুজ-র চুরির কথা জানি এবং বলেছি ইউথ ডকুমেন্টস, মেটিরিয়াল ডকুমেন্টস। এখানে বলা সত্ত্বেও, বহু জায়গায় বিচার বিভাগীয় তদন্তের দাবি স্বীকৃত হওয়া সত্ত্বেও বা প্রাথমিক তদন্তের দাবি স্বীকৃত হওয়া সত্ত্বেও কোনটারই সুরাহা হয়নি। আজকে ঠিক নির্বাচনের প্রাক্কালে আমি এমন একটি বড় ধরনের ঘটনা, যেটা সরাসরি চুরি [**..*] সেই অভিযোগ দায়ের করছি। ঘটনাটি হচ্ছে, এপেক্স হাউসিং ফেডারেশন সম্পর্কিত। এই চুরি এবং তার সঙ্গে স্বজন-পোশন মিলিয়ে একটা চূড়ান্ত অচলাবস্থার সৃষ্টি হয়েছে। এই হাউসিং ফেডারেশনের টোটাল মেম্বার হল ১৫ জন এবং ৯ জন ইলেকটেড্ মেম্বার। ৯জন ইলেকটেড মেম্বার তারা চেয়ারম্যান এবং ভাইস-চেয়ারম্যানের বিরুদ্ধে নো-কনফিডেন্স এনে সরিয়ে দেন। যেহেতু (*) ৩০ কোটি টাকা রাজ্য

Note : * Expunged as ordered by the chair

সরকার এবং কেন্দ্রীয় সরকারের যৌথ উদ্যোগ দেওয়া হয়েছে সম্প্রতি—যেখানে ১০০ বেশি হাউসিং এপেক্স বডি ওয়েস্ট করছে টাকা পাওয়ার জন্য সেখানে আজকে সেই টাকার মধ্যে প্রায় ১৫ কোটি টাকা নয়ছয় হয়ে গিয়েছে। যার বিরুদ্ধে এনকোয়ারি কমিশন পর্যন্ত শুরু করা হয়েছে। ৯ জন ইলেকটেড মেম্বার তাদের বিরুদ্ধে অনাস্থাপ্রস্তাব আনা সত্ত্বেও (*) তিনজন ইলেকটেড মেম্বারকে বার করে দেওয়া হল আর ৩০ কোটি টাকার মধ্যে যে ১৫ কোটি টাকা নয়ছয় হয়েছে সেটাকে বিলিব্যবস্থা বা বণ্টন করে দেওয়া হল। স্যার, আমি একটি উদাহরণ দিচ্ছি। এখানে মিঃ ইউ কে দাশগুপ্ত, যিনি একজিকিউটিভ অফিসার ছিলেন তিনি ১৫-৫-৮৬ তারিখে যে নোট দিয়েছেন তাতে তিনি চুরির কথা স্পষ্টভাবে জানান। এই জানানোর ফল কি হল? [**..*] এই একজিকিউটিভ অফিসার ১৫-৫-৮৬ তারিখে যে অভিযোগ দায়ের করেছিলেন [**..*] বেআইনিভাবে নতুন একজন একজিকিউটিভ অফিসার নিয়োগ হল। ৯ জন ইলেকটেড মেম্বার এই এপেক্স বডির তারা চিফ সেক্রেটারি থেকে চিফ মিনিস্টার পর্যন্ত সমস্ত জায়গায় [**..*] আবেদন করলেন। তারা যে আবেদন করেছেন সেই আবেদনের কপি আমি দিচ্ছি। একজন মেম্বার শিবরঞ্জন চ্যাটার্জি ২৫-৮-৮৬ তারিখে তিনি এবং আরও ৮ জন একসঙ্গে সই করে সর্বস্তরে আবেদন করেছিলেন কিন্তু আজ পর্যন্ত তার কোনও সুরাহা হয়নি। স্যার, ৩০ কোটি টাকা এখানে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার দিয়েছেন। স্যার, গৃহ নির্মাণ বা আবাসন সমস্যা যেখানে একটা চূড়ান্ত পর্যায়ে পৌঁছে গিয়েছে এবং সরকারি ও বেসরকারি উদ্যোগকে নিয়ে এগিয়ে যাবার জন্য যেখানে সারা ভারতবর্ষে প্রচেষ্টা শুরু হয়ে গিয়েছে সেখানে আমাদের টাকা লুঠ হয়ে যাচ্ছে। ওরা মনে করেছেন আর তো বিধানসভায় আসবে না অতএব সব লুঠেপুটে নাও। সবচেয়ে লজ্জাজনক ব্যাপার যেটা সেটা হচ্ছে[**..*] এর প্রতিকার যদি বিধানসভায় না হয় তাহলে আর কোথায় হবে? এই প্রসঙ্গে আমি তাই বলব, হাউসে আপনার অধিকার আছে একটি কমিটি করার, সেই কমিটি করুন এবং সেই কমিটি এটা এনকোয়ারি করুক যে কারা জড়িত। আমি যে অভিযোগ দায়ের করব লিখিতভাবে আপনার কাছে সেই অভিযোগের সত্যতা যাচাই করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। স্যার, আমি বুঝতে পারছি না যে নীহারবাবু কেন আজকে উপস্থিত নেই। নীহারবাবুকে আমি একদিন আগে ডিউ টাইমে সরাসারি জানিয়েছি [**..*] এই সমস্ত স্বজনপোষন ও দুর্নীতির অভিযোগ আমি আনবো—২০ কোটি টাকার ব্যাপারে অভিযোগ আনবো, আপনার চেয়ারম্যান, ভাইসচেয়ারম্যান সম্পর্কে অভিযোগ আনবো, আপনি [**..*] থাকবেন, উত্তর দেবেন।

[2-10 — 2-20 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকেও জানিয়েছি, ধন্যবাদ, আপনি আমাকে উত্থাপন করবার অনুমতি দিয়েছেন, কিন্তু নিয়ম মাফিক মন্ত্রী মহাশয়ের আসা উচিত ছিল। তিনি আসেননি। সুতরাং আমি আরও বিশ্বাস করি, আর কোনও বিকল্প ব্যবস্থা নেই। আপনার অধিকার আছে, আপনি আবার ডেপুটি স্পিকার হয়ে আসবেন যদি এই সব চুরির তদন্ত করতে পারেন, আর তা নাহলে ফিরে আসবেন না। চুরি যে করে আর চুরিকে যে প্রশ্রয় দেয়, তার সমান অপরাধ। সুতরাং আমি আসা করব, আপনি দুর্নীতি, স্বজন পোষণ, একে

Note : * Expunged as ordered by the chair

সমর্থন করবেন না। আমি আপনার কাছে সমস্ত কাগজপত্র দিচ্ছি, আমি ক্যাটাগোরিক্যাল কাগজপত্র দিয়ে দিচ্ছি, ইট ইজ জেনুইন করাপশন কেস। ইট ইজ নট মাই অ্যাপিল, ইট ইজ মাই ডিমান্ড। এই হাউসের পক্ষ থেকে একটা ডিমান্ড করা হোক, একটা এনকোয়ারি কমিটি করা হোক। আজকে কেন আমার এই ডিমান্ডকে সাপ্রেস রাখা হবে? কেন আজকে এই ডিমান্ডকে স্বীকার করে নেওয়া হবে না? কেন আজকে এই হাউস থেকে একটা তদন্ত করার ব্যবস্থা করা হবে না? ৩০ কোটি টাকার যেখানে নয়ছয় হয়ে যাচ্ছে, কেন সরাসরি তদন্ত করার ব্যবস্থা করা হবে না?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু বসুন।

(নয়েজ)

(At the stage Mr. Deputy Speaker requested Shri Mukherjee to take his seat but Shri Mukherjee tried to Continue his speech though microphone was off)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ভাবে অভিযোগ তোলা যায় না। বিধানসভার রুলস অব প্রসিডিওয়র অনুসারে কোনও মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ তুলতে গেলে মন্ত্রীর উপস্থিতি দরকার।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় আমাদের মন্ত্রী সভার মাননীয় সদস্য শ্রী নীহার বোস সম্পর্কে গুরুতর কিছু অভিযোগ তুলেছেন। আমাদের সভার নিয়ম আছে যে কোনও মন্ত্রীর বিরুদ্ধে নির্দিষ্ট ভাবে অভিযোগ আনতে গেলে নোটিশ দিতে হবে। সুব্রতবাবু বলেছেন নোটিশ দিয়েছেন। তিনি আরও বলেছেন নীহার বাবুকে তিনি জানিয়েছেন। আমার প্রশ্নটা কিন্তু তা নয়। আমার প্রশ্ন হচ্ছে, (১) এই রকম বিষয়ে আপনি যখন আগে পেয়েছেন, এটা মেনশন পিরিয়ডের ব্যাপার কি না, কারণ এই ব্যাপারটা মেনশনের মধ্যে আসে? কোনও মন্ত্রীর বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ আগে থেকে নোটিশ দেওয়া জিনিস, মেনশনের মধ্যে আসে না। আমার ধারণা এটা মেনশনের বিষয় নয়। আলাদা করে সময় করে নিতে হবে। (২) মাননীয় মন্ত্রীকে কি ভাবে বলা হয়েছে জানিনা, আপনি যখন নোটিশ দিয়েছেন, লিখিতভাবে কি মাননীয় মন্ত্রীকে জানিয়েছেন যে সময় এই বিষয়টি আপনি তুলতে দেবেন, যাতে তিনি সেই সময় উপস্থিত থাকেন। হয়তো আমি আপনাকে নোটিশ দিলাম, আপনি কি নোটিশ পাবার পর বলেছেন যে অমুক তারিখে এতটার সময় শ্রী সুব্রত মুখার্জি বিষয়টি তুলবেন, আপনি উপস্থিত থাকবেন। আমার তৃতীয় প্রশ্ন মন্ত্রী নিজে উপস্থিত না থাকলে এই বিষয়টা তোলা যায় কি না, কারণ উত্তর কে দেবে? এই হচ্ছে আমার কথা। মাননীয় সদস্যের অধিকার আছে মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ তোলবার। কিন্তু এই নিয়মগুলো আছে, এই নিয়মগুলো পালন না করে চললে, এটা ঠিক হয় না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে পয়েন্ট অফ অর্ডার তুলতে দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ। মাননীয় মন্ত্রী নির্মলবাবু এই মাত্র যে বক্তব্য রাখলেন তারই পরিপ্রেক্ষিতে আমি বলছি যে, আমরা সকলেই

জানি মেনশনের ফর্ম ফিলাপ করার সময়ে সদস্যরা কি বলতে চান তা সুনির্দিষ্ট করে লিখে দিতে হয়। ইতিপূর্বেই সুব্রতবাবু বলেছেন যে, তার পক্ষ থেকে সে বিষয়ে কোনও রকম অন্যায় করা হয় নি। তিনি সংসদীয় রীতি-নীতি মেনে চলতে চান এবং সেই অনুযায়ীই তিনি আপনার কাছে নোটিশ দিয়েছেন। পরবর্তী বিষয়গুলি আপনার অফিসের পালনীয় বিষয়, সে ক্ষেত্রে সুব্রতবাবুর কিছু করার নেই। তিনি আপনার অনুমতি চেয়ে ছিলেন এবং আপনি তাকে অনুমতি দিয়েছিলেন, তিনি তার বক্তব্য রেখেছেন। সুতরাং অভিযুক্ত মন্ত্রী এখানে আছেন, কি নেই সে বিষয়ে সুব্রতবাবুর কিছু করার নেই। আপনি অবশ্যই সুব্রত বাবুর বক্তব্য শোনার পরে মন্ত্রী মহাশয়কে ডেকে পাঠাতে পারেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দেয়ার ইজ নো পয়েন্ট অফ অর্ডার। মিঃ ম্যান্নান, আপনি বসুন। জয়ন্তবাবু, আপনার কি বলার আছে বলুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য সুব্রতবাবু এখানে যে অভিযোগটি উত্থাপন করলেন সেটি তিনি বিধানসভার কার্য প্রণালীর বিধি অনুযায়ী উত্থাপন করেন নি। অর্থাৎ তার উত্থাপিত অভিযোগটি বিধিবদ্ধ নয় এবং এ বিষয়ে ইতিপূর্বেই মাননীয় মন্ত্রী নির্মল বোস মহাশয় বলেছেন। আপনি নিশ্চয়ই জানেন যে, অবৈধভাবে অভিযোগটি উত্থাপন করা হয়েছে, অতএব অভিযোগটি নাকচ করে দেওয়া হোক এবং সুব্রতবাবুর সমস্ত বক্তব্য এক্সপাঞ্জ করা হোক। যেহেতু বিধিবদ্ধ ভাবে বক্তব্য উত্থাপন করা হয় নি সেহেতু সমস্ত বক্তব্য এক্সপাঞ্জ করা হোক। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আইন মোতাবেক সুব্রতবাবুর অভিযোগটি উত্থাপিত হয় নি সেই জন্য সুব্রতবাবুর সমস্ত বক্তব্য এক্সপাঞ্জ করে দিন। বৈধতার প্রশ্নে আপনি ওর অভিযোগ এবং বক্তব্য বাতিল করে দিন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, এখানে আমরা যে সমস্ত বিষয়গুলি মেনশন করি সে সমস্ত বিষয়গুলি মেনশন আন্ডার রুল ৩৫১ হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি রুল ৩৫১টি একটু পড়ছি। তাতে বলা হচ্ছে 'A member who wishes to bring to the notice of the House any matter which is not a point of order shall give notice to the Secretary in writing stating briefly the point which he wishes to raise in the House together with reasons for wishing to raise it, and he shall be permitted to raise it only after the Speaker has given his consent and at such time and date as the Speaker may fix সুতরাং বক্তব্য রাখার আগেই আপনার কাছে লিখিতভাবে বিষয়টি রেখে রুল ৩৫১ অনুযায়ী নোটিশ দিতে হয়। এখন আমার প্রশ্ন হচ্ছে মাননীয় সদস্য ঐ সমস্ত বক্তব্য রাখার আগে লিখিতভাবে সমস্ত বিষয়টি আপনাকে জানিয়ে নোটিশ দিয়ে আপনার অনুমতি নিয়েছিলেন কি? এবং আপনি ঐ বিষয়ে বক্তব্য রাখতে ওকে অনুমতি দিয়েছিলেন কি? এ বিষয়ে আমি আপনার রুলিং চাইছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি জানেন যে, আমরা আপনার কাছে যখন কিছু জমা দিই তখন আমরা আপনার কাছ থেকে কোনও রিসিপ্ট নিই না। তথাপি আপনি নিশ্চয়ই অস্বীকার করবেন না যে, আমি এ বিষয়ে আপনাকে একটা চিঠি দিয়েছি এবং তার সাথে

বিষয়টি মেনশন আওয়ারে মেনশন করব বলেও আর একটা চিঠি দিয়েছি। এমন কি আমি মন্ত্রীকে পর্যন্ত জানিয়েছি যে, তার নাম উল্লেখ করব, স্বজনপোষণ ও দুর্নীতির কথা উত্থাপন করব, তিনি যেন উপস্থিত থাকেন এবং কোন সময়ে উত্থাপন করব তাও তাকে জানিয়েছি। আমি এ সব মেনশন ফর্মে পর্যন্ত উল্লেখ করে দিয়েছি। অর্থাৎ নাউ আই হ্যাভ গট ট্রানগুলোর প্রটেকশন যাতে কোনও রকম রীতি-নীতি বহির্ভূত কাজ না হয় এবং আপনাকে ধন্যবাদ যে, আপনি তারই ভিত্তিতে আমাকে বিষয়টি উত্থাপন করতে দিয়েছেন। সো দি কোয়েশ্চেন অফ রুল ৩৫১ অর এনি নোটিশ ডাজ নট অ্যারাইস।

[2-20 — 2-40 P.M. (including adjournment)]

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখোপাধ্যায় বলেছেন যে তিনি মাননীয় মন্ত্রী শ্রী নীহারকুমার বসুর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আনবেন বলে নোটিশ দিয়েছেন। আপনি অনুগ্রহ করে সুব্রতবাবু যে নোটিশ দিয়েছেন সেটা পড়বেন কি?

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** হ্যাঁ, পড়ে দিন।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** উনি নোটিশ দেননি। আপনি পড়ে দিন। আপনি অনুগ্রহ করে নোটিশ পড়ে দিন, আমরা জানতে চাই। We are being misled here.

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি পড়ে দিচ্ছি। " আগামীকাল সমবায় বিভাগের অ্যাপেক্স হাউসিং ফেডারেশনের ব্যাপারে সভায় উত্থাপন করার অনুমতি চাই। এই মর্মে মন্ত্রী মহোদয়কে অগ্রিম জানালাম"। উনি এই কথা লিখেছেন।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** উনি এপেক্স নিয়ে অলোচনা করা হবে লিখেছেন। সুতরাং এই নোটিশের ভিত্তিতে উনি এই সব কথা বলতে পারেন না।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** The House stands adjourned for 15 minutes. The House was then adjourned for 15 minutes)

[2-40 — 2-50 P.M.]

(After Adjournment)

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, একটু আগে ৩৫১ এর যে প্রসিডিংস চলছিল তার সুযোগ নিয়ে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখোপাধ্যায় মহাশয় মন্ত্রীর বিরুদ্ধে কিছু অভিযোগ

এনেছেন। মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ আনলে তা জনস্বার্থ সম্মুখীন হওয়া প্রয়োজন তা আমরা অনুভব করি। কিন্তু সেইজন্য কতকগুলি পদ্ধতি এই হাউসে তৈরি করা আছে। সুব্রতবাবু মেনশন ফর্মে যদি এই অভিযোগ লিখতেন যে মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ রয়েছে তাহলে খুব স্বাভাবিকভাবে মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ সংক্রান্ত যে পদ্ধতি অনুসরণ করা হয় সেটা আপনি গ্রহণ করতেন। কিন্তু সাপ্রেশন অফ ফ্যাক্ট করে নিজের অসৎ উদ্দেশ্য চরিতার্থ করার জন্য এনেছেন। সেই কারণে যে অভিযোগ তোলা হয়েছে, সুব্রতবাবু যে দায়িত্বহীনের মতোন কাজ করেছেন, সুব্রতবাবু সুযোগ নিয়ে এই হাউসকে যেভাবে মিসলিড করবার চেষ্টা করেছেন সেই কারণে সমস্ত বক্তব্য বাদ দিন। যদি ওনার নির্দিষ্ট কোনও অভিযোগ থাকে তাহলে পদ্ধতি অনুসারে আনা উচিত। যে মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ তিনি বামফ্রন্টের মন্ত্রী এবং আমাদের দলের মন্ত্রী। আমরা চাই যদি ওনার সৎ-সাহস থাকে তাহলে উনি নিয়ম অনুসারে সেইসব অভিযোগ আনুন, আমরা যথাযথভাবে মোকাবিলা করব। আপনার কাছে অনুরোধ, আপনি এর বিচার করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দীপকবাবু আজকে তার কিছু মন্তব্য আপনার সামনে রেখেছেন এবং অপারেটিভ পার্ট হচ্ছে যে সুব্রতবাবু যে বক্তব্য রেখেছেন সেটাকে এক্সপাঞ্জ করার কথা বলেছেন। উনি বলেছেন ৩৫১-র সুযোগ নিয়ে, আমি ৩৫১টি আপনার সামনে পড়ছি, সুযোগটা জানা যাবে। 'A member who wishes to bring to the notice of the House any matter which is not a point of order shall give notice to the Secretary in writing stating briefly the point which he wishes to raise in the House together with reasons for wishing to raise it, যে বক্তব্য সুব্রতবাবু এখানে রেখেছেন যার জন্য আপনাকে নোটিশ দিয়েছেন এবং কি কারণে নোটিশ দিয়েছেন সে কথাও আপনার ফর্মে দেওয়া আছে এবং ইউ হ্যাভ অ্যালাউড ইট। আমাকে বলতে দিন। Reasons for wishing to raise it. He shall be permitted not 'will'. I stress the word 'shall'. He shall be permitted to raise it you cannot deny him to rasie it-only after the Speaker has given his consent and at such time and date as the Speaker may fix. আপনার কাছে আমার নিবেদন, আপনি রুল ৩৫৫টা একটু দেখবেন। Expunction is related to Rule 355. At the time of the debate and the discussion you have not ordered anything to be expunged. Without a substantive motion you have no authority to expunge anything.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু, আপনাকে আমি চান্স দিয়েছিলাম, কিন্তু আপনি তখন বলেন নি। এখন আমাকে আমার রুলিং দিতে দিন। প্লিজ টেক ইওর সিট।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি একটি জিনিসের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটা ভেরি সিম্পল। নাম্বার ওয়ান, আমি মন্ত্রী মহোদয়কে চিঠি দিয়েছি তার সাপোর্টে আপনাকে

চিঠি দিয়েছি, তার সাপোর্টে আপনার ফর্ম আছে। আমি তিনটি কমপ্লিট জিনিস প্লেস করেছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে এই যে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি মহাশয় যে বক্তব্য এখানে পেশ করেছেন সেটা সম্পূর্ণ নিয়ম বহির্ভূত।

**ডাঃ জয়নাল আবেদিন :** কি করে?

**শ্রী অমলেন্দ্র রায় :** কারণ হচ্ছে শুধু মন্ত্রী নয় যে কোনও হাই ডিগনিটারির বিরুদ্ধে যদি অভিযোগ আনতে হয় তাহলে পরে সাবস্ট্যানটিভ মোশন আনতে হয়, অ্যাপ্রোপ্রিয়েট মোশন আনতে হয়। সেই মোশনের মাধ্যমে তার বিরুদ্ধে অভিযোগ এই হাউসে আনতে পারা যায়। ইট ইজ নট সাচ এ মোশন। এটা হচ্ছে মেনশন আওয়ার, উনি মেনশন আওয়ারে একটা মোশন নিয়ে এলেন। উনি নোটিশ দিয়েছেন ইনভার্টেড কমা-র ভেতরে যে উনি একটি বিষয় উত্থাপন করবেন। কিন্তু কোনও অভিযোগ যদি আনতে হয় কোনও মন্ত্রীর বিরুদ্ধে—শুধু মন্ত্রী নয়, যদি কোনও অফিসার বা কোনও ব্যক্তির বিরুদ্ধেও অভিযোগ আনতে হয়—তাহলে সম্পূর্ণ অভিযোগ মন্ত্রীর কাছে দাখিল করতে হবে। সম্পূর্ণ অভিযোগ উপাধ্যক্ষ বা অধ্যক্ষ মহাশয়ের কাছে হাজির করতে হবে এবং তা হাউসে বক্তব্য রাখার আগে। মন্ত্রী সেই অভিযোগ সম্বন্ধে আগে তদন্ত করবেন এবং মন্ত্রী উপস্থিত থাকবেন। এটা আপনি একটু দয়া করে পড়ে নেবেন। কোনও allegation against the persons against the minister, against the officer. এর কিছুই আপনি পড়েন নি। দয়া করে পড়ে নেবেন। কাজেই, আজকে সোজা পয়েন্ট হচ্ছে এই যে, সুব্রতবাবু যা আনতে চেয়েছেন, আইনে তার কোনও বিধান নেই বা কনভেনশন নেই। উনি এটা উইথড্র করুন। এটা ওর উইথড্র করে নেওয়া উচিত। এটা এক্সপাঞ্জ হবে।

(গোলমাল)

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত কুমার মুখার্জি মাননীয় মন্ত্রী নীহার বসুর বিরুদ্ধে অভিযোগ তোলার পর আমি আপনার কাছে এই কথাই বলেছিলাম যে, মেনশনের মধ্যে এই কথা আনা যায় না। মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ আনার নির্দিষ্ট পদ্ধতি আছে। সেই বিষয়েই বলা হয়েছে. এখন আমি আপনার কাছে অন্য একটি বিষয়ে বলছি। মাননীয় সদস্য সুব্রত মুখোপাধ্যায় আপনার কাছে যে নোটিশ দিয়েছেন, তাতে তিনি কি তুলতে চান, আমরা আপনার কাছে তা জানতে চেয়েছি? সুব্রতবাবু নোটিশ দিয়ে অ্যাপেক্স সোসাইটির বিষয়ে তুলবেন। আমাদের মাননীয় মন্ত্রী যেন উপস্থিত থাকেন? এরমধ্যে মন্ত্রীর বিরুদ্ধে কোথায় দুর্নীতির অভিযোগ আছে? সুতরাং, নোটিশ তিনি দেন নি। অতএব এই কথা তিনি আনতে পারেন না।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার :** কালকে আমার অফিসে আমি একটি নোটিশ পেয়েছি। সুব্রতবাবু সেই নোটিশ দিয়েছিলেন। নোটিশে কি ছিল আমি তা হাউসকে পড়ে জানিয়ে দিচ্ছি।

"মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

আগামীকাল সকালে সমবায় বিভাগের অ্যাপেক্স হাউজিং সোসাইটি ফেডারেশনের ব্যাপারে সভায় উপস্থিত করতে অনুমতি চাই। এই মর্মে মন্ত্রী মহাশয়কে অগ্রিম জানালাম। সুব্রত মুখার্জি।"

**শ্রী সুব্রত মুখার্জি :** কি জানিয়েছি পড়ুন।

**মিঃ ডেপুটি স্পিকার :** তারপরে মেনশনের আমাদের যে প্রেসক্রাইবড ফরম আছে, সেই ফর্মে তিনি লিখেছিলেন। Point to be raised on apex Housing Federation -সুব্রত মুখার্জি।"

(গোলমাল)

(এই সময়ে একসঙ্গে সকল দলের অনেক সদস্য উঠে একযোগে বলতে থাকেন।)

[2-50 — 3-00 P.M.]

**Mr. Deputy Speaker :** I am on my legs. As per rule 355 of Rules of Procedure and Conduct of Business in West Bengal Legislative Assembly, "If the Speaker is of opinion that would have been used in debate which are defamatory or indecent or unparliamentary or undignified or otherwise inappropriate, he may in his discretion order that such words be expunged from the proceedings of the House". আমি মনে করি যে মিঃ সুব্রত মুখার্জি যে নোটিশ দিয়েছেন সেই নোটিশে হাউসিং অ্যাপেক্স কমপ্লেক্স সম্বন্ধে কোয়েশ্চেন রেজ করতে পারেন এই কথা তিনি বলেন নি। তিনি লেখেননি যে মন্ত্রী সম্বন্ধে অ্যালিগেশন আনবেন, মন্ত্রী সম্বন্ধে এই কথা বলবেন। তাই আমি মনে করি হাউসিং অ্যাপেক্স ছাড়া যত কিছু বলা হয়েছে এবং যে সমস্ত আনপার্লামেন্টারি কথা ব্যবহার করা হয়েছে এবং মন্ত্রী সম্পর্কে যা কিছু বলা হয়েছে সব কিছু এক্সপাঞ্জ করে দেওয়া হল।

(গোলমাল)

(The members from Congress (I) bench rose in their seats)

(Shri Subrata Mukherjee : On a point of order, Sir)

(Noise)

No. Now mention. Shri Hazari Biswas will speak.

(Noise)

(The members from Congress (I) bench staged walk out)

## MENTION CASES

**শ্রী হাজারি বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় রাখতে চাই। আপনি জানেন স্যার, কাশিমবাজার রেল ওয়াগন সেড প্রায়

১৫০ বছর আগে ব্রিটিশ আমলে তৈরি হয়েছিল। তখনকার দিনে জিনিসপত্রের যোগান কম ছিল সেই জন্য রেল ওয়াগন সেড কম ছিল। এখন উন্নতি হয়েছে, সময়ের পরিবর্তন হয়েছে এবং মুর্শিদাবাদ জেলার পাট বিক্রির একটা বড় কেন্দ্র হল কাশিমবাজার। কাশিমবাজার এমন একটা জায়গা যেখানে সর্বাধিক পাট বিক্রি হয়। প্রায় কয়েক হাজার গাঁট পাট এখানে থাকে। এই পাট রাখার জন্য যে রেলওয়ে ওয়াগান সেড আছে তাতে সমস্ত পাট রাখা সম্ভব হচ্ছে না। তাই আমি এই ওয়াগানের সেড বাড়াবার জন্য আপনার মাধ্যমে শিয়ালদহের আর এম এস ও-র দৃষ্টি আকর্ষণ করছি। আমার নিবেদন হল এর একটা কপি আমার চাই।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর শহর এবং গ্রামে জনজীবনের দুর্গতি প্রতিকারের জন্য আপনার মাধ্যমে যেগুলি উল্লেখ করতে চাই সেইগুলি হল বিদ্যুৎ, পূর্ত, পঞ্চায়েত ও পৌর দপ্তরের ব্যাপারে এবং এই ব্যাপারে আমি উক্ত দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ ৭ বছর যাবত আপ্রাণ চেষ্টা, আবেদন, সভাসমিতি ও কর্তৃপক্ষের আশ্বাস ও স্বীকৃতি সত্ত্বেও মেদিনীপুর কোতওয়ালি থানার অন্তর্গত গ্রামগুলি যেমন ধেড়ুয়া, চাঁদড়া, মেদিনীপুর, শিরোমনী এলাকায় বৈদ্যুতিকরণ এখনও হয় নি। ধেড়ুয়া-মেদিনীপুর, মেদিনীপুর, শিরোমনী, পাঁচখুরা-রঘুনাথপুর, হাসতলা-আঙ্গুরা প্রভৃতি রাস্তাগুলি চলাচলের অযোগ্য। এই রাস্তা গুলি অবিলম্বে পিচ রাস্তার কাজ শুরু করার জন্য দাবি জানাচ্ছি। পৌর এলাকার রাস্তাগুলি মানুষ চলাচলের অযোগ্য, মিউনিসিপ্যাল ইঞ্জিনীয়ারিং ডিপার্টমেন্ট কোনও কাজ করছে না। সেই জন্য পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পি এম জি কলিকাতা-এর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগর হচ্ছে নদীয়ার সদর শহর। এই অঞ্চলে ৩৯ বছর আগে থেকে ৩ বার করে ডাক বিলি হল। সম্প্রতি অর্ডার এসেছে যে সেখানে দিনে ২ বার করে ডাক বিলি করা হবে। এই সদর শহরে অফিস, আদালত আছে এবং সাধারণ মানুষ দীর্ঘ দিন ধরে এই ডাক বিলি করার সুযোগ নিয়ে আসছে। ইতিমধ্যে আগের থেকে এখানে ৩ গুণ লোক বৃদ্ধি পেয়েছে, তা সত্ত্বেও ডাক বিলি করা কমিয়ে দেওয়া হচ্ছে। ফলে এখানকার সাধারণ মানুষ, ডাক বিভাগের কর্মীরা মিটিং মিছিল এবং ডেপুটেশন দিচ্ছে। কিন্তু এখনও পর্যন্ত ঐ অর্ডার প্রত্যাহার করা হয়নি। তাই আপনার মাধ্যমে পোস্ট-মাস্টার জেনারেল, ক্যালকাটাকে অনুরোধ জানাচ্ছি যাতে ঐ নির্দেশ প্রত্যাহার করে নিয়ে তিনবার দিনে ডাক বিলির চলতি ব্যবস্থা অব্যাহত থাকে সেইমতো ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারি কর্মচারিদের বিভিন্ন সংগঠন আছে। সেইসব সংগঠন এবং স্বশাসিত সরকারি কর্মচারিবৃন্দ দীর্ঘদিন ধরে এক্স-গ্র্যাশিয়ার পরিবর্তে বোনাসের দাবি জানিয়ে আসছেন। এই দাবির সঙ্গে নীতিগতভাবে রাজ্য সরকারেরও কোনও বিরোধ নেই। শারদোৎসব আসন্ন এবং সরকারের কার্যকালের মেয়াদও শেষ হতে চলেছে। কাজেই এই সময়ে যাতে এই বোনাসের ব্যাপারটা ঘোষণা করা হয় তারজন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মাহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাট

শহরে যে সদর হাসপাতালটি আছে, সেই হাসপাতালটির অবস্থা একটা ভয়াবহ আকার ধারণ করেছে। আজকে দীর্ঘদিন ধরে ঐ হাসপাতালে কোনও ওষুধ নেই। এমন কি, চোখ অপারেশন করতে গেলে যে আই অয়েন্টমেন্ট দরকার হয় তা পর্যন্ত নেই। এ-ব্যাপারে বারবার রেডিওগ্রাম করে জানানো হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত ওষুধের ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। শুধু তাই নয়, জীবনদায়ী ওষুধ কিনে নেওয়ার যে সরকারি ব্যবস্থা ছিল তাও বন্ধ করে দেওয়া হয়েছে। যদি অবিলম্বে সেখানে ওষুধ পাঠানো না হয় তাহলে প্রচন্ড অসুবিধা হবে। তাই আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে বালুরঘাট সদর হাসপাতালে যাতে ওধুধ যায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী মহম্মদ বাচ্চা মুন্সী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, চাপড়া থানার একটি রাস্তা সম্বন্ধে আমি বলছি। সোনারপুর থেকে কাচাখালি ঘাট ভায়া সেবকগজ হয়ে ডোংড়া মোর—এই রাস্তাটি তৈরি করতে হবে। সেবকগজে ডাহুক নদীর উপর একটা পুল তৈরি করতে হবে। ঐ রাস্তাটি এবং পুলটি তৈরি না হবার ফলে বর্ষার সময়ে কেউ হাটে গেলে নদী পার হতে পারে না, কাচাখালিতে আটকে থাকতে হয়। রামগঞ্জ হয়ে বাসে আসতে হলে ২ টাকা এবং রামগঞ্জ থেকে দাসপাড়া হয়ে ফিরে আসতে হলে আরও ২ টাকা, মোট ৪ টাকা ব্যয় করতে হয়। কাজেই ডাহুক নদীর উপর পুলটা করলে অন্তত পক্ষে মানুষজন চলাচল করতে পারবে সব সময়। রাস্তাটি এবং পুলটি তৈরি করবার জন্য আমি বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker :** Mention hour is over.

## ZORE HOUR

[3-00 — 3-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। বিষয়টি হল—দক্ষিণ ২৪ পরগনা জেলার ক্যানিং থানার ইঁটখোলা অঞ্চলে এই অঞ্চলে ৫টি গ্রাম পেটুয়া, সন্দেশখালি, গোলাবাড়ির ৭নম্বর এবং ৯ নম্বর ও দক্ষিণ বুদোখালি। এই গ্রামগুলির উপর গত ১৮ই আগস্ট থেকে ২ সপ্তাহ ধরে এক নাগাড়ে সমাজবিরোধীদের যে অকথ্য অত্যাচার লুঠতরাজ অগ্নিসংযোগ ও খুন জখম-র ঘটনা সেটা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এখানে উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন যে এই এলাকায় ৫টি গ্রামের উপর আক্রমণ হয়েছে, লুঠতরাজ ইত্যাদি হয়েছে। এই আক্রমণের বিরুদ্ধে গরিব চাষী, ভাগ চাষী, এবং ক্ষেত মজুরদের সংগঠিত করে দীর্ঘদিনের সংগ্রামের মধ্যে দিয়ে এস ইউ সি এখানে আছেন। সুদীর্ঘকাল ধরে সমাজবিরোধীরা তারা শাসকশ্রেণীর ছত্রছায়ায় থেকে কংগ্রেস এবং সি পি এম-র ছত্রছায়ায় থেকে পুলিশের সাহায্য নিয়ে সংগঠিতভাবে আক্রমণ চালায়। এই আক্রমণের ফলে ১১১টি বাড়ি লুঠ হয়েছে। ১৮ই আগস্ট শাজেদালি মোল্লাকে খুন করা হয়েছে, ঘর জ্বালিয়ে দেওয়া হয়েছে। স্যার, তারা লুঠ করে যাবার সময় প্রত্যেকটি পুকুরে বিষ মিশিয়ে দিয়েছে, বাড়ির সমস্ত কিছু বাসনপত্র বিষ মিশিয়ে দিয়েছে, যাকে বলে পোড়া মাটির নীতি। আরও আশ্চর্যের ব্যাপার হচ্ছে পুলিশ সাধারণ মানুষের শান্তিশৃঙ্খলা রক্ষার নামে সমাজবিরোধীদের প্রত্যক্ষভাবে সহায্য করে। সেখানে গ্রামবাসীরা রুখে দাঁড়ালে পুলিশ

গিয়ে তাদের গ্রেট করে। স্যার, অবিলম্বে এই ব্যাপারটা নিয়ে দেখতে অনুরোধ জানাচ্ছি। ১লা সেপ্টেম্বর থেকে ভোটার লিস্ট ইলেকটোরাল রোলে সেখানে তালিকাভুক্ত হচ্ছে। অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে সমস্ত ছোট ছোট ওষুধের কারখানাগুলি আছে সেইগুলি থেকে রাজ্যের হাসপাতালগুলিতে শতকরা ৪০ ভাগ ঔষধ সরবরাহ করে থাকেন। হাসপাতালগুলি তাদের ঔষধের শতকরা ৪০ ভাগ ছোট ছোট ব্যবসায়ী থেকে কিনছেন কিন্তু রাজ্য সরকার সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছে যে মাত্র ২০ ভাগ ঔষধ ছোট ছোট ব্যবসায়ী থেকে নেওয়া হবে। এই জন্য রাজ্যের প্রায় ১ হাজারটি ঔষধ কোম্পানি এবং ১ লক্ষ কর্মচারী অসহায় অবস্থার মধ্যে পড়েছে। কারণ রাজ্যের হাসপাতালগুলিতে বিরাট একটা অ্যামাউন্টের ঔষধ ক্রয় করে থাকেন এই সব ছোট ছোট ব্যবসায়ী থেকে। মন্ত্রিসভা থেকে এই রকম একটা সিদ্ধান্ত হওয়ার ফলে যারা মেডিকেল রিপ্রেজেনটেটিভ আছেন তারা একটা অসহায় অবস্থার মধ্যে পড়েছেন। তাই আমি আপনার মাধ্যমে আবেদন করছি এই সিদ্ধান্ত যাতে প্রত্যাহার করা হয় এবং ছোট ছোট ঔষধ কোম্পানিগুলি যাতে উপকৃত হয়, সেই ব্যাপারে সংশ্লিষ্ট বিভাগের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** স্যার, কয়েকদিন আগে প্রধানমন্ত্রী কলকাতায় এসেছিলেন। ভারত সরকারের সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের অনেক বিষয় নিয়ে আলোচনা হয়েছে। আমাদের সরকারের পক্ষ থেকে যে স্মারকলিপি তাঁর কাছে পেশ করা হয়েছে তা পুস্তিকাকারে আমাদের হাউসে দেওয়া হয়েছে। এর মধ্যে অনেক সমস্যার সঙ্গে আমাদের রাজ্যের যে সব শিল্প ইউনিটগুলি কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের পরামর্শ ছাড়াই ডিনোটিফাই করে দিয়েছেন তার কতকগুলি মিলের কথা আমি উল্লেখ করছি Carter Pooler-denotified on 30th April, 1983; Containers and Closures Limited-denotified on 29th October, 1983; Motor and Machinery Manufacturers Limited—denotified on 15th July, 1985; Shridurga Cotton Spinning and Weaving Mills Ltd. denotified on 12th July, 1986; Indian Rubber Manufacturers Limited-denotified on 31st October, 1983. Future position of this unit is under active consideration of the Govt. of India. সর্বশেষ শ্রীদুর্গা কটন স্পিনিং অ্যান্ড উইভিং মিলটি ভারত সরকার পশ্চিমবঙ্গ সরকারের সমস্ত অনুরোধ অগ্রাহ্য করে ডিনোটিফাই করে দিয়েছেন। ১৯৮২ সালে আই আর বি আই এর সঙ্গে সমস্ত ট্রেড.ইউনিয়নগুলির সঙ্গে চুক্তি হয়েছিল এই মিলটাকে ভায়াবল করবার জন্য যা যা ব্যবস্থা করা দরকার তা করা হবে কিন্তু সেই চুক্তি কার্যকর করবার জন্য আই আর বি আই এর পক্ষ থেকে কোনও চেষ্টা করা হয়নি। এ বিষয়ে আমাদের মুখ্যমন্ত্রী, বাণিজ্য শিল্পমন্ত্রী, বিধানসভার সদস্যরা, লোকসভার সদস্যরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করার জন্য ভারত সরকারকে বলেছিলেন। Future position of this unit is under active consideration of the Govt. of India. ভারত সরকার যখন ১৯৭৮ সালে পরিচালনার ভার গ্রহণ করেছিলেন তখন তারা ঠিক করেছিলেন যে পর্যায়ক্রমে এটিকে জাতীয়করণের দিকে নিয়ে যাবেন। দুর্ভাগ্যের বিষয় ১৪০০ শ্রমিক কে অনাহারের মুখে ঠেলে দিয়েছে। আমরা দাবি করছি আবার বিধানসভার বিভিন্ন দলের প্রতিনিধি নিয়ে কেন্দ্রীয়। সরকারের সঙ্গে যোগাযোগ করুন। প্রধানমন্ত্রীর কাছ থেকে আমরা এই বিষয়ে

কোনও প্রতিশ্রুতি পাইনি অথচ পশ্চিমবাংলার ৫টি শিল্প ইউনিট ডিনোটিফাই হয়ে গেছে। পশ্চিমবাংলার সমস্যা আরও তীব্র হয়ে গেছে। তাই মন্ত্রীসভার কাছে আবেদন করছি আপনারা আবার উদযোগ নিয়ে বিধানসভার সমস্ত দলের প্রতিনিধি নিয়ে ভারত সরকারের সঙ্গে পরামর্শ করুন।

**Shri Mohamamad Ramjan Ali :** Mr. Deputy Speaker Sir, I am mentioning here about the mismanagement of the Primary Health Centre at Chakoria, located in my constituency. I had already mentioned about the matter in this House but in vain. I find that mention is perhaps for mention purpose only, still I mentioning it here again. The Primary Health Centre at Chakoria is runing with one doctor only. There is no sufficient nursing staff to attend the ailing patients. There is another Subsidiary Health Centre at Gaogoan which is running without any doctor. One Pharmacist and a few nursing staff are there to attend the patients.

So, through you, I request the concerned Minister to look into the matter and provide adequate doctors and nursing staff in the aforesaid health centres at an early date. Thank you Sir.

**শ্রীমতী রেনুলীনা সুব্বা ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করছি। দার্জিলিং জেলার অবস্থা খুব খারাপ। কত মাস ধরে দার্জিলিং-এ খুব এজিটেশন হচ্ছে। এটা একটা সেন্টিমেন্টাল ইস্যু। সেখানে পুলিশ ফায়ারিং হয়েছে। ২৭ তারিখে কালিম্পংয়ের কত নির্দোষ লোক মারা গেল। সোনাদাতে খুব পপুলার আনন্দপাঠকের, এম পি বাড়ি পোড়ানো হয়েছিল। আরও ৫০ খানা বাড়ি ওরা পুড়িয়ে দিয়েছে। আবার দেখছি দার্জিলিং-এ খুন, স্ট্রাইক, টেনশন চলছে, খাবারের জলে আন্টিসোসালরা বিষ মেশানোর চেষ্টা করেছিল, এই আগুন জলপাইগুড়িতেও চলে গেছে সেখানে একটা রেকগনাইজড হাইস্কুল যেটা ভানু ভক্তের নামে ছিল সেটাকেও পুড়িয়ে দেওয়া হয়েছে। এর ফলে ২২ তারিখে দার্জিলিং এবং জলপাইগুড়ির সমস্ত ইস্কুল, কলেজ বন্ধ ছিল। এটা খুব সেন্টিমেন্টাল ইস্যু। কংগ্রেসের চিফ হুইপ সুব্রতবাবু একটা ইংলিশ ডেলি পেপারে বক্তৃতা দিয়ে বলেছেন দি গোর্খাস আর দি রিফিউজিস ফ্রম নেপাল। তিনি একজন দায়িত্বশীল নেতা। কিন্তু তিনি খুব খারাপ কথা বলেছেন। তারা যে ডিমান্ড করছে এটা ভারতের সংবিধানের মধ্যে আছে সেটা হচ্ছে ভাষাগত রাজ্য। কিন্তু এটা একটা সেন্টিমেন্টাল ইস্যু যাকে খুব ভালোভাবে ট্যাকেল করা দরকার তা সেন্ট্রাল গভর্নমেন্টের তরফ থেকেই হোক বা রাজ্য সরকারের তরফ থেকেই হোক। সুব্রতবাবু জানেন We Gorkhas had fought for this country. We have spent our lives for the motherland. We are the citizens of India. We are not the refugees from Nepal. We are not the refugees from Pakistan. We are the real citizens of Indian territory. আপনারা আগুনের সঙ্গে খেলা করছেন।

(গোলমাল)

আপনারা জানেন সারা ভারতবর্ষে এক কোটি গোরখা আছে। We are not refugees. We are sacrificing our lives for the motherland. We are Gorkhas but we are Indian. সুব্রত মুখার্জি is a responsible member. গোর্খা রেজিমেন্ট আছে। উই আর নন রেফিউজিস। Why you are gagging me? I am speaking through the Honourable Deputy Speaker. I have got the right to express my views.

[3-10 — 3-20 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মিঃ ডেপটি স্পিকার, স্যার, অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা বিষয়ে আপনার মাধ্যমে আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং কি ভয়ানক উপস্থিতি এই অপদার্থ সরকার আগামী দিন তৈরি করতে যাচ্ছেন সেই ব্যাপারে আপনার মাধ্যমে বলার দরকার আছে। আপনি জানেন যে এই মুহূর্তে প্রায় ৫ হাজার এম বি বি এস পাশ করা নতুন মেডিকেল ডাক্তার বসে আছে পশ্চিমবঙ্গে, পশ্চিমবঙ্গ সরকার তাদের সরকারি চাকুরিতে গ্রহণ না করে কাজে লাগাচ্ছেন না। দুর্ভাগ্যের ব্যাপার সাধারণ খালি পদের ডাক্তার ধরে নিয়ে এসে আদি ভৌতিক কায়দায় ৪ শো পদ তৈরি করে তাদের গ্রামাঞ্চলে পাঠিয়ে গ্রামাঞ্চলে মানুষ মারার ষড়যন্ত্র করছেন এই সরকার। অথচ ৫ হাজার এম বি বি এস পাশ করা নতুন ডাক্তার বসে আছে। ১ শো পোস্ট সরকারিভাবে খালি আছে, পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে সেইসব ডাক্তারদের না দিয়ে রিগ্রেট লেটার পাঠিয়ে দিয়ে সমস্ত পার্টির গুন্ডা, খুনি, মাস্তানদের ভাস্কর রায় চৌধুরিকে দিয়ে চোরা পথে পাশ করিয়ে বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্র অ্যাপেয়ন্টমেন্ট দেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গের সমস্ত স্বাস্থ্য ব্যবস্থাকে ভেঙ্গে দেওয়ার জন্য, সারা পশ্চিমবঙ্গের মেডিকেল শিক্ষা ব্যবস্থাকে ভেঙ্গে দেওয়ার জন্য একটা ষড়যন্ত্র চলছে। আমি আপনার মাধ্যমে আবেদন করব মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়ে হস্তক্ষেপ করে এই আজকের অবস্থার যেন অবসান করেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। কয়েক বছর আগে ভারতবর্ষের একজন রাজনীতিবিদ পশ্চিমবঙ্গের মাটিতে এসেছিলেন, সেই রাজনীতিবিদ পশ্চিমবঙ্গের মাটিতে এসে পশ্চিমবঙ্গের মানুষকে অনেক কিছু কথা শুনিয়ে গেছেন। বারে বারে সেই রাজনীতিবিদ এই পশ্চিমবঙ্গের মাটিতে এসে বাংলার মানুষদের বিভ্রান্ত করেন। সেদিন আমরা দেখেছি গোর্খা ল্যান্ড নিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে এই দেশের একদল রাজনীতিবিদ আর দিল্লির রাজনীতিবিদ উল্টো-পাল্টা কথা বলেছেন, এই রকম অবস্থা চলেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রাজনীতিবিদ পশ্চিমবঙ্গের উন্নতি নিয়ে, পশ্চিমবঙ্গের ঘটনা নিয়ে অনেক কথা বলেছেন এবং অনেক কিছু তথ্য দিয়েছেন। আবার একদল রাজনীতিবিদ সেখানে বলছেন এটা ঘোষণা মাত্র, এই টাকা পাওয়া যাবে না। স্যার, এতে আমাদের পশ্চিমবঙ্গের মানুষ অত্যন্ত উদ্বিগ্ন। স্যার, অত্যন্ত বিপথগামী বিভ্রান্ত পথে এই রাজনীতিবিদ শুধু ভারতবর্ষকে চালাচ্ছেন না পশ্চিমবঙ্গকেও চালাচ্ছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকার বলছেন যে পশ্চিমবঙ্গের কারাগার সমুহে কোনও রাজনৈতিক বন্দী নেই। প্রচলিত যে আইন-কানুন আছে সেই দৃষ্টিতে রাজনৈতিক বন্দী পশ্চিমবঙ্গের কারাগার সমুহে না থাকতে পারে, অতীতে দেখেছি কংগ্রেসি আমলে রাজনৈতিক বন্দী বলে কাউকে স্বীকৃতি দেওয়া হত না, পশ্চিমবঙ্গের বিভিন্ন কারাগারে ৬৪ জন রাজনৈতিক বন্দী আছে। বামফ্রন্ট সরকার রাজনৈতিক বন্দীদের স্বীকৃতি দেওয়ার জন্য তারাপদ লাহিড়ির নেতৃত্বে একটা কমিশন গঠন করেছিলেন। সেখানে বিভিন্ন সংজ্ঞা দিয়ে বলা হয়েছে রাজনৈতিক বন্দী কাদের বলা হবে। আমি আপনার মাধ্যমে আবেদন করছি তারাপদ লাহিড়ি কমিশনের যে সুপারিশ সেগুলি কার্যকর করা হোক এবং রাজনৈতিক বন্দী পশ্চিমবঙ্গের বিভিন্ন কারাগারে যা আছে তাদের আইনগতভাবে মুক্তি দেওয়ার ক্ষেত্রে বাধা থাকলে রাজনৈতিক বন্দী হিসাবে স্বীকৃতি দেওয়া হোক। তারাপদ লাহিড়ি কমিশনের সুপারিশকে কার্যকর করার জন্য বামফ্রন্ট সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন সেই সিদ্ধান্ত গ্রহণ করুন।

[3-20 — 4-00 P.M. (including adjournment)]

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে মেনশনের সময় বলতে দেননি বলে এই জিরো আওয়ারে বক্তব্য রাখছি। কনস্টেবেল রিক্রুট—করার জন্য পুলিশ ট্রেনিং স্কুলে যে ইন্টারভিউ হয়ে গেল গত ৯-৯-৮৬ তারিখে সে সম্বন্ধে একটা ঘটনা বলছি যেটা অত্যন্তই দুঃখজনক। কনস্টেবল হিসেবে যাদের নিয়োগ করা হবে তাদের জন্য একটা নির্বাচিত উচ্চতা আছে। দুঃখের সঙ্গে জানাচ্ছি এই যে ইন্টারভিউ হয়ে গেলে তাতে দেখা গেছে একজন প্রার্থীর যথাযোগ্য এবং যথারীতি উচ্চতা থাকা সত্বেও তাকে খারিজ করা হয়েছে এবং বলা হয়েছে একটি বিশেষ সম্প্রদায়ের ক্ষেত্রে উচ্চতা ৫ ফুট ৬ ইঞ্চি নয়, ৫ ফুট ৭ ইঞ্চি হতে হবে। একটি প্রার্থীর ক্ষেত্রে এই যে দারুন অবিচার করা হয়েছে সে সম্বন্ধে সমস্ত কাগজপত্র আমি আপনাকে দিচ্ছি এবং সুবিচারের জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়ার গৌরিপুরে কুষ্ঠ হাসপাতাল আছে। ওখানে কেন্দ্রীয় সরকারের পরিচালনায় লেপ্রসি ট্রেনিং রুর‍্যাল রিহ্যাবিলিটেশন ইনস্টিটিউট যেটা হচ্ছে তাদের জন্য ৯.১৭ একর জমির প্রয়োজন এবং মোটামুটি পুরো পরিকল্পনার জন্য প্রয়োজন হবে ৩১ একরের মতো জায়গা। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার টাকা দেবেন। যে সমস্ত দুঃস্থ রোগী আছে, যাদের রোগ নেগেটিভ বলে প্রমাণিত হয়েছে, যাদের পুনর্বাসন দরকার তাদের বিভিন্নভাবে বৈজ্ঞানিক পদ্ধতিতে চিকিৎসার ব্যবস্থা, পুনর্বাসনের ব্যবস্থা এখানে করা হবে। শুধু তাই নয়, ডাক্তার নার্সদের ট্রেনিং-এর ব্যবস্থা এই আর এল. টি আর আই-তে থাকবে। দুঃখের সঙ্গে জানাচ্ছি এই পরিকল্পনাটি বানচাল হতে চলেছে জায়গার অভাবে। এই লেপ্রসি হাসপাতালের জন্য যে ৩১ একর জমি দরকার সেটা সরকার দিচ্ছেনা। এই ট্রেনিং ইনস্টিটিউটের জন্য বিল্ডিং, অফিস ঘর, সেক্রেটারিয়েট, ট্রেনিং রুম ইত্যাদির দরকার। কিন্তু জায়গা না দেবার জন্য কাজ হতে পারছেনা। আমি বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি যাতে তিনি জায়গার ব্যবস্থা করেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি হাউসে ছিলাম না, আমার ঘরে বসে শুনলাম মাননীয় সদস্যা শ্রীমতী রেনুলীনা সুব্বা হাউসে বলেছেন আমি নাকি বলেছি গোর্খারা এখানকার সিটিজেন নয়, তারা রিফিউজি। স্যার, এটা আমার কথা নয়। বামফ্রন্ট সরকারের তরফ থেকে যে বই ডিস্ট্রিবিউট করা হয়েছে তাতে একটা ইতিহাস তুলে ধরা হয়েছে এবং তার্তে বলা হয়েছে, ব্রিটিশ গভর্নমেন্টের আমলে লে ল্যান্ডটা এল সিকিম থেকে তখন মাত্র ১০০ জন গোর্খা ছিল এবং আজকে সেখানে কয়েক লক্ষ গোর্খা হয়েছে। কাজেই আমি বলেছি বলে শ্রীমতী সুব্বা যা বলেছেন সেটা আমার কথা নয়, বামফ্রন্ট সরকারের ওই বইতেই একথা রয়েছে। আমার মনে হয় শ্রীমতী সুব্বা ওই বইটি পড়েন নি। আমি গোর্খাদের কোনও রকম আক্রমণ করিনি, যে ইতিহাস বর্ণনা করা হয়েছে সেটা উল্লেখ করেছি মাত্র। আমি আমার এই বক্তব্য রেকর্ড করিয়ে রাখলাম।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু যে পয়েন্টটা বললেন একটা বই সম্বন্ধে এবং গোর্খাল্যান্ড ইত্যাদি যে বললেন তাতে আমি বলতে চাই যে উনি বোধ হয় বইটা ভালো করে পড়েন নি। তাতে হান্টারের রিপোর্ট থেকে বলা হয়েছে যে ১০০ জন নেপালী ইত্যাদির কথা বলা হয় নি। তাতে লেপচা ও ভূটানি এই সব বলা হয়েছে এবং রিফিউজি বলে কোনও কথা বলা নাই। যা সত্য সেটাই আমি বললাম।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। ফুলেশ্বরে যে হনুমান কটন মিল আছে সেটা গত তিন বছর বন্ধ হয়ে গেছে। সেখানে ১২০০ শ্রমিক কর্মচারী কাজ করে। দু জন শ্রমিক মারা গেছে তার একজনের নাম হচ্ছে মদন দাস আর এক জনের নাম আছে। তাদের যে হপ্তা, ক্যাজুয়েল লিভের পয়সা বোনাস ইত্যাদি কিছুই দিচ্ছে না। শুধু তাই নয় তার পাশেই এ কোম্পানিরই যে কানোরিয়া মিল আছে সেখানে এই মিলের জেনারেটার চলে যাচ্ছে। তাই আপনার মাধ্যমে আমি শ্রম মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে এই মিল যাতে তাড়াতাড়ি খোলা হয় তার ব্যবস্থা করার জন্য। বহু শ্রমজীবী মানুষ অনাহারে দিন কাটাচ্ছে এবং ১২শত শ্রমিক রাস্তায় রাস্তায় ভিক্ষার ঝুলি নিয়ে বেরিয়েছে। এই বেআইনি মালিক তাদের টাকা পয়সা দিচ্ছে সেইজন্য বলছি এই মালিকের বিরুদ্ধে যাতে উপযুক্ত ব্যবস্থা করা হয় এবং মিলটি যাতে খোলা হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বম্বে এবং হাওড়া হাইওয়ে চালু হবার পর থেকে সমস্ত হাওড়া এবং কলকাতার লিংকিং রোডের ভিতর দিয়ে যেসব ট্রাফিক যায় এবং আমার কেন্দ্রের পঞ্চাননতলা রোড এবং নরসিংহ দত্ত রোড দিয়ে যেসব ট্রাফিক যচ্ছে তাতে যে অবস্থা হচ্ছে সেটাই জানাচ্ছি। ১০০ বছর আগে এই সব রাস্তা হয়েছে। বর্তমানে হেভি ভিহিক্যিলও যাচ্ছে। কদমতলার মোড়ে বাস স্ট্যান্ডের মুখটায় যেটা ৩০ ফুট যেটা ছিল সেটা ১৬ ফুট চওড়া হওয়ায় সেখানে এমন রাস্তা জাম হচ্ছে যে সেখানকার জনজীবন ব্যতিব্যস্ত হয়ে পড়েছে। সেখানকার রাস্তাটিকে চাওড়া করবার জন্য পরিকল্পনা দেওয়া আছে। কিন্তু কিছু জমি দোকানদাররা জবর দখল করে বসে আছে। তাদের সঙ্গেও কথা হয়েছে, তাদের পুনর্বাসন করার যথেষ্ট

জায়গা আছে। এই সমস্ত ব্যাপার জানা সত্ত্বেও আজ পর্যন্ত সেই রাস্তা চওড়া হচ্ছে না। সামান্য খরচায় এই ১৬ ফুট রাস্তাকে দেড় শত ফুট করে দিলে সমস্ত ভিহিকিল ট্রাফিক স্মুথলি রান করতে পারে এবং সেখানকার জনজীবন ট্রাফিক জামের হাত থেকে রেহাই পায়।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্যার, আপনি জানেন যে সত্যযুগ পত্রিকা পশ্চিমবাংলার অন্যতম প্রগতিশীল দৈনিক সংবাদপত্র এবং ঐ পত্রিকার সাংবাদিক ও কর্মচারিরা ৩ মাস ধরে বেতন না পাবার ফলে রিলে অনশন করছেন। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। আমি তাই আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে, যত তাড়াতাড়ি সম্ভব মালিক পক্ষের সঙ্গে কথা বার্তা বলে দ্রুত মীমাংসা করার ব্যবস্থা করুন।

## LAYING OF RULES

### The West Bengal Norcotic Drugs and Psychotropic Substances Rule, 1985.

**Shri Bimalananda Mukherjee :** Sir, I beg to lay the West Bengal Norcotic Drugs and Psychotropic Substances Rules, 1985, published in the Notification No. 1972-Ex, dated the 5th Novemeber, 1985.

### Resolution for Ratification of the Constitution (Fifty-fourth Amendment) Bill, 1986.

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission, I beg to move the resolution that this House ratifies the amendments to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Fifty-fourth Amendment) Bill, 1986, as passed by the two Houses of Parliament.

The motion was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal University Laws (Amendment) Bill, 1986

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to introduce the West Bengal University Laws (Amendment) Bill, 1986.

(The Joint Secretary read the Title of the Bill)

## STATUTORY RESOLUTION

**Mr. Deputy Speaker :** I have received one Statutory Resolution from Shri Kashinath Misra and Shri Abdul Mannan on this Bill. Now I request Shri Kashinath Misra to move the resolution.

**Shri Kashinath Misra :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal University Laws (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No. IV of 1986).

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the West Bengal University Laws (Amendment) Bill, 1986, be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটিস লজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬, আজ যা সভায় এনেছি সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। স্যার, যখন বিধানসভা চলছিল না তখন আমরা একটা অর্ডিন্যান্স করি কারণ এটা করার প্রয়োজন হয়ে পড়ে। অবশ্য এই অর্ডিন্যান্সের যা আছে তাতে সামান্য কিছু পরবর্তীকালে পরিবর্তন করা হয়েছে এই বিলের মধ্যে তবে মূল যেটা সেটা হল, বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে আমরা লক্ষ্য করেছি যে আংশিক সময়ের যে শিক্ষক-এটা ঠিকই বিশ্ববিদ্যালয়ে কখনও কখনও আংশিক সময়ের শিক্ষকদের প্রয়োজন হয় কিন্তু আমরা একটা প্রবণতা বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে লক্ষ্য করেছি যে নির্বাচনের দিকে তাকিয়ে এরকমভাবে আংশিক সময়ের শিক্ষকদের নিয়োগ করা হচ্ছে তার ফলে যেমন নির্বাচনটা কলুসিত হচ্ছে সঙ্গে সঙ্গে বিনা কারণে নিযুক্ত করা আংশিক সময়ের শিক্ষকদের জন্য আর্থিক দায়দায়িত্ব সরকারকে বহন করতে হচ্ছে। সেই কারণে আমরা এই আংশিক সময়ের শিক্ষকদের ভোটের অধিকারটা বাদ দেবার ব্যবস্থা করেছি। আমরা বিলে একথা বলেছি যে আংশিক সময়ের শিক্ষক, অশিক্ষক কর্মচারী এবং নির্দিষ্ট সময়ের জন্য যারা নিযুক্ত—যেমন অবসর গ্রহণের পর কাউকে হয়ত এক বছরের জন্য নিয়োগ করা হল—এরকম যারা তাদের বিশ্ববিদ্যালয় বা বিশ্ববিদ্যালয়ের অধীন কোনও কলেজের কোনও নির্বাচনে অংশ গ্রহণ করার অধিকার থাকবে না এবং এটা পশ্চিমবঙ্গের সমস্ত বিশ্ববিদ্যালয় ও তার অধীনস্ত কলেজগুলির ক্ষেত্রে প্রযোজ্য। আমি বিতর্কের জবাব দেবার সময় এ সম্পর্কে আরও কিছু উত্তর দেব, এখন আর আমি তার মধ্যে যাচ্ছি না। এ ছাড়া আর যেটা আছে সেটা হচ্ছে, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে আমাদের ডি পি আই ছিলেন সেখানকার কোর্টে, একজিকিউটিভ কাউন্সিলে। সেখানে বিলের আমরা ব্যবস্থা করেছি যে যিনি সচিব তিনি অথবা তিনি অনুপস্থিত থাকলে উপ-সচিবের নিচে নয় এমন কেউ তার পক্ষ থেকে উপস্থিত থাকবেন। যাদবপুর কলেজের সঙ্গে অনুমোদিত কলেজ খুব একটা নেই। অনুমোদিত কলেজ হলে সেখানে ডি পি আই কে দরকার কিন্তু যেখানে অনুমোদিত কলেজ বিশেষ নেই সেখানে সচিব থাকলেই সুবিধা হবে বলে আমরা মনে করেছি। আর উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের যে সংজ্ঞা সেখানে অন্য বিশ্ববিদ্যালয়ের সঙ্গে তার একটা অসংগতি ছিল সেটা দূর করার চেষ্টা করেছি। এই হচ্ছে মোটামুটি বিলটি। আমি আশা করব বিধানসভার মাননীয় সদস্যরা এই বিলটি সমর্থন করবেন। এই বলে আমি মাননীয় সদস্যদের এই বিলটি বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় যে বিল এখানে নিয়ে এসেছেন, এটা আগে অর্ডিন্যান্স আকারে চালু করা হয়েছিল ৮ই

জুলাই, ১৯৮৬ সালে। যদিও সেই সময় বিধানসভা চালু ছিল না। কিন্তু বিধানসভা যখন সেপ্টেম্বর মাসে চালু হয়েছে ১২ই সেপ্টেম্বর, তখন এই ৮ই জুলাই, এই সময়ের মধ্যে যেখানে আর গ্যাপটা বেশি থাকে না, এই সময়ের মধ্যে অর্ডিন্যান্স নিয়ে এসেছেন, তার বিরোধী আমরা এবং সেখানে আমি বলতে চাই যে এইভাবে একটা বিল নিয়ে আসলে, সেখানে যেভাবে আলোচনা হয় এবং অর্ডিন্যান্স আকারে আসার পরে বিল আকারে আসলে সেই রকম সুযোগ পাওয়া যায় না। আমার প্রশ্ন হচ্ছে অর্ডিন্যান্স হিসাবে নিয়ে আসছেন কেন, যদি সেখানে গুরুত্বপূর্ণ কোনও বিষয়, যদি কোনও কাজের অসুবিধা হয়ে থাকে, অর্থাৎ পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলোর পরিচালনার ক্ষেত্রে সেখানে যদি কোনও অসুবিধা হয়ে থাকে, সেই ক্ষেত্রে এই যে অর্ডিন্যান্স হবে, সেই অর্ডিন্যান্সটা নিশ্চয়ই জনস্বার্থে প্রযোজিত হবে এবং সেখানে জরুরি আকারে প্রয়োজন হবে বলে অর্ডিন্যান্স আকারে নিয়ে এসেছেন বলা যায়। কিন্তু যে উদ্দেশ্যে তিনি এখানে পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলোর নির্বাচনে কারা কারা অংশ গ্রহণ করতে পারবেন, সেই নির্বাচনের অংশগ্রহণকারী যারা স্থায়ী শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী আছেন, যারা অস্থায়ী আছেন, যারা পার্ট টাইম কাজ করছেন, তারা নির্বাচনে অংশগ্রহণ করতে পারবেন না এই বিশ্ববিদ্যালয়গুলোতে, তাদের সেখানে কোনও নির্বাচনের ব্যাপারে অধিকার থাকবে না, এটাকে তিনি স্পষ্ট ভাবে তার এই অর্ডিন্যান্সের মাধ্যমে নিয়ে এসে এখানে আজকে আইন আকারে বিলটা নিয়ে এসেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি যে কতকগুলো বিশ্ববিদ্যালয়ে বিশেষত কলকাতা বিশ্ববিদ্যালয়ের নির্বাচনের জন্য সেখানে নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে আসার জন্য সেই সিনেট, সিন্ডিকেট এবং তার সঙ্গে যুক্ত বিভিন্নভাবে যে ভোটের প্রশ্ন আছে তার জন্য নির্বাচনের প্রস্তুতি নেওয়া হচ্ছে। সেখানে নির্বাচন যে সময়ে হওয়ার কথা ছিল, যদিও সেই নির্বাচন কলকাতা বিশ্ববিদ্যালয়ে আমরা জানি যথা সময়ে হতে পারবে না। কেন না, তাদের এই নির্বাচন পরিচালনা করতে যে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার প্রয়োজন ছিল, সেটা কলকাতা বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থার জন্য এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ে ক্রমশ দিনের পর দিন যে ভয়াবহ অবস্থার সৃষ্টি হচ্ছে, সেই পরিপ্রেক্ষিতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের নির্বাচন যথা সময়ে হওয়ার কথা ছিল, সেটা হতে পারবে কি না আমার সন্দেহ আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা আশা করেছিলাম যে বামফ্রন্ট সরকার বিশেষত যিনি আজকের উচ্চ শিক্ষামন্ত্রী পদে আসীন আছেন। তিনি শিক্ষা জগতের একজন ব্যক্তি, একজন পন্ডিত মানুষ, তিনি সেখানে যারা অস্থায়ী হিসাবে কাজ করছেন, তাদের ভোটাভুটির থেকে বঞ্চিত করার যে উদ্যোগ নিয়েছেন, আমরা এটা ঠিকমতো ভাবে বুঝতে পারলাম না। বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের এবং কলেজে যে সমস্ত পার্ট-টাইম শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিরা আছেন—যারা কোনও জায়গায় স্থায়ী কর্মচারী নন—তারা বিশ্ববিদ্যালয়ে বা কলেজে যে ভোটাধিকার ভোগ করছিলেন তা আমরা মনে করি তাদের একটা গণতান্ত্রিক অধিকার ছিল, সেই অধিকার থেকে তাদের বঞ্চিত করা হচ্ছে। অবশ্য আমি কখনই বলছি না যে, যারা কোনও একটি কলেজে বা বিশ্ববিদ্যালয়ে স্থায়ী কর্মচারী হিসাবে নিযুক্ত থেকে সেখানে ভোটাধিকার ভোগ করার সাথে সাথে আরও একটি অনুরূপ প্রতিষ্ঠানে পার্ট-টাইম কাজে নিযুক্ত থাকার পরিপ্রেক্ষিতে সেখানেও ভোটাধিকার ভোগ করবেন। নিশ্চয়ই তাদের ক্ষেত্রে যেখানে তারা পার্ট-টাইম কাজে নিযুক্ত আছেন সেখানে এই অধিকার পেতে পারেন না। কিন্তু যারা কোথাও স্থায়ী কাজ করেন না, কোনও এক জায়গায়

[4-20 — 4-30 P.M.]

পার্ট-টাইম কাজ করেন তাদের অবশ্যই সে জায়গায় ভোটাধিকার বা এই গণতান্ত্রিক অধিকার দেওয়া উচিত। কারণ তারা যদিও অস্থায়ী তথাপি আমরা দেখছি তারা অনেকেই অস্থায়ীভাবে দিনের পর দিন বিশ্ববিদ্যালয়ে এবং কলেজে কাজ করছেন, অতএব কেন তাদের অধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে? এই প্রশ্ন আজকে থেকে যাচ্ছে। আমি আশা করেছিলাম মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় এই বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন। কারণ তিনি যখন সমস্ত বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে একই নীতি অনুসরণ করতে চলেছেন—এ ক্ষেত্রে আমরা তাকে সাধুবাধ জানাচ্ছি—তখন তিনি ভোটাধিকারটুকু ঐ সমস্ত অস্থায়ী শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের দেবেন। এই প্রসঙ্গে আমি আরও বলছি যে, আমরা দেখছি আজকে যখন বিশ্ববিদ্যালয়ে নির্বাচন হতে চলেছে তখন বিশ্ববিদ্যালয়ে, বিশেষ করে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ভয়াবহ অবস্থা চলছে, সমস্ত শিক্ষা জগতে বিশৃঙ্খলা সৃষ্টি হচ্ছে, শিক্ষা জগত একেবারে অন্ধকারে চলে যাচ্ছে। আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে এ বিষয়ে সরকারি উদাসিনতা লক্ষ্য করছি। নির্বাচনের আগে অবশ্যই প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা উচিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নির্বাচনের কথা যেমন চিন্তা করতে হবে সেই সঙ্গে যাদের জন্য নির্বাচন সেই ছাত্র-ছাত্রী, শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের বিষয়েও চিন্তা ভাবনা করতে হবে। তারা আজকে কি অবস্থার মধ্যে আছেন তাও নিশ্চয়ই ভেবে দেখতে হবে। আমরা দেখছি কলকাতা বিশ্ববিদ্যালয় এবং তার পাশাপাশি অন্যান্য বিশ্ববিদ্যালয় গুলিতে সম্পূর্ণ অরাজক অবস্থা চলছে, এই অবস্থার অবসান প্রয়োজন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অবশ্যই মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়কে দোষারোপ করছি না। কারণ ইতিপূর্বে প্রয়াত শম্ভু ঘোষ মহাশয় এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন, তারপরে মাননীয় মন্ত্রী মহাশয় অন্যান্য দপ্তরের সঙ্গে এই দপ্তরের ভারপ্রাপ্ত হয়েছেন, ফলে আমার মনে হয় এই দপ্তরের প্রতি বিশেষভাবে তার পক্ষের নজর দেওয়া সম্ভব হচ্ছে না। আজকে বিশ্ববিদ্যালয়গুলি ভয়ঙ্কর সঙ্কটের মধ্যে দিয়ে চলছে এবং বিশ্ববিদ্যালয়গুলির সঙ্গে যুক্ত কলেজ গুলিও স্বাভাবিকভাবেই ভয়াবহ অবস্থার মধ্যে পড়েছে। এই সঙ্কটের প্রতিকার হওয়া প্রয়োজন আজকে যদি নিরপেক্ষ দৃষ্টিভঙ্গিতে এবং শান্ত পরিবেশের মধ্যে দিয়ে বিশ্ববিদ্যালয় পরিচালিত হয় তাহলে বিশ্ববিদ্যালয়ের আনুসঙ্গিক কাজ সুষ্ঠুভাবে পরিচালিত হতে পারে। আজকে বিশ্ববিদ্যালয়ে যে ভয়াবহ অবস্থার মধ্য দিয়ে যাচ্ছে সেই ভয়াবহ অবস্থা দূরীকরণের জন্য রাজ্য সরকারের যে প্রচেষ্টা সেই প্রচেষ্টাকে আরও তৎপরতার সাথে এগিয়ে নিয়ে যাওয়ার দরকার আছে। তানাহলে বিশ্ববিদ্যালয়ের মধ্যে যে অরাজকতা চলছে তা দূরীভূত হবে না। আজকে ছাত্র-ছাত্রীদের স্বার্থে বিশ্ববিদ্যালয়ের এই ডামাডোলের অবস্থার উপসম হওয়া প্রয়োজন। আজকে যারা আংশিক অধ্যাপনার সঙ্গে যুক্ত আছেন বা কর্মচারিরা আছেন তাদের অধিকারকে খর্ব করা হচ্ছে। আজকে সেই অধিকারকে প্রতিষ্ঠিত করার চেষ্টা করবেন। আমি সেইজন্য অ্যামেন্ডমেন্টগুলি দিয়েছি এবং স্ট্যাটুটরি রেজলিউশন দিয়েছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এগুলি সুবিবেচনা করে বিলটি যাতে সার্থকভাবে প্রয়োগ হয় তার ব্যবস্থা করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি লস

(অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬ যেটা আনা হয়েছে তাকে সমর্থন করে আমি দু একটি কথা বলব। আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রী কাশীবাবু এই বিলটিকে সমর্থন করলেন না বিরোধিতা করলেন তা কিছুই পরিষ্কার বোঝা গেল না। তিনি অনেক কথা বললেন কিন্তু আসলে কি বলতে চাচ্ছেন তা বোঝা গেল না। কাশীবাবু শেষের দিকে একটি কথা বলেছেন যে বর্তমানে আইনের সুযোগ নিয়ে, কিছু কিছু দুর্বলতার সুযোগ নিয়ে উচ্চ শিক্ষা ব্যবস্থার উপর একটা আঘাত হানার চক্রান্ত বা চেষ্টা অব্যাহত আছে। আজকে ট্রেজারি বেঞ্চের পক্ষ থেকে মাননীয় মন্ত্রী সেই দুর্বলতাকে দুর করার জন্য যে অ্যামেন্ডমেন্ট আনার প্রচেষ্টা করেছেন সেই প্রচেষ্টাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলব। আমি পশ্চিমবঙ্গের বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের আইন করার সময় একাধিক সিলেকট কমিটির সদস্য ছিলাম। কাজেই আইন করার সময় তখন কতকগুলি সমস্যা নিয়ে আলোচনা করেছিলাম এবং সেই সময়ে এই কথা হয়েছিল যে, আমরা যে আইন তৈরি করছি সেই আইন আগামী দিনে পরিবর্তন হয়ত হতে পারে। আমাদের অভিজ্ঞতা দিয়ে সেই আইনকে আগামী দিনে সমৃদ্ধ করব, সেইভাবে সংশোধন করব এটা ঠিক ছিল। সেই মূল আইন তৈরি করার পর এই কয়েক বছরের যে অভিজ্ঞতা সেই অভিজ্ঞতার ভিত্তিতে দেখছি, আইনের এই দুর্বলতার জায়গাগুলি ব্যবহার করে কিছু স্বার্থন্বেষী ব্যক্তি উচ্চ শিক্ষাকে ধ্বংস করার চেষ্টা করছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের কথা আমাদের মাননীয় সদস্য কাশীবাবু বলেছেন। এটা আমরা জানি এবং সকলেই জানেন যে পশ্চিমবঙ্গের সবচেয়ে সুনাম যে বিশ্ববিদ্যালয়ের সেটা হচ্ছে কলকাতা বিশবিদ্যালয়ের। এই সুনামের জন্য আজকে সারা ভারতবর্ষের মানুষ বলতে পারেন এই বিশ্ববিদ্যালয় থেকে ডিগ্রি পেতে চান। সেই বিশ্ববিদ্যালয়ের মান বামফ্রন্ট সরকার কায়েম হওয়ার পর সারা ভারতবর্ষের মানুষের সামনে যখন তুলে ধরার চেষ্টা করা হল তখন তাকে ধ্বংস করার জন্য আমাদের প্রাক্তন রাজ্যপাল মহাশয় শ্রী এ পি শর্মা এমন এক ব্যক্তিকে উপাচার্য হিসাবে বসিয়ে গেলেন যিনি এই বিশ্ববিদ্যালয়কে ধ্বংস করার সমস্ত ব্যবস্থা করছেন। পশ্চিমবঙ্গের সমস্ত গণতান্ত্রিক মানুষ এবং প্রতিষ্ঠানের পক্ষ থেকে নির্বাচিত সিনেট এবং সিন্ডিকেট-এর সমস্ত পরামর্শ উপেক্ষা করে বর্তমান উপাচার্য তার ব্যক্তিগত খেয়াল-খুশি চরিতার্থ করার জন্য বিশ্ববিদ্যালয়কে ধ্বংস করার চেষ্টা করছেন।

তখন সরকার নীরব থাকতে পারে না। যখন সরকার সেইসব ব্যবস্থা করার জন্য সেই দুবর্লতা দূর করার জন্য কিছু কিছু চেষ্টা করলেন আমরা আবার দেখলাম, গোড়ায় আমরা একটা অ্যামেন্ডমেন্ট করেছিলাম, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মনে আছে কলকাতা বিশ্ববিদ্যালয় অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট করার জন্য বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের ৯/৬ ধারার অধিকারকে খর্ব করার জন্য আমরা করেছিলাম। অ্যামেন্ডমেন্ট করেছিলাম। সেই অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট রাষ্ট্রপতি অ্যাসেনট করলেন না। সেখানকার এ পি শর্মা মহাশয় রাজ্যপাল ছিলেন, আটকে দিলেন, এখানেই আটকে দিলেন। অর্থাৎ কলকাতা বিশ্ববিদ্যালয়ের পঠন পাঠন কে উন্নত করে সরকারের সহযোগিতা বিধানসভার সহযোগিতা সেই সহযোগিতাকে কার্যকর করতে দিলেন না। এখন পুরোনো সিনেট সিন্ডিকেট শেষ হয়ে যাচ্ছে, নতুন নির্বাচন হবে, সেই নির্বাচনে যাতে গণতান্ত্রিক ভাবে নির্বাচিত যারা শিক্ষাকে উন্নত করতে চান, শিক্ষা ব্যবস্থাকে সঠিকভাবে প্রতিষ্ঠা করতে চান, সেই প্রচেষ্টা যারা করবেন তাদের পরাজিত করতে হবে। পরাজিত

করার জন্য সেখানকার উপাচার্য মহাশয়, তিনি কি করলেন? তিনি সেখানকার আইনের সুযোগ নিয়ে ঢালাওভাবে পার্ট-টাইম নিয়োগ করতে আরম্ভ করলেন। তিনি ঢালাওভাবে নিয়োগ করে তাদের ভোটাধিকারের সুযোগে নির্বাচনে আবার উপাচার্য হবার স্বপ্ন দেখছেন। আমরা নীরব থাকতে পারি না। উপাচার্যের সেই দূরভিসন্ধিকে আমাদের ব্যর্থ করতে হবে এবং পার্ট টাইম, এখানে পরিষ্কার করে বলা আছে স্পেসিফায়েড পার্ট টাইমার যারা ইউনিভার্সিটিতে তাদের ভোটাধিকার থাকতে পারে না। আমি ১০ জায়গায় পার্ট টাইম গিরি করে বেড়াচ্ছি ১০ জায়গায় ভোটাধিকার কি থাকতে পারে? স্পেসিফায়েড পার্ট টাইমারদের উপর উপাচার্য মহাশয় খুশি হলেন ভোটের আগে কাউকে একদিনের অ্যাপয়েন্টমেন্ট দিলেন সে ভোটাধিকার পেয়ে গেল, এটা মেনে নিতে হবে। ৩ দিনের জন্য কাউকে পার্ট টাইম দিলেন, কেউ ছুটিতে গেলে, কাজে গেলে কেউ স্টাডি লিভে গেলে পার্ট টাইম অ্যাপয়েন্টমেন্ট হয়েছে, দুমাস, এক মাসের জন্য অ্যাপয়েন্টেড হতে পারে, উপাচার্য দিতে পারেন, তারও কি ভোটাধিকার হয়ে যাবে? তার ভোটাধিকারে উপাচার্য আবার উপাচার্য হবেন এবং ইউনিভার্সিটিকে জাহান্নামে পাঠাবেন। আজকে শুধু কলকাতা বিশ্ববিদ্যালয় নয়, ৭টি বিশ্ববিদ্যালয়ে যাতে এর পুনরাবৃত্তি না হয় তার জন্য আমরা এই কমপ্রিহেনসিভ আইন, সমস্ত বিশ্ববিদ্যালয়ের এই সংশোধনীগুলি আমাদের এখানে ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী নির্মলকুমার বোস মহাশয় উপস্থিত করেছেন আমি ট্রেজারি বেঞ্চের পক্ষ থেকে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলকে সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্য মাননীয় কাশীবাবু এই মাত্র বললেন যে এই বিলটি আনার আগে কেন অর্ডিনেন্স করা হল এবং যখন জুলাই, সেপ্টেম্বরের মধ্যে রয়েছে, অনেক সময়ে আমরা দেখেছি কেন্দ্রে ১৫দিন, ৭ দিন আগেও প্রয়োজনে তারা অর্ডিনেন্স করেন। কেন্দ্রীয় সরকার করেন, ইউ পি সরকার করেন, রাজস্থান সরকার করেছেন এই রকম বহু উদাহরণ আছে। এখানে হচ্ছে উনি বোধ হয় জানেন না—কলকাতা বিশ্ববিদ্যালয়ে নির্বাচনের ঘোষণা বা তালিকা বা ভোটার লিস্ট অলরেডি তৈরি হয়েছে। সুতরাং এই বিলের উদ্দেশ্য এই আইন প্রণয়ন অ্যামেন্ডমেন্টের বা সংশোধনের যে উদ্দেশ্য সেই উদ্দেশ্য হচ্ছে নির্বাচনে পার্ট টাইম টিচিং অ্যান্ড নন টিচিংকে বাদ দেওয়া। বাদ দেওয়ার কারণ যারা পার্ট টাইম অর্থাৎ টিচিং এবং নন টিচিং পার্ট টাইম যারা কাজ করেন তাদের ইন্টারেস্ট সেই ইউনিভার্সিটিতে থাকে না। যাদের অধিকাংশ অন্য জায়গায় ফুল টাইম অ্যাসাইনমেন্ট থাকে এবং তাদের পারমানেন্ট যে ইন্টারেস্ট থাকে সেই পারমানেন্ট ইন্টারেস্ট তাদের যে পেরেন্ট অর্গানাইজেশন হয় না। তাদের কাছে সেখানে তাদের একটা ভোটিং রাইট থাকে। যেমন ধরুন, হয়ত যাদবপুর ইউনিভার্সিটির কোনও প্রফেসর বর্ধমান বিশ্ববিদ্যালয়ে পার্ট-টাইম করেন। সেক্ষেত্রে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে তার একটা ইন্টারেস্ট আছে, কিন্তু বর্ধমান বিশ্ববিদ্যালয়ের প্রতি নেই। অনেক সময় দেখা যায় যে, ল কলেজের পার্ট টাইম অ্যাসাইনমেন্ট হয়েছে কারণ তার প্রফেসন হচ্ছে ল এবং তিনি হয়ত আগে কোর্টে প্র্যাকটিস করতেন। ইউনিভার্সিটির ইন্টারেস্ট নিয়ে পার্ট টাইমারদের মূলত কোনও ইন্টারেস্ট থাকে না এবং সেই কারণে দেখা গেছে যে, পলেটিক্যাল পারপাসে ভোটার লিস্টে নাম তোলার স্বার্থে

পার্ট-টাইমার অ্যাপয়েন্টমেন্ট সাডেনলি এক্সপ্যানসন করে অধিকাংশ সময় স্টাফ নেওয়া হয়। কাজেই দেখা যাচ্ছে যে, ভোটার স্বার্থে ঐসব অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারটা এক্সপ্যানশন করে দেওয়া হয় এবং বিশ্ববিদ্যালয়ের ফিনানন্সিয়াল লায়োবিলিটি বাড়িয়ে দেওয়া হয়। এই ভাবে একদিকে গভর্নমেন্টের ফিনান্সিয়াল লায়েবিলিটি বাড়িয়ে দেওয়া হয়, অন্যদিকে পলেটিক্যালি এডুকেশনাল ইনস্টিটিউশন ভিশিয়েটেড হয়। সুমন্তবাবু একটু আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলার কিভাবে সেখানে নয়ছয় করছেন সেকথা বলছিলেন। যেখানে জরুরি অবস্থার জন্য ক্ষমতা দেওয়া হয়েছে, সেখানে সাধারণ অবস্থায়ও তিনি সেই ক্ষমতা প্রয়োগ করছেন। তার কনটিনিউয়াস ডেলিবারেট অ্যাবসেন্সে আজকে ঐ বিশ্ববিদ্যালয়ে এক অচলাবস্থা সৃষ্টি হয়েছে। এটা তার ইচ্ছাকৃত এবং উদ্দেশ্য প্রণোদিত। একদিকে বিশ্ববিদ্যালয়ের অটোনমি চাইবো, অন্যদিকে বিশ্ববিদ্যালয় অচল হলে এবং সেক্ষেত্রে সরকার ইন্টারফেয়ার করলে বলব—শিক্ষাক্ষেত্রে ইন্টারফেয়ারেন্স হচ্ছে! বলব যে, অটোনমাস বডি, ইনডিপেনডেন্ট বডির ক্ষেত্রে সরকার হস্তক্ষেপ করছেন! কিন্তু আইনে এমন কোনও প্রভিশন নেই যে, ইউনিভার্সিটিতে যদি নয়ছয় হয়, অরাজকতা হয় তাহলে সরকার হস্তক্ষেপ করতে পারবেন। তবে ফিনান্সিয়াল ব্যাপারটা চেক করবার ব্যাপারে আইন আছে এবং তা প্রয়োগও হয়। এখানে আমরা অনেক অলোচনা করেছি, বলেছি বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার রক্ষা করতে হবে, ইনডিপেনডেন্স রক্ষা করতে হবে, অটোনমি দিতে হবে। কিন্তু বিশ্ববিদ্যালয় অচল হলে সরকারকে দোষ দেব, শিক্ষা-ব্যবস্থাকে দোষ দেব—যাদের শিক্ষাব্যবস্থার সঙ্গে কোনওরকম যোগযোগই নেই। এক্ষেত্রে গভর্নমেন্টের এই রকম কোনও ক্ষমতা নেই যে, ইমারজেন্সি ডিক্লেয়ার করে বিশ্ববিদ্যালয়ের ক্ষমতা অধিগ্রহণ করবেন। এইরকম কোনও প্রভিশন নেই। শিক্ষিত মানুষের মধ্যে ভাইস চ্যান্সেলরের মতো মানুষ আছেন, শিক্ষক-অশিক্ষক কর্মচারীও আছেন। এদের কাছে নিজেদের অধিকার, নিজেদের মনোমত শিক্ষা-ব্যবস্থা রক্ষা করা এটাই হচ্ছে অটোনমী। সুতরাং আজকে এই অটোনমি বিঘ্নিত হচ্ছে। আজকে পার্ট টাইমাররা আর ভোটার থাকছেন না। আজকে কেন্দ্র যখন শিক্ষাক্ষেত্রে নতুন করে আইন করেন তখন তো আমাদের মত নেন না! আজকে কথা উঠেছে যে, কেন্দ্রের ইউ জি সি যে মডেল সাজিয়ে দেবেন সেইভাবে বিশ্ববিদ্যালয় করতে হবে। বলা হয়েছে, বিশ্ববিদ্যালয় যদি সেইভাবে তৈরি করা না হয় তাহলে রাজ্য সরকার টাকা পাবে না। তাদের যে ছাঁচ আছে, কেন্দ্রীয় সরকার যে মডেল পাঠিয়ে দেবেন সেইভাবে যদি না করি তাহলে আমরা টাকা পাব না। সেইজন্য বলি যে, মাননীয় মন্ত্রী মহাশয় যে সংশোধনী এনেছেন সেটা প্রয়োজনের জন্যই তিনি এনেছেন। আজকে শিক্ষাক্ষেত্রে যাতে সুষ্ঠু পরিবেশ রক্ষা করা যায়, যাতে সেখানে রাজনীতির অনুপ্রবেশ না ঘটে তারজন্য আজকে পার্ট-টাইমারদের ভোটাধিকার তুলে দেওয়া হচ্ছে। যাতে শিক্ষাজগত ভিশিয়েটেড না হয় তারজন্যই এটা আনা হয়েছে।

আর একটা দিক সেটা হচ্ছে শিক্ষকের সংজ্ঞা। নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির ১৯৮১ সালের যে আইন সেই আইনের সংশোধন করতে গিয়ে শিক্ষকদের যে ডেফিনেশন দেওয়া হয়েছে দুটি সাব ক্লজে সেই ব্যাপারে কাশীবাবু কিছু বলেন নি, সুতরাং কাশীবাবুর এই ব্যাপারে কোনও আপত্তি নেই। সেই জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। আর একটা ব্যাপার সেটা হল ডেপুটি সেক্রেটারি র‍্যাঙ্ক নিয়ে। এই সংশোধনী নিয়ে ওনাদের কোনও আপত্তি নেই,

সেই জন্য আমি কংগ্রেস পক্ষকে ধন্যবাদ জানাচ্ছি। আসুন, আমরা আপনারা সবাই মিলে এই সংশোধনীতে আপত্তি না জানিয়ে পাস করি। এই কথা বলে সংশোধনীকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী যে The West Bengal University Laws (Amendment) Bill, 1986. এনেছেন, এই বিলটা সম্পর্কে যদিও মুখে বলা হচ্ছে সংশোধনী খুব সামান্য। কিন্তু আমি মনে করি এটা অত্যন্ত মারাত্মক সংশোধনী। আমি বলব এটা একটা কালা বিল, এর থেকে কালা বিল আর কিছু থাকতে পারে না। এখানে স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনসে এই বিল সংশোধন করার যুক্তি হিসাবে বলা হয়েছে যে ইউনিভার্সিটির পার্ট-টাইম টিচার এবং অ্যাফিলিয়েটেড কলেজের পার্ট টাইম টিচারদের ভোটাধিকার কেড়ে নেওয়া হচ্ছে, ভোটাধিকার থেকে তাদের বঞ্চিত করা হচ্ছে। এখানে এটা এই জন্য করা হচ্ছে যে ওভারল্যাপিং হয়ে যাবে, ডবল ভোটিং হয়ে যাবার সম্ভবনা রয়েছে, একই লোক দুবার নির্বাচিত হয়ে যাবার সম্ভবনা রয়েছে—এই কথা বলা হয়েছে। এই কথা স্টেটমেন্ট অফ অবজেক্টে বলেন নি, মন্ত্রী মহাশয় তার বক্তব্যের মধ্যে দিয়ে বললেন যে ভোটার লিস্ট ইনফ্লেটেড হয়ে যাচ্ছে। পার্ট টাইম টিচারদের ভোটার লিস্টের দিকে তাকিয়ে অপ্রয়োজনে পার্ট টাইম অ্যাপয়েন্টমেন্ট দিতে হচ্ছে, তার ফলে এক্সপেন্ডিচার বাড়ছে এই কথা তিনি আর একটা বক্তব্যের মধ্যে রাখলেন। আমি প্রথমত এই কথা বলতে চাই যদিও এটা The West Bengal University Laws (Amendment) Bill, 1986.

কিন্তু সমস্ত ইউনিভার্সিটির ক্ষেত্রে প্রযোজ্য। কিন্তু আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় কলিকাতা বিশ্ববিদ্যালয় ছাড়া সমস্ত বিদ্যালয়গুলিতে গত ১ বছর হল নির্বাচন হয়ে গেছে। আগামী ৪ বছর বাদে যে নির্বাচন হবে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে সেই নির্বাচনে জেতার জন্য প্রসেস স্টার্ট করেছেন এই বিলের মাধ্যমে। ক্ষমতাসীন সরকার দেখছে আজকে তারা যেভাবে শিক্ষার সমাজের সমর্থন হারাচ্ছেন তাতে শিক্ষকদের ভোটাধিকার রেখে দিলে আর ক্ষমতায় আসা সম্ভব নয়। সেই জন্য যেন-তেন প্রকারেন ক্ষমতায় আসার জন্য শিক্ষকদের ভোটাধিকার থেকে বঞ্চিত করার জন্য এই পদক্ষেপ তারা নিয়েছেন। এই উদ্দেশ্যেকে সামনে রেখে তারা এগিয়ে যাচ্ছেন স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনস-এ যেটা বলতে পারতেন, সেটা তিনি বলতে পারেন নি। রুলিং পার্টি অ্যাপ্রিমেন্ড করছেন যে একজিসটিং সিস্টেম যা আছে তাতে ক্ষমতার আর আসা সম্ভব নয়, সেই জন্য তারা শিক্ষকদের ভোটাধিকার খর্ব করে, তাদের বেসিক রাইট খর্ব করে তারা এই জিনিস করছেন। সেইজন্য তারা এই ধরনের একটা অর্ডিন্যান্স প্রোমালগেট করলেন, আগেকার জিনিস তাদের আর সহ্য হল না। তাই রাতের অন্ধকারে এই রকম একটা অর্ডিন্যান্স পাস করিয়ে নিতে চাচ্ছেন। এইভাবে আজকে ওরা একটা গুড মেজরিটি থাকার জন্য এগুলো পাশ করিয়ে নিচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে যেভাবে ভোটাধিকার কেড়ে নেওয়া হয়েছে ক্যালকাটা ইউনিভার্সিটিতে আমি চ্যালেঞ্জ করছি ওভারল্যাপিং এবং ডাবল ভোটিংয়ের যে

কথা উনি বলছেন, সেইভাবে কোনও ইনস্ট্যান্স উনি দেখাতে পারবেন না। উনি যে কথা বলছেন ডাবল ভোটিং হয়েছে এই রকম একটা ইন্সট্যান্সও ক্যালকাটা ইউনিভার্সিটিতে দেখাতে পারবেন না। উনি একটা ইন্সট্যান্স অন্তত দেখান? উনি এ রকম ঘটনা একটা দেখান যে কোথাও পার্ট টাইম টিচার্স ভোটারদের মধ্যে থেকে অতিরিক্ত অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে? এই সব কতকগুলো কাল্পনিক ও আজগুবি প্লি দেখিয়ে এই রকম মারাত্মক একটা বিল তিনি আজকে এইভাবে নিয়ে এসেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আজকে এই যে উদ্দেশ্য এই উদ্দেশ্য শুধু এই বিলের মধ্যে দিয়ে অত্যন্ত নগ্নভাবে ফুটে উঠেছে তাই নয়, আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে বলছি, তিনি জানেন যে, এই যে ইন মেরিট প্রোমোশন স্কীম', এর মধ্যে দিয়ে ১৪৯ জন টিচার্স যারা অলরেডি সিলেকশন কমিটির দ্বারা রেকমেন্ডেশন পাওয়ার পর সিন্ডিকেট যথারীতি অ্যাপ্রুভ করেছেন। কিন্তু তাদের মেরিট প্রোমোশন স্কীম অনুযায়ী অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে না। তাদের লেকচারার থেকে রিডার, রিডার থেকে প্রফেসার পদে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে। অথচ এগুলো যদি না করা হয় এবং এই পদগুলো যদি খালি পড়ে থাকে তাহলে আজকে টিচার্সরা তাদের রিপ্রেজেনটেটিভ ইলেকট করার সুযোগ পাবেন না। এটা ভিন্ডিকটিভ। এইভাবে তাদের ভোটাধিকার রাইট কেড়ে নেওয়া হচ্ছে এবং অধিকারকে খর্ব করা হচ্ছে। অর্থাৎ ইউনিভার্সিটি বডিতে টিচার্সরা যদি রিপ্রেজেনটেটিভ ইলেকট করার সুযোগ না পান তার চেষ্টা করা হচ্ছে। এইভাবে তাদের অধিকার খর্ব করা হচ্ছে। এই সমস্ত সিনিয়র টিচার্স, যাদের ডিস্টিংগুইশড ক্যারিয়ার এবং ব্যাকগ্রাউন্ড আছে, তাদের প্রাপ্য ভোটাধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে। ইট ইজ অ্যান ইনসাল্ট, ইট ইজ হিউমিলিয়েশন অন দেয়ার পার্ট। এই জিনিস এখন করা হচ্ছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যদি এমন প্রশ্ন আসে—ঐ কে একজন সুমন্তবাবু একটু আগে বললেন দশ জায়গায় পার্ট টাইম টিচার্স ভোট দেবেন এই রকম ঘটনা যদি কোথাও ঘটে থাকে তারজন্য প্রভিশন করুন! কিন্তু ওভারল্যাপিং-এর কথা বলে বা এই ধরনের কথা বলে এ গুড নাম্বার অফ টিচার্স, এ রিমার্কঅ্যাবল নাম্বার অফ টিচার্স, যারা ভোটিং রাইট এতদিন ধরে এনজয় করছেন, আজকে যেহেতু তাদের নিজেদের মধ্যে পাচ্ছেন না, এই অবস্থায় তাদের ভোটাধিকার থাকলে ক্ষমতাকে কুক্ষীগত করার সুযোগ হাতছাড়া হয়ে যাবে, সেজন্য এই ধরনের সংকীর্ণ দলীয় দৃষ্টিভঙ্গি নিয়ে এই বিল অলটেরিয়র মোটিভ নিয়ে এখানে আনা হয়েছে। এটা অত্যন্ত স্বৈরাচারী ও আন-ডেমোক্রাটিক ওয়েতে এখানে আনা হয়েছে। এই বিলের বিরুদ্ধে আমরা তীব্র প্রতিবাদ করছি। শিক্ষকদের অধিকার হরণকারী আনডেমোক্রাটিক এই বিলের বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানিয়ে আজকে আমরা এস ইউ সি-র সদস্যারা হাউস থেকে ওয়াক আউট করছি।

(এই সময় এস ইউ সি-র সদস্যারা হাউস ছেড়ে চলে যান।)

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের সমর্থনে আমি এখানে দু-একটি কথা বলতে চাই। বিরোধী দলের বক্তব্য শুনে আমার বিশেষ করে মনে হল যে, কাশীবাবু এখনও ঠিক করতে পারেন নি এটাকে সমর্থন করবেন না এর বিরোধিতা করবেন। প্রথমে ওর কথা শুনে আমার মনে হল ওর আপত্তি যা কিছু আছে তা হচ্ছে প্রসিডিওরাল বিষয়ে, প্রিন্সিপাল কোনও আপত্তি নেই। কিন্তু শেষের দিকে তিনি মাইল্ডলি আবার দু-একটি

কথা বলছেন। যার মোদ্দা কথা হচ্ছে কোনও পার্ট টাইমারের গণতান্ত্রিক অধিকার ভোটাধিকার কেড়ে নেওয়া হচ্ছে কেড়ে নিয়েছেন নির্মলবাবু সেটা বোঝা গেল। আর একজন তিনি বিরোধী দলের না সরকারি দলের আমি বুঝতে পারিনি। যদিও বিধানসভা শেষ হতে আর কয়েক দিন আছে। এইমাত্র যিনি বললেন তার আবার আমাদের বক্তব্য শোনার ধৈর্য নেই উনি বললেন এটা সামান্য বিল নয়, এটা কালা বিল। স্যার, মুশকিল হল কি জানেন ন্যাবা রোগ যখন হয় তারা তখন সব হলুদ দেখে। আমি ওদেরকে জিজ্ঞাসা করি ওদের তো একটা দল আছে, সেই দলের সব সদস্যের ক্যাটিগরি আছে হোল টাইমার, পার্ট টাইমার। আমি একটা ছোট প্রশ্ন করি আপনাদের দলের হোল টাইমার আর পার্ট টাইমার-র একটা স্টাটাস ভ্যালু দেওয়া হয় এতে নাকি কিছু পার্থক্য আছে। এখানে কি এমন ব্যবস্থা করতে হবে? হোল টাইমার যে শিক্ষক তার দুটি ভোট আর পার্ট টাইমার যে শিক্ষক তার একটি ভোট, কি করে এই ডিসটিংশন আসে। কিন্তু আমি কতকগুলি প্র্যাকটিক্যাল দিকের কথা তুলে ধরছি এই অধিকার দেওয়া যায় না এবং যখন অ্যাবিউসড করা হয়, গণতন্ত্রে একটা ব্যবস্থাকে তখন তো কিছুতেই দেওয়া যায় না এবং এই যে অ্যাবিউস করা হচ্ছে, এতে অ্যাবিউস করার অবকাশ আছে। অতএব এটায় আর সুবিধা থাকতে পারে না। সেইজন্য এটা প্রত্যাহার করে নেওয়া হচ্ছে। এটাকে গণতান্ত্রিক যদি বলা হয় তাহলে আবার এ বি সি ডি নতুন করে যেন পড়ে। গণতন্ত্র কি এটা জেনে যেন বলেন এটা অগণতান্ত্রিক এবং একপেশি হবে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অরাজকতা, কলকাতা বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থা ইত্যাদি প্রশ্ন তারা উত্থাপন করেছেন। উত্থাপন করেছেন বলেই বলছি না হলে এই বিলে আদৌ এইসব আলোচনাকে আমি টেনে আনতে চাই না। আমি বলতে চাই কাশিবাবুকে এই অচলাবস্থার অরাজকতাকে দূর করার জন্য ধাপে ধাপে আমরা কিছু ব্যবস্থা নিয়েছিলাম। এই বিধানসভায় একটা আইন আড়াই বছর আগে পাশ হয়েছিল বিধানসভার সদস্যরা জনগণের আস্থা অর্জন করেই এখানে এসেছেন তারা যে আইন করেছেন গণতন্ত্রের বলে, সংবিধানের বলে সেই আইনকে রোখার ক্ষমতা কারুর নেই। সেই আইনকে রোখা যায় না। আড়াই বছর আগে যে আইনটা কলকাতা বিশ্ববিদ্যালয়ের সংশোধনী বিল ৮৪ সালে আমরা পেশ করেছিলাম দুর্ভাগ্যবশত তখন যিনি রাজ্যপাল ছিলেন তিনি সংবিধানকে অগ্রাহ্য করেন সেই বিলকে প্রেসিডেন্টের অ্যাসেন্টের জন্য রিজার্ভ করা যায় না। সেই বিলকে সংবিধানের ২০০ ধারা অনুযায়ী অ্যাসেন্ট না দিয়ে ফেরৎ না পাঠিয়ে প্রেসিডেন্টের কনসিডারেশনের জন্য রিজার্ভ করলেন। আড়াই বছর ধরে সেটা প্রেসিডেন্টের সম্মতির জন্য দিল্লিতে গিয়েছে এবং পড়ে আছে। আড়াই বছর ধরে প্রত্যেকটি বিধানসভার অধিবেশনে চেষ্টা করেছি বিলটার সম্পর্কে খোঁজ খবর করার জন্য। প্রশ্ন তোলা হয়েছে এবং হাফ অ্যানআওয়ার-র ডিসকাশনও করা হয়েছে। আলোচনার সময় আমরা যতগুলি বিল প্রেসিডেন্টের অ্যাসেন্টের জন্য পাঠিয়েছি, প্রত্যেকটি বিল সম্পর্কে ভারত সরকারের মতামত কোথাও আপত্তি, কোথাও পরিবর্তন করা দরকার ইত্যাদি ইনফর্মালি মেনেই সরকারের কাছে চিঠিপত্র লিখে সেগুলি পূরণের জন্য আলোচনা হয়েছে। এইসব আলোচনার পরিপ্রেক্ষিতে আমাদের দিক থেকে একটা চাপ সৃষ্টি করার ফলে একে একে অনেকগুলি বিলের অ্যাসেন্ট এসেছে। কিন্তু আশ্চর্যের বিষয় যে কলকাতা বিশ্ববিদ্যালয় সংশোধনী বিল সম্পর্কে আজ পর্যন্ত আমরা কিছুই জানি না। শিক্ষামন্ত্রী ওদের কোনও মতামত পেয়েছেন কি না সেটা জানাবেন। আড়াই বছর ধরে এই বিল দিল্লিতে পড়ে আছে।

[4-50 — 5-00 P.M.]

এই সম্পর্কে তারা কোনও মন্তব্য করেন নি। সংবিধানের ২০১ ধারায় রাষ্ট্রপতিকে যে অধিকার দিয়েছে সেই অধিকার তিনি প্রয়োগ করেন নি। তার কাছে ৩টি রাস্তা ছিল (১) বিলটা তিনি ফেরৎ পাঠাতে পারতেন। (২) বিভিন্ন জায়গায় বিলের পরিবর্তন সাজেস্ট করে পাঠাতে পারতেন। তিনি কোনও কিছু না করে ইনডেফিনেটলি যে গণতান্ত্রিক অধিকার আমরা সংবিধান অনুযায়ী পেয়েছি তাকে খর্ব করবার চেষ্টা হয়েছে। কতকগুলি অচলাবস্থা মোকাবিলা করবার জন্য কতকগুলি বিধানের সুপারিশ এখানে করা হয়েছিল। এই অরাজকতা, অচলাবস্থা কারা সৃষ্টি করেছে? আপনারা একটা পুতুলকে বসিয়ে দিয়ে ছিলেন আচার্য হিসাবে তিনি এই বিল সেখানে পাঠিয়ে দিলেন। সেই ব্যক্তিকে আপনারা রাখতে পারলেন না আপনাদের দলে শুনছি তিনি অন্য দলে চলে গেছেন। তাকে দিয়ে সংবিধান বহির্ভুত কাজ করালেন এক্সট্রা কনসিটিটিউশনাল অথরিটি অ্যাপ্লাই করা হল। এইভাবে একটা বিল আটক রেখে দিলেন। এই অচলাবস্থা সৃষ্টি হয়েছিল বলেই সেই বিল আনা হয়েছিল। এ বিষয়ে শিক্ষামন্ত্রী আমাদের কিছু বললে ভালো হয়। প্রধানমন্ত্রী এখানে এসেছিলেন তার হাতে নোটস টু ইউনিয়ন গভর্নমেন্ট বলে তুলে দেওয়া হয়েছিল। গভর্নমেন্ট টু গভর্নমেন্ট সিরিয়াস টক সেখানে হয়েছিল। কিন্তু প্রধানমন্ত্রী কোথায় কমা, সেমিকলন, ফুলস্টপ ভুল আছে, কোথায় ফ্যাক্ট এর এদিক ওদিক হয়েছে এই সবকথাই বললেন এবং মোদ্দা কথা সম্পর্কে নীরব থেকে গেলেন। বলছেন এতশো কোটি টাকা আমরা ধরে দিয়েছি। আমরা পরে দেখছি এই সব পাগলের প্রলাপ ছাড়া কিছু নয়। প্রধানমন্ত্রীর কাছ থেকে এই সব কথা শুনতে হবে?

শিক্ষার ব্যাপারে দুটি মাত্র আরজেন্ট প্রবলেম তার সামনে রাখা হয়েছিল (১) কলকাতা ইউনিভার্সিটি অ্যামেন্ডমেন্ট বিল, (২) বিদ্যাসাগর ইউনিভার্সিটি। শিক্ষামন্ত্রী যখন জবাবি ভাষণ দেবেন তখন আমরা এই সম্পর্কে কিছু জানতে চাইব। অনেক আরজেন্ট, ইমপর্টেন্ট ইস্যু বাদ দিয়ে দুটি ইস্যু যা অত্যন্ত জরুরি বলে মনে হয়েছিল সেই দুটিই তুলে ধরা হয়েছিল। আমরা খবরের কাগজ থেকে কিছু খুঁজে পাইনি যে তিনি এই দুটি সম্পর্কে কি বলেছেন। দেশের সর্বময় কর্তা হিসেবে প্রধানমন্ত্রী বিশ্ববিদ্যালয়গুলি সম্পর্কে এবং তার অরাজকতা, অচলাবস্থা দূর করবার জন্য কোনও কথাই বলেন নি। এই হচ্ছে প্রধামন্ত্রীর পদক্ষেপের নমুনা। একবিংশ শতাব্দীতে তিনি যেতে চাইছেন কোনও সমস্যার সমাধান না করে। এই রকম সামান্য সামান্য যে সমস্যাগুলি আছে সেগুলিকে অনাদি অনন্তকালের জন্য ঝুলিয়ে রেখে দিয়ে কিভাবে অরাজকতা, অচলাবস্থা দূর করবেন? কাশীবাবু এই বিলকে সমর্থন অথবা বর্জন না করে যে বক্তৃতা দিয়েছেন তার মধ্যে ধান ভাঙ্গাতে শিবের গীত না গাইলেই ভালো করতেন। ১৯৮৪ সালে ২৯ শে মার্চ কলকাতা বিশ্ববিদ্যালয় সংশোধনী বিল এখানে এসেছিল। কিন্তু এই ব্যাপারে আপনার দল, সরকার, প্রধানমন্ত্রী, শিক্ষামন্ত্রী সকলেই বোবা সেজে বসে আছেন। অতএব বিশ্ববিদ্যালয়ের প্রতি দরদ দেখানোর কোনও মানে হয় না। সুতরাং যে ব্যবস্থা এই বিলের মাধ্যমে করা হয়েছে সেটাকে আমি মনে করি খুব ন্যায়সঙ্গত এবং গণতান্ত্রিক ব্যবস্থা। এটাই হওয়া দরকার। তাই এই বিলকে আমি সমর্থন জানিয়ে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কাশীবাবু এবারে জবাবী ভাষণ দেবেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্লজ ওয়াইজ আমরা বিরোধিতা করছি আমাদের স্ট্যাটুটরি রেজলিউশনের যে মূল লক্ষ্য তাতে দেখিয়েছি রাজ্য সরকার তাড়াহুড়ো করে একটা ব্যবস্থা করছেন। আমরা জানি নির্বাচন হবে এবং তার জন্য ব্যবস্থা গ্রহণ কর হচ্ছে। সেখানে নির্বাচন পরিচালনা করবার জন্য পুরাতন যে নিয়ম ছিল তাতে কিন্তু বাধাপ্রাপ্ত হচ্ছে না। অমলবাবু আড়াই বছর আগে এই বিধানসভায় পাশ করা কলকাতা বিশ্ববিদ্যাল বিলের কথা বললেন। সেখানে আইনগতভাবে এবং কি কারণে তদানীন্তন রাজ্যপাল এই বি পাঠিয়েছিলেন তা আমরা জানি না। আমাদের ভূমি সংস্কার বিল দীর্ঘদিন ধরে আটকে ছি যেটা অনুমোদিত হয়েছে। আমাদের শিক্ষাবিল সম্পর্কে রাজ্য সরকার এই বিষয়ে কতট তৎপর সেটা রাজ্য সরকারই বলতে পারবেন। আমার বক্তব্য হচ্ছে মূলত যে নির্বাচন যেখানে বিশ্ববিদ্যালয়ের অঙ্গ সেখানে সার্বিকভাবে নিয়ম কানুনের মধ্যে দিয়ে সেটাকে পরিচালন করবার জন্য সরকার যে ব্যবস্থা নেবেন বা যে নীতি নির্ধারণ করবেন সেখানেই হচ্ছে আমাদের প্রশ্ন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভি সি-র মেয়াদকাল শেষ হতে চলেছে সেখানে আপনারা চিন্তা করে যে ব্যবস্থা নিতে চেয়েছেন সেটা একটা কৌশল মাত্র। কলকাত বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর নিশ্চয়ই কংগ্রেস ব্যক্তি নন, তিনি বামফ্রন্টেরই একজন সমর্থিত ব্যক্তি। কিন্তু যে কোনও কারণেই হোক তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর হয়েছেন। আজকে হয়ত তার সাথে রাজ্য সরকারের বিবাদ আসতে পারে বিভিন্ন ঘটনার পরিপ্রেক্ষিতে, সেটা আমাদের জ্ঞাতব্য বিষয় নয়। কিন্তু এই ঘটনার সাথে সরকার সেখানে তার নির্বাচন পরিচালনা করবেন, তার অধিকারকে খর্ব করবেন, বিগত দীর্ঘ দিনের পুরাতন আইন-কানুনের মধ্য দিয়ে সেখানে যদি এমন অবস্থার সৃষ্টি হয়ে থাকে যে পার্ট টাইম শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিরা সেখানে প্রতিবন্ধতা সৃষ্টি করছে, সেখানে কোনও একটা সংস্থা যদি এক বা একাধিক শিক্ষা প্রতিষ্ঠানের সাথে যুক্ত থাকেন তাহলে নিশ্চয়ই সেখানে তার দুটো ভোট দেওয়ার প্রশ্ন আসে না, সেখানে তার ভোট দেওয়ার প্রশ্ন একটা, সেই অধিকার আপনারা হরণ করছেন। আজকে সেটা শোভনীয় নয়। আমি রাজ্য সরকারের মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে নিবেদন করছি গণতান্ত্রিক অধিকার মানুষকে দেবার জন্য তারা যখন বিভিন্নভাবে ব্যস্ত থাকেন তখন এখানে সেই গণতান্ত্রিক অধিকার থেকে একটা বিশেষ শ্রেণীকে একেবারে বাদ দেওয়ার যে চেষ্টা নিচ্ছেন এটাকে আমি মনে করি অভিসন্ধিমূলক হয়ে যাচ্ছে। সেদিক থেকে বিরোধ থাকলেও আজকে সেটাকে রেখে এবং এর অন্যান্য ত্রুটি-বিচ্যুতিগুলি যদি দূর করবার চেষ্টা করতেন যেটা নর্থ বেঙ্গল বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে করেছেন তাহলে আমাদের সেখানে আপত্তি থাকলেও সেই ব্যাপারে নিশ্চয়ই আমরা সেটাকে গ্রাহ্যনীয় বলে মনে করতাম, সেটাকে অগ্রাহ্য করতে পারি না। সেজন্য ক্লজ ওয়াইজ সেখানে যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি তাতে সেটাকে অমিট করবার জন্য বলেছি। অন্যান্য যে ব্যবস্থাগুলি সরকার নিতে চলেছেন সেইসব ব্যাপার উদ্দেশ্য এবং হেতুর মধ্যে বর্ণনা করেছেন। সেই উদ্দেশ্য হেতুর মধ্যে একটা ব্যতিক্রম এসে যাচ্ছে এবং সেই পরিপ্রেক্ষিতে আমি এই স্ট্যাটুটরি রেজলিউশন নিয়ে এসেছি। আজকে যখন বিধানসভা চলার কথা হচ্ছে তখন কিছুদিন আগে সেটাকে একটা অর্ডিন্যান্স হিসাবে আনা হল। সেজন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমার নিবেদন এটা ঠিক গণতান্ত্রিক পদ্ধতিতে হয়নি। এই কারণে সেখানে আমরা আপত্তি জানিয়েছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি আমাকে জবাব দেবার জন্য আহ্বান করেছেন, কিন্তু জবাব কি দেব সেটা বুঝতে পারছিনা। আপনি বোধহয় জানেন, বাংলায় একটা কথা আছে বহ্বারম্ভে লঘুক্রিয়া। এই বিলের ব্যাপারে প্রথম অডিন্যান্স হল এবং তারপর বিল এল। তখন এটা নিয়ে বাইরে খুব চেঁচামেচি হল, কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটি শিক্ষক সমিতি এবং কিছু কিছু কর্মচারীর প্রতিবাদ খবরের কাগজে বেরুল, খবরের কাগজও প্রতিবাদ করল, কংগ্রেস দল প্রতিবাদ করল। আমি ভেবেছিলাম এই বিল নিয়ে যখন বিধানসভায় আলোচনা হবে তখন বোধহয় কংগ্রেস দল ফেটে পড়বে। কিন্তু এখন দেখছি কংগ্রেসের ৫০/৬০ জন সদস্যের মধ্যে এখানে এখন মাত্র দুজন রয়েছেন। কাশীবাবু খুব মৃদুকণ্ঠে সমর্থন করলেন, না বিরোধিতা করলেন বুঝতে পারলাম না। আর একজন কংগ্রেসের সদস্য যিনি এখানে উপস্থিত আছেন তিনি দেখছি নিদ্রিত অবস্থায় রয়েছেন। অর্থাৎ কংগ্রেসের একজন সদস্য জাগ্রত এবং আর একজন সদস্য নিদ্রিত এবং বাকি সব অনুপস্থিত। তবে কাশীবাবু মৃদু মন্থর কণ্ঠে যা বললেন তাতে আমি বুঝতে পারলাম না তিনি সমর্থন করছেন না বিরোধিতা করছেন। তবে মনে হল তিনি এই বিল সমর্থন করেছেন এবং সেইজন্য তাকে ধন্যবাদ দিচ্ছি। দেবপ্রসাদবাবু একে কালা বিল বললেন এবং দারুনভাবে জ্বালাময়ী বক্তৃতা দিলেন এবং তারপর এখান থেকে চলে গেলেন। যদি সত্যিসত্যিই এই বিল কালা বিল হত তাহলে নিশ্চয়ই তিনি এখানে থাকতেন এবং ডিভিসন ডাকতেন। তা যখন করেন নি তখন মনে হয় তার বিশেষ কোনও আপত্তি নেই। সরকার বিল এনেছেন এবং অপজিশন ইজ পেইড টু অপোজ তাই প্রতিবাদ করেছেন এবং তারপর এখান থেকে চলে গেছেন। কাশীবাবু নোটিশ দিয়েছেন কাজেই কিছু বললেন। তবে সমর্থন করার জন্য আবার তাকে আমি ধন্যবাদ দিচ্ছি। আমি এই বিল-এর ব্যাপারে খুব খেটেখুটে এসেছিলাম কিন্তু এখন দেখছি মজুরি পোষাল না। কাশীবাবু এবং দেবপ্রসাদবাবু বলেছেন একটা নতুন জিনিস হচ্ছে। সাধারণভাবে দেখা যায় একটা বিশ্ববিদ্যালয়ের একজন শিক্ষক অন্য বিশ্ববিদ্যালয়ের আংশিক সময় কাজ করতে পারেন। রবীন্দ্র ভারতীর একজন শিক্ষক কলকাতা বিশ্ববিদ্যালয়ে আংশিক শিক্ষক হিসাবে কাজ করতে পারেন, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে কাজ করতে পারেন। এখন কথা হচ্ছে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের একজন শিক্ষক কলকাতা বিশ্ববিদ্যালয়ে আংশিক শিক্ষক হিসাবে কাজ করেন বলে যদি সেখানে ভোট দেন তাহলে সেটা কি ডাবল ভোটিং হল না? একজন শিক্ষক এক জায়গায় একবারই ভোট দেবেন। কাজেই এই ডাবল ভোটিং-এর সম্ভাবনা রয়েছে সেটা আমরা বন্ধ করতে চাই। ইউনিভার্সিটি কমিউনিটির মধ্যে যিনি রয়েছেন তিনি নিশ্চয়ই একজন গ্র্যাজুয়েট। একজন লোক গ্রাজুয়েট হলে তিনি নিশ্চয়ই তার নাম রেজিস্ট্রি করিয়েছেন এবং দরকার হলে তিনি নির্বাচনে দাঁড়ান এবং নির্বাচিত হয়ে আসেন। এটাই তো ঘটনা। আমরা কাউকে ডিফ্রানচাইজ করতে চাইনা, কারুর অধিকার হরণ করতে চাই না। শিক্ষক এবং আংশিক শিক্ষকের মধ্যে একটা তফাত আছে। একজন শিক্ষক যে বেতন পান সেই বেতন একজন আংশিক শিক্ষক পান না এবং আংশিক শিক্ষকের কাজ একজন অবসর প্রাপ্ত শিক্ষক করতে পারেন। কাজেই তফাত একটা আছে সেটা তো বোঝাই যাচ্ছে। দেবপ্রসাদবাবু বললেন সব বিশ্ববিদ্যালয়ের জন্য এই আইন করা হচ্ছে না, কেবলমাত্র কলকাতা বিশ্ববিদ্যালয়ের জন্যই এটা করা হচ্ছে। ঘটনা তা নয়। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের

[5-10 — 5-20 P.M.]

ক্ষেত্রেও এটা প্রযোজ্য হবে। শিক্ষক অশিক্ষক কর্মাচারী সকলের ভোটাধিকার আমরা দিয়েছি। কল্যাণী বিশ্ববিদ্যালয়েরও এই নিয়ম করা হচ্ছে। কাজেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের জন্যই করা হচ্ছে এই যা বললেন সেটা ঠিক কথা নয়। আমি দেবপ্রসাদবাবুকে একটা পাল্টা প্রশ্ন করি। পূর্ণ সময়ের শিক্ষক যারা রয়েছেন তারা কি সকলেই বামফ্রন্টের সমর্থক? আমি তো শুনেছি পূর্ণ সময়ের শিক্ষক অনেকে আছেন যারা আমাদের বিরোধী। আমার কাছে কে বামফ্রন্টের পক্ষে কে বিরুদ্ধে সেটা প্রশ্ন নয়। আর এই রকম করে রাজনীতি হয় না। আমি পরিষ্কারভাবে এই কথা বলি যে কতকগুলি নির্দিষ্ট কারণে পূর্ণ সময়ের শিক্ষকদের ভোটাধিকার থাকা উচিত। এর কারণ আমি আমার প্রারম্ভিক ভাষণে বলেছি। আমি তার আর পুনরাবৃত্তি করতে চাই না। একটি কথা এখানে কাশীবাবু বলেছেন যেটা প্রাসঙ্গিক নয়, তার উত্তর দেবার প্রয়োজন নাই, বিধানসভায় আলোচনার সেটা উঠে না। তবুও আমি নিজের থেকে বলছি যে এমন কিছু কিছু ফ্যাকালটি আছে যেখানে পূর্ণ সময়ের শিক্ষক বেশি নাই। তাহলে ফ্যাকালটি কি করে হবে? এখানে আমার বক্তব্য পরিষ্কার যে আংশিক সময়ের শিক্ষক যদি কর্তৃপক্ষ নিয়োগ না করে তাহলে তো এমনিতেও না হতে পারে, তাহলে আংশিক সময়ের শিক্ষক ভোটাধিকার পাবে কিনা, সেটা তার উপর নির্ভর করছে। এইজন্যই বলছি যে বিভিন্ন কলেজে এবং বিভিন্ন জায়গায় পূর্ণ সময়ের শিক্ষক নিয়োগ করা উচিত। এই ব্যাপারে কোনও অসুবিধা থাকলে—আর্থিক দায় দায়িত্বের ব্যাপারে আমরা সাহায্য করব। আমরা চাই সব ক্ষেত্রেই পূর্ণ সময়ের শিক্ষক নিয়োগ করা হোক—অবশ্য এটা এই বিলের ব্যাপারে প্রাসঙ্গিক নয়। মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় এই বিষয়ে বলতে চেয়েছেন যেটা সেটা হচ্ছে এই যে কলকাতা বিশ্ববিদ্যালয় সংশোধনী দীর্ঘকাল আগে এই বিধানসভায় পাশ হয়েছে এবং আমাদের তদানীন্তন রাজ্যপাল তার জন্য চিঠি পর্যন্ত দিয়েছেন। কিন্তু কি হল? গত বছর ১৮ই সেপ্টেম্বর তারিখে যে পাশ হল সেটার কি হল? আমাদের প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনার সময় এই বিষয়টি ছিল। কিন্তু কি হল? আমি এই কথা মাননীয় সদস্যকে বলতে চাই, যে এই বিষয়টি আমরা বলেছিলাম—শিক্ষা, শিল্প, বিদ্যুৎ ইত্যদি যেগুলি দিল্লিতে পড়ে আছে—আমরা সব নির্বাচিত সদস্যারা যেসব আইনগুলি পাশ করেছেন সেগুলি দিল্লি আটকে রেখেছে। এ সম্বন্ধে তিনি আলোচনার সময় এক সেকেন্ডেও আলোচনা করেন নি। তিনি বললেন যে মানব সম্পদ ব্যবহার মন্ত্রী নরশিংহ রাও আছেন, তার সঙ্গে এ নিয়ে আলোচনা করুন। আর কিছুই বললেন না। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে টাকার সম্বন্ধে বললেন যে নরসিংহ রাওজীর সঙ্গে আলোচনা করুন। এই হচ্ছে ব্যাপার। আপনি যেটা জানতে চেয়েছেন, আমি তার উত্তর দিলাম। মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র বলেছেন এবং শ্রী অমলেন্দ্র রায় আলোচনা করেছেন যে কলকাতা বিশ্ববিদ্যালয়ে অচল অবস্থার সৃষ্টি হয়েছে। এটা এই বিলের সঙ্গে অবশ্য প্রাসঙ্গিক নয়, তথাপি কথা উঠেছে, একটু বলা দরকার। প্রথমত আমি এটা মনে করি না যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সব কিছু বন্ধ হয়ে গেছে। অবশ্য উপাচার্য এমন কিছু কাজ করছেন যাতে অসুবিধা হচ্ছে—কিছু কর্মচারী বিক্ষোভ দেখাচ্ছে। এবং আরও কিছু অসুবিধা হয়েছে। কিন্তু এ কথা মনে রাখতে হবে যে কাজ নিয়মিত হচ্ছে, গবেষণা কার্য নিয়মিত হচ্ছে পরীক্ষা নিয়মিত হচ্ছে ফল প্রকাশ নিয়মিত হচ্ছে। তবুও প্রতি দিন খবরের কাগজের

পাতায় ছবি দেখছি, সংবাদ দেখছি এবং এই রকম একটা ধারণা হয়ে গিয়েছে যেন কলিকাতা বিশ্ববিদ্যালয় চলছে না। আমরা একথা জানি অন্যান্য রাজ্যের বহু বিশ্ববিদ্যালয় চলছে না—বন্ধ হয়ে যাচ্ছে। এই তিন চার দিন আগে বিহারে কি ঘটনা ঘটলো? আমার বহু দিনের বন্ধু রাজ্য বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পাটনা কলেজ অব কমার্সের অধ্যক্ষ প্রফেসার বিশ্বনাথ প্রসাদ, তিনি কলেজে ঢুকলেন গুলি করা হল,—তিনি এখন হাসপাতালে মৃত্যুর জন্য দিন গুনছেন। কিন্তু এই জিনিস পশ্চিমবাংলায় নাই। তবে যেটুকু গোলমাল হচ্ছে আমরা সেটা পছন্দ করি না—এটাও আমরা বন্ধ করতে চাই কেন এই গোলমাল হচ্ছে? এর জন্য দায়ী উপাচার্য স্বয়ং। আমি একথা অতীতেও বলেছি, এবং আবার বলছি। যখন বর্তমান উপাচার্য নিযুক্ত হলেন, তখন আমরা অন্য ব্যক্তিকে চেয়েছিলাম—তদানীন্তন শিক্ষা মন্ত্রী অন্য ব্যক্তিকে সুপারিশ করেছিলেন। কিন্তু আচার্য তা না করে, বর্তমান উপাচার্যকে নিয়োগ করেছেন। তাহলেও আমাদের বক্তব্য ছিল যে আমরা পূর্ণ সহযোগিতা করব। আমাদের মুখ্যমন্ত্রী সহযোগিতা করতে চেয়েছেন, প্রয়াত শিক্ষা মন্ত্রী সহযোগিতা করতে চেয়েছেন এবং আমিও যখন সাময়িকভাবে দায়িত্বে এলাম, আমিও সহযোগিতার কথা বলেছি। কিন্তু সে পথে তিনি গেলেন না। তিনি সংঘাতের পথে গেলেন। তিনি জরুরি ক্ষমতা প্রয়োগ করা শুরু করলেন, সিনেট, সিন্ডিকেট, কাউন্সিলের সভায় বিষয়গুলি উত্থাপন না করে এবং জরুরি অবস্থায় হঠাৎ বিষয়গুলিকে নিয়ে এলেন। কিন্তু যেগুলি অপেক্ষা করা যায়, সিনেট, সিন্ডিকেটে পাশ করা যায়, তা না করে তিনি এই কাজ করা আরম্ভ করলেন। গোলমাল শুরু হল। নির্বাচিত সিনেট, সিন্ডিকেট, কাউন্সিলকে উপেক্ষা করে, নির্বাচিত সভাকে না ডেকে তিনি জরুরি ক্ষমতা ব্যবহার করে চলতে লাগলেন। তাতে অচল অবস্থার সৃষ্টি হল, ভুল বোঝাবুঝির সৃষ্টি হল, উত্তেজনার সৃষ্টি হল। অতএব তারই জের টেনে আজ কর্মচারিরা এমন কাজ করছে, যা আমরা সমর্থন করছি না। আমরা বলছি, যাই থাক, এই বিক্ষোভগুলি বন্ধ হওয়া উচিত। আজকে সব পক্ষ মিলে চেষ্টা করলে এগুলি দূর হয়। আজকে উপাচার্য গোঁসা করে বাড়ি বসে আছেন। বাড়িতে বসে থাকবার জন্য তো তাকে উপাচার্য করা হয়নি। তাই উপাচার্য এখনও যদি সিনেট, সিন্ডিকেটকে মেনে নিয়ে তাদের সংখ্যাগরিষ্ঠের সঙ্গে আলোচনা করে, তাদের সিদ্ধান্ত মোতাবেক কাজ করেন তাহলে কর্মচারিরা এখানে ওখানে যাই বলুন না কেন, কি করছেন সেটা সামলানো যাবে এবং কিছুটা তো সামলেওছি। মাঝে কিছুটা বিক্ষোভ বন্ধ হয়েছিল, আবার আরম্ভ হয়েছে। তাদেরও সেটা বন্ধ করতে হবে। তাই কলকাতা বিশ্ববিদ্যালয়ের যেটুকু অসুবিধা হচ্ছে সেটা দূর করা দরকার। এই কাজে সকলের সহযোগিতা প্রয়োজন। আর এই বিলের ব্যাপারে মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র যে স্ট্যাটুটরি রেজলিউশন এনেছেন আমি তার বিরোধিতা করছি। দেখতে পাচ্ছি সংশোধনীগুলি উত্থাপিত হয়নি। সুতরাং সেই বিষয়ে কিছু বলবার নেই। আমি আশা করছি এই বিলটি মাননীয় সদস্যরা গ্রহণ করবেন এবং কাশীনাথবাবুর যে প্রস্তাব সেই প্রস্তাব প্রত্যাখান করবেন।

The motion of Shri Kashinath Misra that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal University Laws (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No. IV of 1986), was then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that the West Bengal University Laws (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clause 1

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that for Clasue 1(2), following be substituted :-

"(2) This Act shall come into force on October, 1986."

**শ্রী নির্মলকুমার বসু :** আমি গ্রহণ করতে পারছি না।

The motion of Shri Kashinath Misra that for clause 1(2), following be substituted :-

"(2) This Act shall come into force on the October, 1986", was then put and lost.

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

### Clasue 2

The question that Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 3

**Shri Kashinath Misra :** Sir. i beg to move that clause 3(c) be omited.

**Shri Nirmal Kumar Bose :** I do not accept it.

The motion of Shri Kashinath Misra that clause 3(c) be omitted, was then put and lost.

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 4

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that Clause 4(c) be omitted.

[5-20 — 5-30 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু :** আমি গ্রহণ করতে পারছি না।

The motion of Shri Kashinath Misra that clause 4(c) be omitted, was then put and lost.

The question that clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 5**

**Shri Kashinath Misra:** Sir, I beg to move that clasue 5(d) be omitted.

**Shri Nirmal Kumar Bose:** I do not accept.

The motion of Shri Kashinath Misra that clause 5(d) be omitted, was then put and lost.

The question that clause 5 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 6**

**Shri Kashinath Misra:** Sir, I beg to move that clause 6(d) be omitted.

**Shri Nirmal Kumar Bose:** I do not accept it.

The motion of Shri Kashinath Misra that clause 6(d) be omitted was then put and lost.

The question that clause 6 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 7**

**Shri Kashinath Misra:** Sir, I beg to move that clause 7(c) be omitted.

**Shri Nirmal Kumar Bose:** I do not accept it.

The motion of Shri Kashinath Misra that clause 7(c) be omitted, was then put and lost.

The question that clause 7 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 8**

**Shri Kashinath Misra:** Sir, I beg to move that clause 8(c) be omitted.

**Shri Nirmal Kumar Bose:** I do not accept it.

The motion of Shri Kashinath Misra that clause 8(c) be omitted was then put and lost.

The question that clause 8 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 9 & 10 and Preamble**

The question that clauses 9 and 10 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose:** Sir, I beg to move that the West Bengal University Laws (Amendment) Bill, 1986 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**Discussion on the Report of the Select Committee on the West Bengal Open University Bill, 1985.**

**Shri Nirmal Kumar Bose:** Sir, I beg to move that this House agrees to the recommendation of the Select Committee on the West Bengal Open University Bill, 1985, to the effect that the West Bengal Open University Bill, 1985, need not be further proceeded with.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ওপেন ইউনিভার্সিটি বিল ১৯৮৫, বিধানসভায় সিলেক্ট কমিটির বিবেচনাধীন ছিল। এই সিলেক্ট কমিটি একটা রিপোর্ট পেশ করেছেন। আমি সেই রিপোর্টটি এখানে প্রচার করার ব্যবস্থা করেছি। আজকে আমি এই প্রস্তাব করছি যে এই সুপারিশ এই সিলেক্ট কমিটির সুপারিশ গৃহীত হোক। সুপারিশে বলা হয়েছে, এই বিলটা নিয়ে আর অগ্রসর হওয়ার দরকার নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ও সিলেক্ট কমিটি তাদের রিপোর্টের মধ্যে বলেছেন যে কেন তারা মনে করছেন যে এই ব্যাপারে আর অগ্রসর হওয়ার দরকার নেই। অনেকগুলো সংশোধনী পড়েছিল। মাননীয় সদস্যরা জানেন আমাদের প্রয়াত শিক্ষামন্ত্রী অধ্যাপক শম্ভু ঘোষ, তিনি দীর্ঘকাল অসুস্থ থাকার কারণে, তিনি এই কমিটির চেয়ারম্যান ছিলেন, কোনও কাজ হতে পারেনি। তিনি গত হয়েছেন এবং অনেক বিলম্বে আমি এই সিলেক্ট কমিটির চেয়ারম্যান হয়েছি। বিধানসভা বসবার আগে আমরা বসেছিলাম, বহু সংশোধনী এসেছে, সব বিবেচনা করে করা সম্ভব হয়নি, তাই এই প্রস্তাব করা হয়েছে। এই সঙ্গে আমি আরও বলতে চাই, এই কথা আমাদের মনে হয়েছে যে মুক্ত বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে আরও কিছু আলাপ আলোচনার প্রয়োজন আছে। আমি এই সঙ্গে একটা আমার লিখিত বিবৃতি মাননীয় সদস্যদের অবগতির জন্য পেশ করছি। আমি যে কথাটা বলতে চেয়েছি, সেটা হচ্ছে এই, কেবল মাত্র

সংশোধনের ব্যাপার নয়, আরও কিছু বিচার বিবেচনার প্রয়োজন আছে বলে আমাদের মনে হয়েছে। হায়দ্রাবাদ এবং দিল্লিতে ভারতবর্ষের মধ্যে দুটো জায়গায় বিশ্ববিদ্যালয় রয়েছে, সেইগুলো কেমন ভাবে কাজ করছে সেটা দেখা দরকার। কিন্তু ইতিমধ্যে মুক্ত বিশ্ববিদ্যালয়ের যে প্রধান অংশ অর্থাৎ ডাক যোগে শিক্ষা দানের ব্যাপার করসপনডেন্স কোর্স, সেটা আমরা এখানে চালু করতে চাই। তাই সরকার স্থির করেছেন, এখানে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে এই বছরই একটা ইনস্টিটিউট অব করসপনডেন্স কোর্স সরকার স্থাপন করছেন এবং এই ইনস্টিটিউট-এর নাম হচ্ছে শম্ভু ঘোষ ইনস্টিটিউট অব করসপনডেন্স কোর্স। এই ইনস্টিটিউট কলকাতায় হবে এবং সরকারি প্রতিষ্ঠান হবে। এখানে নাটক এবং স্নাতকোত্তর পর্যায়ে পড়াশুনা এবং তার ডিগ্রি দেবার ব্যবস্থা থাকবে। যে কর্মক্ষেত্র বা জুরিসডিকশন সারা ভারতবর্ষে বিস্তৃত থাকবে। ভারতবর্ষের যে কোনও জায়গায় ছাত্রছাত্রী এখানে ভর্তি হয়ে ডাক যোগে শিক্ষালাভের সুযোগ পাবেন। এটা কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে অনুমোদিত থাকবে। অ্যাফিলিয়েটড টু ক্যালকাটা ইউনিভার্সিটি। এই ব্যাপারে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য এবং শিক্ষা বিষয়ক সহকারি উপাচার্য তাদের সঙ্গে আমার কথাবার্তা হয়েছে, তারা এটা অনুমোদন করেছেন এবং এই ইনস্টিটিউটটি এই বছরই শুরু করছি। এতে আমাদের মুক্ত বিশ্ববিদ্যালয়ের কাজ কিছুটা হতে পারে। কিন্তু পরিপূর্ণভাবে মুক্ত বিশ্ববিদ্যালয়ের ব্যাপার আরও চিন্তা ভাবনা করে পরে করা যেতে পারে। সুতরাং সিলেক্ট কমিটির যে সুপারিশ, এই বিল নিয়ে আসার অগ্রসর হওয়ার প্রয়োজন নেই। এই সুপারিশটা বিধানসভা গ্রহণ করুন, এ আমার অনুরোধ।

The motion of Shri Nirmal Kumar Bose that this House agrees to the recommendation of the Select Committees on the West Bengal Open University Bill, 1985 to the effect that the West Bengal Open University Bill, 1985, need not be further proceeded with, was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal Relief Undertakings (Special Provisions) (Amendment) Bill, 1986.

**Shri Nirmal Kumar Bose:** Sir, I beg to introduce the West Bengal Relief Undertakings (Special Provisions) (Amendment) Bill, 1986.

(Joint Secretary then read the Title of the Bill)

**Shri Nirmal Kumar Bose:** Sir, I beg to move that the West Bengal Relief Undertakings (Special Provisions) (Amendment) Bill, 1986, be taken into consideration.

[5-30 — 5-40 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটি যদিও খুবই সংক্ষিপ্ত, কিন্তু খুবই গুরুত্বপূর্ণ। রুগ্ন

এবং বন্ধ কারখানাগুলিকে চালু রাখার উদ্দেশ্য নিয়ে ১৯৭২ সালে রিলিফ আন্ডারটেকিংস আইনটি করা হয়েছিল। এই আইন অনুযায়ী রাজ্য সরকার কোনও কারখানা বা প্রতিষ্ঠানের রুগ্নতা এবং অন্যান্য বিষয়গুলি বিবেচনা করে প্রতিষ্ঠানটিকে রিলিফ আন্ডারটেকিং হিসাবে ঘোষণা করতে পারেন এবং রিলিফ আন্ডারটেকিং হিসাবে ঘোষিত হবার পরে সেই প্রতিষ্ঠানটি কতগুলি সুযোগ সুবিধা পেতে পারে। মূল সুবিধা হচ্ছে ঘোষিত প্রতিষ্ঠানটির কাছ থেকে তারা পাওনাদাররা রিলিফ আন্ডারটেকিং পিরিয়ডে জোর করে কোনও পাওনা আদায় করতে পারবে না এবং তার চেয়েও বড় কথা হচ্ছে হাই কোর্টে গিয়ে আবেদন করে প্রতিষ্ঠানটিকে দেনার দায়ে লিকুইডেশনে দিতে পারবে না। আমাদের বিশ্বাস এখনও এই ব্যবস্থা আরও কিছু দিন চালু থাকলে এই জাতীয় রুগ্ন প্রতিষ্ঠানগুলি চালু থাকবে, শ্রমিকরা কর্মে নিযুক্ত থাকতে পারবেন। রিলিফ আন্ডারটেকিং হিসাবে ঘোষিত থাকাকালীন এই জাতীয় প্রতিষ্ঠানগুলিকে যাতে আবার ভালভাবে চালু করা যায় এবং লাভজনক করে তোলা যায় তার জন্য ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্টের পক্ষ থেকে বিবেচনা করে দেখার সুযোগ থাকে। আর একটা ব্যাপার হচ্ছে এই ব্যবস্থা চালু থাকা-কালীন এই সমস্ত প্রতিষ্ঠানের শ্রমিকদের অধিকার কোনও ভাবেই ক্ষুন্ন হয় না, শ্রমিকদের কোনও পাওনা পেতে অসুবিধা হয় না এবং ব্যাঙ্কের পাওনা পাওয়ারও সুযোগ থাকে। কেবলমাত্র সাধারণ পাওনাদারদের পাওনা আটকে দেওয়া হয় যাতে প্রতিষ্ঠানটি নিঃশ্বাস ফেলবার সময় পায় এবং আবার দাঁড়াতে পারে। বিগত কয়েক বছরে ৯৫টি শিল্প সংস্থাকে রিলিফ আন্ডারটেকিং-এর আওতায় আনা হয়েছে, ফলে ১ লক্ষ ৩৫ হাজার শ্রমিক কর্মচারী উপকৃত হয়েছেন। আজকে এই সংশোধনী আনার কারণ হচ্ছে রিলিফ আন্ডারটেকিংস হিসাবে প্রতিষ্ঠানগুলিকে ১ বছর করে ঘোষণা করা হয় এবং তা বাড়িয়ে বাড়িয়ে ১৫ বছর পর্যন্ত চালানো যেতে পারে। এই অবস্থায় আমরা বিবেচনা করে দেখছি যে, এমন অনেক রুগ্ন প্রতিষ্ঠান এখানে আছে যেগুলিকে আমরা প্রায় ১৫ বছর ধরে চালাচ্ছি, কিন্তু নানা কারণে সেগুলিকে লাভজনক করে তুলতে পারছি না, অতএব এদের জন্য আরও একটু সময় বাড়ানো দরকার। এটাই হচ্ছে এই বিলের মূল উদ্দেশ্য, সর্বাধিক সময় ১৫ বছরকে বাড়িয়ে আমরা ২০ বছর করতে চাইছি। আমি মনে করি প্রতিষ্ঠানগুলির কথা বিবেচনা করে, শ্রমিক-কর্মচারিদের কথা বিবেচনা করে আমরা আজকে এই সময়টা আরও ৫ বছর বাড়াতে পারি। এটা যদি আমরা বাড়িয়ে দিই তাহলে এমন কতগুলি গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান আছে যেগুলি আরও একটু সুযোগ পাবে। যেমন ম্যাকিনটোস বার্ন, এই প্রতিষ্ঠানটি আমাদের সরকার চালাচ্ছেন, তার ১৫ বছর সময় এ বছর শেষ হচ্ছে, কিন্তু আমরা এটাকে চালাতে চাই, এটাকে বন্ধ করতে চাই না। তাই আশা করছি মাননীয় সদস্যরা এই বিলটিকে সর্বান্তকরণে সমর্থন করবেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ১৯৭২ সালের পশ্চিমবঙ্গ রিলিফ আন্ডারটেকিংস (স্পেশাল প্রভিশনস) আইনের ১৩(৩) ধারার সংশোধন চেয়ে ' দি ওয়েস্ট বেঙ্গল রিলিফ আন্ডারটেকিংস (স্পেশাল প্রভিশন) (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৬ এই সভায় উত্থাপন করেছেন। এই বিলের সাহায্যে তিনি রাজ্যের রুগ্ন শিল্পগুলিকে রক্ষা করার জন্য উদ্যোগ নিচ্ছেন। এ বিষয়ে ১৫ বছরের যে সময়-সীমা নির্ধারিত ছিল সেটাকে আরও ৫ বছর বাড়িয়ে সর্বসমেত ২০ বছর করতে চাইছেন।

তিনি বলছেন এর ফলে নাকি রুগ্ন শিল্পগুলি বা বন্ধ কল-কারখানাগুলিকে মৃতপ্রায় অবস্থা থেকে রক্ষা করা সম্ভব হবে, এগুলি লাভজনক প্রতিষ্ঠান হিসাবে দাঁড়াবে এবং শ্রমিক-কর্মচারিদের স্বার্থ আরও বেশি সুরক্ষিত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে, পশ্চিমবাংলায় বহু শিল্প এখনও পর্যন্ত রুগ্ন হয়ে পড়ে আছে যা বন্ধ হয়ে পড়ে আছে এবং সেগুলির শ্রমিক কর্মচারিদের অবস্থাও খুবই করুণ এবং নতুন করে রাজ্যে বহু বেকার সৃষ্টি হচ্ছে। অতএব এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা, এই সমস্ত বন্ধ ও রুগ্ন শিল্পগুলির ক্ষেত্রে আর্থিক সাহায্য দানের বর্তমানে কি ব্যবস্থা আছে? যদি তারা জাতীয়করণ করা ব্যাঙ্কগুলি থেকে ঋণ বা আর্থিক সাহায্য গ্রহণ করেন তাহলে সে ক্ষেত্রে তাদের কি হারে সুদ দিতে হচ্ছে? মাননীয় মন্ত্রী মহাশয়ের এই সংশোধনীর পরে এই আইনের সাহায্যে এই সমস্ত সংস্থা গুলির পক্ষে ঋণ-দানের সংস্থাগুলির কাছ থেকে আর্থিক সাহায্য পাওয়ার ক্ষেত্রে কি কোনও রকম সুবিধার সৃষ্টি হবে, এর পরে কি শ্রমিকদের স্বার্থ রক্ষিত হবে এবং সংস্থাগুলি লাভজনক সংস্থা হিসাবে পরিচালিত হবে? আমরা চোখের সামনে দেখছি রানিগঞ্জের বেঙ্গল পেপার মিল বন্ধ হয়ে রয়েছে। সরকার হয়তো অনেকগুলি শিল্প জাতীয়করণ করেছেন বা করতে চলেছেন। কিন্তু তার বাইরেও যেসব কলকারখানা আছে সেখানেও কিন্তু দুরবস্থার মধ্য দিয়ে দিন কাটাচ্ছে। সেইসব কারখানার অচল-অবস্থার জন্য ঐসব কারখানার শ্রমিকরা আজকে মৃত্যু মুখে পতিত হয়েছে। তাই আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল নিয়ে এসেছেন সেই বিলে তিনি আরও ৫ বছর সময়সীমা বাড়াতে চাচ্ছেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে এই ৫ বছর সময়সীমা বাড়ালে কি কোনও কারখানা আর মামলার সঙ্গে জড়িত হবে না? কোনও কারখানাতে কি কোনও রকম লিটিগেশন আসবে না? সুতরাং আপনি আরও ৫ বছর বাড়িয়ে কি সুরাহা করতে পারবেন সেটা আমি উপলব্ধি করতে পারছি না। ঐসব রুগ্ন বা বন্ধ কারখানাগুলিকে কিভাবে আধুনিকীকরণ করা যায় কিভাবে ঐসমস্ত কারখানাগুলি আবার প্রাণ-বন্ত হয়ে উঠতে পারে সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি নিশ্চয়ই চিন্তা-ভাবনা করবেন। এখানে তিনি যে উদ্দেশ্যে এই বিল নিয়ে এসেছেন তাতে আমার আপত্তির কিছু নেই এবং তারইজন্য কোনও সংশোধনী আমি দিইনি। আমরা পশ্চিমবাংলার স্বার্থে এটা করতে চাই। এখনও বহু কলকারখানা রুগ্ন অবস্থায় পড়ে আছে সেগুলিকে কি করে প্রাণ-বন্ত করে তোলা যায় তারজন্য আমাদের সকলেরই সহযোগিতা করা দরকার। চটকল এখন ভয়াবহ অবস্থার মধ্যে পড়ে আছে। আমি আশা করি, সরকার এই ব্যাপারে নিশ্চয়ই চিন্তা-ভাবনা করছেন। পশ্চিমবাংলায় এখনও বহু কারখানা বন্ধ বা রুগ্ন অবস্থায় পড়ে আছে। মাননীয় মন্ত্রী মহাশয় কতটা উপকার করতে পেরেছেন বা আগামীদিনে পারবেন সেটা যদি ঠিকমতোভাবে বলতে পারেন তাহলে আজকে যে বিল এনেছেন সেই বিলকে সাধুবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জবাবি ভাষণে বিশেষ কিছু বলার নেই। মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয়কে ধন্যবাদ জানাই কারণ তিনি এই বিলকে সমর্থন করেছেন বলে। তিনি দু-একটি কথা তুলেছেন, আমি সংক্ষেপে দু-এক মিনিটের মধ্যে তার উত্তর দিয়ে দিচ্ছি। তিনি একটি কথা বলেছেন, ১৫ বছরের মধ্যে যদি কোনও রুগ্ন শিল্পকে চাঙ্গা করা না যায় তাহলে ২০ বছরের মধ্যে কি করা যাবে প্রশ্নটা ১৫ কি ২০

বছর নয়, ১৫ বছর নাও লাগতে পারে। আমরা ১ বছর ১ বছর করে রিলিফ আন্ডারটেকিংগুলিকে যে স্টাটাস দিচ্ছি তাতে আমরা আশা করছি যে শীঘ্রই হবে। কিন্তু কোনও অবস্থায় যদি ১ বছর পেরিয়ে যায় সেক্ষেত্রে হয়তো বাড়তে বাড়তে কিছু বছর লাগতে পারে। কিন্তু ১৫ বছর সব ক্ষেত্রে হবে না। যে ৯৫টি সংস্থা নিয়েছি, সবক্ষেত্রে প্রয়োজন হয়নি, অনেকগুলি শিল্প চাঙ্গা হয়ে গেছে, পরবর্তীকালে তারা চায়নি। অনেক ক্ষেত্রে আমরা দিইনি। কিন্তু যদি কোনও ক্ষেত্রে প্রয়োজন হয় তাহলে আমরা দেব কি না? সেক্ষেত্রে আমার মত হচ্ছে ২/১টি কারখানা চেষ্টা করছে লাভজনক পথে যাবার, সেখানে অনেক কর্মচারী যুক্ত তাদের যদি সরকার থেকে সাহায্য করা না যায় তাহলে পাওনাদারদের দেনার দায়ে লিকুইডেশন স্টেজে নিয়ে যেতে পারে হাইকোর্টের সাহায্যে। সেইজন্য দেওয়া উচিত বলে আমি মনে করি। তারপর কাশীবাবু সামগ্রিকভাবে সমস্ত রুগ্ন শিল্পগুলিকে কি করে কি করা যায় সেই সম্বন্ধে বলেছেন। এই সম্পর্কে আমরা অনেক আলোচনা করেছি। আগামীদিনে যেগুলিকে জাতীয়করণ করা হবে কি হবে না সেই সম্বন্ধে আমি এখনই বলতে চাই না। আমি মনে করি রুগ্ন হলেও একটা শিল্প সংস্থাকে যাতে পুনরুজ্জীবিত করা যায় সেই চেষ্টা আমাদের করতে হবে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার, ব্যাঙ্ক, এবং অর্থলগ্নী যে সমস্ত সংস্থা আছে তাদের সাহায্য পেলে আমাদের কাজটা সহজ হয়। আমি আশা করব বিলটি সর্বসম্মতি ক্রমে সমর্থন করবেন।

The motion of Shri Nirmal Kumar Bose that the West Bengal Relief Undertakings (Special Provisions) (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that Clauses 1, 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed tc.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the West Bengal Relief Undertakings (Special Provisions) (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 5.42 p.m. till 1 p.m. on Thursday, the 25th September, 1986 at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 25th September 1986 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 7 Ministers, 7 Ministers of State and 104 Members.

[1-00 — 1-10 P.M.]

**Starred Questions**
**(to which oral answers were given)**

**মেদিনীপুর জেলায় "লিগ্যাল এইড" ব্যবস্থা**

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪১।) **শ্রী বিভূতিভূষণ দে :** বিচার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সর্বশেষে তথ্যানুযায়ী মেদিনীপুর জেলায় "লিগ্যাল এইড" প্রাপ্ত ব্যক্তির সংখ্যা কত ; এবং

(খ) ১৯৮৬ সালের জানুয়ারি থেকে জুন পর্যন্ত সময়ের উক্ত জেলার "লিগ্যাল এইড কমিটির" মোট কতগুলি সভা অনুষ্ঠিত হয়েছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুলাল :**

(ক) ৫৮ জন।

(খ) ১৯৮৬ সালের জানুয়ারি থেকে জুন পর্যন্ত সময়ের মধ্যে উক্ত জেলা লিগ্যাল এইড কমিটির কোনও সভা অনুষ্ঠিত হয়নি।

**ঝাড়খণ্ড আন্দোলন**

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮।) **শ্রী কাশীনাথ মিশ্র :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যে সাম্প্রতিক "ঝাড়খণ্ড" আন্দোলনের পরিপ্রেক্ষিতে সরকার হতে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** আন্দোলনের উপর তীক্ষ্ণ নজর রাখা এবং তদানুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি যে, রাজ্যের কোন কোন এলাকা নিয়ে এই আন্দোলনের সংগঠিত হচ্ছে বলে আপনার দপ্তরে নথিপত্র আছে?

**শ্রী জ্যোতি বসু :** এই আন্দোলন তো আমরা দেখছি গত নয়-দশ বছর ধরেই চলছে। আমরা এক্ষেত্রে রাজনৈতিক প্রচার চালাচ্ছি এবং মানুষকে বোঝাচ্ছি যাতে তারা মানুষকে

বিপথে চালিত করতে না পারে। ওদিকে বিহার থেকে ঝাড়খণ্ডি মুক্তি মোর্চা বলে একটি গোষ্ঠী মাঝে মাঝে এখানে হানা দিচ্ছে। এ-ব্যাপারে প্রশাসনিক ব্যবস্থা আমাদের গ্রহণ করতে হয়। সঙ্গে সঙ্গে রাজনৈতিক প্রচার ইত্যাদিও আমরা করি। এসব ব্যাপারে আমাদের কাছে প্রতিদিনই খবর আসে।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, পুরুলিয়ায় আজকে ঝাড়খণ্ডি, বিশেষত আদিবাসী শিডিউল্ড কাস্টদের ভেতর ঐ রাজনীতি নিয়ে যাবার জন্য কংগ্রেসিরা চেষ্টা করছেন এইরকম খবর আপনার কাছে আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** স্থানীয়ভাবে দু-একটি জায়গা থেকে খবর আসে, তবে সামগ্রিকভাবে এইরকম খবর নেই যে কংগ্রেসিরা এইরকম চেষ্টা করছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় জানাবেন কি, ঝাড়খণ্ডি আন্দোলনের মাধ্যমে সহজ-সরল আদিবাসীদের ভেতর অ্যান্টি-পশ্চিমবঙ্গ বিরোধী মনোভাব সৃষ্টি করবার ক্ষেত্রে সর্বভারতীয় কংগ্রেস পার্টির দৃষ্টিভঙ্গি কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ঝাড়খণ্ডি ইত্যাদি আন্দোলন যারা করে তাদের কথাই বলছি, অন্য কথা বলছি না। সেটা পরে বলব। একটু আগেই আমি বলেছি যে, ঝাড়খণ্ডি মুক্তি মোর্চা বিহারে এইরকম আন্দোলন করছে। তারা মাঝে মাঝে এখানে হানা দিচ্ছে, জমি দখল করছে, তীর-ধনুক নিয়ে আসছে এবং নানারকম কার্যকলাপ করছে। তবে আমার কাছে খবর নেই যে, সর্বভারতীয় ক্ষেত্রে কংগ্রেস দল তাদেরকে সমর্থন করছেন। বিহারে কি হচ্ছে সেটা বলতে পারব না। বিহারে অনেক বেশি প্রভাব ওদের আছে, আমাদের এখানকার চেয়ে বেশি।

### স্বাধীনতা সংগ্রামীদের প্রতিমূর্তি স্থাপন

***৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান ও পূর্ববর্তী বামফ্রন্ট সরকারের শাসনকালে কলিকাতা বা অন্যত্র কোনও কোনও স্বাধীনতা সংগ্রামী বা শহীদের প্রতিমূর্তি কোথায় স্থাপন করা হয়েছে ;

(খ) ঐরূপ আর কয়টি প্রতিমূর্তি স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে ; এবং

(গ) ঐ সমস্ত প্রতিমূর্তির পরিচিতি এবং ছবি সমেত কোনও পুস্তিকা প্রকাশ করা হয়েছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) প্রয়োজনীয় তথ্যাবলী সমন্বিত একটি তালিকা সংযোজিত হল।

(খ) চার।

(গ) না।

**Statement referred to in reply to clause (Ka) of Starred question no. 55**

| ক্রমিক সংখ্যা | স্বাধীনতা সংগ্রামী/ শহীদের নাম | স্থান |
|---|---|---|
| ১। | মাতঙ্গিণী হাজরা | কলিকাতা ময়দান |
| ২। | হেমন্ত বসু | কলিকাতা ময়দান |
| ৩। | রাজা রামমোহন রায় | কলিকাতা ময়দান |
| ৪। | বিপ্লবী বাঘা যতীন (যতীন্দ্রনাথ মুখোপাধ্যায়) | কলিকাতা ময়দান |
| ৫। | শরৎচন্দ্র বসু | অ্যাসেম্বলি হাউস ট্রেজারি বিল্ডিং-এর অনতিদূরে অবস্থিত ট্রাফিক আইল্যান্ড |
| ৬। | ডাঃ বিধানচন্দ্র রায় | বিনয়-বাদল-দীনেশ বাগ |
| ৭। | বিনয় বসু, বাদল গুপ্ত ও দীনেশ গুপ্তের ত্রয়ীমূর্তি | বিনয়-বাদল-দীনেশ বাগ |
| ৮। | প্রফুল্ল চাকী | বিনয়-বাদল-দীনেশ বাগ |
| ৯। | প্রীতিলতা ওয়াদ্দেদার | রেড রোড, কলিকাতা ময়দান |
| ১০। | মাইকেল মধুসূদন দত্ত | রেড রোড, কলিকাতা ময়দান |
| ১১। | মার্ক্স ও এঙ্গেলস (পূর্ব জার্মানি কর্তৃক প্রদত্ত) | সুরেন্দ্রনাথ পার্ক |
| ১২। | ডঃ বি. আর. আম্বেদকার | কলিকাতা ময়দান |
| ১৩। | শরৎচন্দ্র চট্টোপাধ্যায় | হাওড়া স্টেশন |
| ১৪। | মহারাজ ত্রৈলোক্যনাথ চক্রবর্তী | মহারাজ ত্রৈলোক্য সরণী (ব্রাবোন রোড) |
| ১৫। | দীনেশ মজুমদার | কেওড়াতলা শ্মশান |
| ১৬। | রাসবিহারী বসু | সুরেন্দ্রনাথ পার্ক (এসপ্ল্যানেড) |
| ১৭। | তারকেশ্বর সেন | ঢাকুরিয়া |
| ১৮। | বাঘা যতীন (আবক্ষ মূর্তি) | বাঘাযতীন রেলওয়ে স্টেশনের সন্নিকটে |
| ১৯। | মাখন ঘোষাল | চন্দননগর |
| ২০। | অধ্যাপক জ্যোতিষচন্দ্র ঘোষ | চুঁচুড়া (খাদিনার মোড়) |

| | | |
|---|---|---|
| ২১। | ডঃ ধীরেন ব্যানার্জি | বালুরঘাট |
| ২২। | অধ্যাপক জে. এল. ব্যানার্জি | জীতেন্দ্রলাল পৌরমন্দির রামপুরহাট |
| ২৩। | ক্ষুদিরাম বসু | হাইকোর্টের সম্মুখে |
| ২৪। | সূর্য সেন | হাইকোর্ট শতবার্ষিকী ভবনের সম্মুখে |
| ২৫। | ব্যারিস্টার পি. মিত্র | নৈহাটী রেলস্টেশনের সন্নিকটে |
| ২৬। | উৎকলমণি গোপবন্ধু দাস | রাজা সুবোধমল্লিক স্কোয়ার |

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় (খ) প্রশ্নের জবাবে বললেন ৪টি প্রস্তাব বিবেচনাধীন আছে। দয়া করে জানাবেন কি যে এই ৪টি প্রতিমূর্তি কাদের?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই ৪টি প্রতিমূর্তির নাম হ'ল কার্তিক চন্দ্র চ্যাটার্জি, মহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী, ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন এবং ভগবান বিরসা মুন্ডা।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যাদের প্রতিমূর্তি স্থাপন করেছেন তাদের মধ্যে অনুশীলন সমিতির স্রষ্টা ব্যারিস্টার পি. মিত্র আছেন কিনা এবং ভগৎ সিং-এর প্রতিমূর্তি স্থাপন করেছেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** অনুশীলন সমিতির—যে সমিতিতে আমি ছাত্র আন্দোলন থেকে ছিলাম—স্রষ্টা ব্যারিস্টার পি. মিত্রের প্রতিমূর্তি আজকে নয় ৩ বছর আগে নৈহাটি স্টেশনের সন্নিকটে বসানো হয়েছে এবং এই মূর্তি উদ্বোধন করেন শ্রী ত্রিদিব চৌধুরী। ভগৎ সিং-এর মূর্তি করা হয়নি। ভগৎ সিং-এর নামে মিন্টু পার্কটি উৎসর্গ করা হয়েছে।

### রাজ্য সরকারি কর্মচারিদের বোনাস

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮।) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের রাজ্য সরকারি কর্মচারীরা ৮.৩৩ হারে বোনাস পাচ্ছেন না ;

(খ) সত্য হলে, উক্ত হারে বোনাস রাজ্য সরকারি কর্মচারিদের না পাওয়ার মূল কারণ কি ; এবং

(গ) বর্তমান আর্থিক বছরে (১৯৮৬-৮৭) উক্ত হারে উক্ত কর্মচারিদের বোনাস দেওয়ার কোনও প্রস্তাব আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) প্রয়োজনীয় আর্থিক সংস্থান বর্তমানের রাজ্যসরকারের নেই।

(গ) না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অর্থমন্ত্রী জনাবেন কি প্রয়োজনীয় আর্থিক সংস্থান করার জন্য কোনও উদ্যোগ নিয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা প্রতিনিয়তই ব্যবস্থা করবার চেষ্টা করছি। কোথায় কোথায় কিভাবে অর্থ সংগ্রহ করা যায় সেটা আমরা দেখছি। শুধু ওদের স্বার্থে নয় সারা পশ্চিমবাংলার স্বার্থে সংগ্রহ করবার চেষ্টা করছি। এখন যেভাবে তোলা হচ্ছে সেটা তোলা হচ্ছে, আরও কোথা থেকে আদায় করা যায় সেটা প্রতিনিয়ত দেখা হচ্ছে। আপাতত যে অবস্থা সেটা বললাম যে আমরা নীতিগতভাবে মেনে নিয়েছি। যাই হোক এখন আমরা আর দিতে পারছি না। সেই জন্য অনুমোদন হিসাবে যেটা দেওয়া হয়েছে অর্থাৎ যাকে বলে ইন লিউ অফ বোনাস সেটা দেওয়া হবে। আগে যা দেওয়া হ'ত না আমরা সেটা দিচ্ছি। ১৯৭৭ সালে ১০০ টাকা করে দিতে শুরু করেছিলাম, আগের বছরে ২০০ টাকা করে দেওয়া হয়েছে এবং এবারে ২৫০ টাকা দেওয়া হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এক্স-গ্রাসিয়ার পরিবর্তে বোনাস দেবার চেষ্টা করছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** নীতিগতভাবে আমরা মেনে নিয়েছি, কিন্তু টাকা নেই বলে আমরা দিতে পারছি না, সেই জন্য এইভাবে চলছে। ৬ লক্ষ কর্মচারীকে ওই ভাবে দেওয়া হয় বাকি ২ লক্ষ কর্মচারীকে ৮.৩৩ হারে বোনাস দেওয়া হয়—বিভিন্ন যে সমস্ত সংস্থা আছে তারা পান। আমি আবার বলছি আমাদের যেভাবে টাকার যোগান আসবে সেই ভাবে দেব, এবং এটাকে আমরা নীতিগতভাবে মেনে নিয়েছি।

### কামারপুকুর-বদনগঞ্জ রাস্তা

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২১।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গোঘাটের কামারপুকুর থেকে বদনগঞ্জ রাস্তাটি সম্পূর্ণ পাকা করার পরিকল্পনা বর্তমান বছরে সরকার গ্রহণ করিয়াছেন কিনা ; এবং

(খ) উত্তর "হ্যাঁ" হইলে কতদিনে উক্ত রাস্তাটি সম্পূর্ণ পাকা হইবে বলিয়া আশা করা যায়?

[1-10 — 1-20 P.M.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই রাস্তাটি অতি গুরুত্বপূর্ণ রাস্তা, এই সম্বন্ধে কিছু চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই রাস্তাটি সম্বন্ধে মাননীয় বিধায়ক জানেন যে হুগলি জেলার গোঘাট থানার অন্তর্গত অ্যাগ্রিকালচার ইনফ্রাস্ট্রাক্‌চার ডেভেলপমেন্টের কর্মসূচি অনুযায়ী কেন্দ্রীয় সরকারের অনুদানে কংশাবতী অববাহিকা এলাকার যে সকল সুরাম রাস্তা লওয়া হয়েছিল তারই অংশ হিসেবে এই রাস্তার কাজ শুরু হয়ে যায়।

কৃষ্ণগঞ্জ পর্যন্ত ১৪ কি. মি. অংশটির কাজ সম্পূর্ণ হয়েছে। প্রথম পাঁচ কিলোমিটার পাথর মাড়াই এবং পাঁচ থেকে ১৪ কি. মি. পর্যন্ত মাড়াই পাথরের ওপর এক প্রস্থ পিচের আস্তারণ দেওয়া হয়েছে। পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারের অনুদান বন্ধ হয়ে যাওয়ায় এই রাস্তাটির গুণগত উন্নয়নের কাজে আর হাত দেওয়া যায়নি। রাজ্য সরকারের আর্থিক অনটনও এজন্য অনেকাংশে দায়ী। রাস্তাটি রক্ষণাবেক্ষণের জন্য ১৯৮৩-৮৪ সালে ৫৩,৮৭৫ টাকা বরাদ্দ করা হয়েছিল।

## করণিক পদে প্রমোশন নীতি

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭।) **শ্রী আব্দুল মান্নান ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১-৪-১৯৮১ থেকে ১ঃ১ প্রমোশনের নীতি টাইপিস্টদের ক্ষেত্রে চালু হলেও করণিকদের ক্ষেত্রে আজ পর্যন্ত চালু হয়নি ;

(খ) সত্য হলে, এর কারণ কি ; এবং

(গ) উক্ত প্রমোশন নীতি বর্তমান আর্থিক বছরে (১৯৮৬-৮৭) চালু করার কথা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) মন্তব্য নিষ্প্রয়োজন।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১/৪/৮১ থেকে এই যে নীতি চালু হয়েছে—টাইপিস্টদের ক্ষেত্রে—এটা করণিকদের ক্ষেত্রে বর্তমানে চালু করার জন্য কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রথমত প্রশ্ন যে ভাবে লেখা হয়েছে সেটা ঠিক নয়। টাইপিস্টদের ক্ষেত্রে ১/৪/৮১ থেকে ৫ঃ৪ঃ১ এই হারে প্রমোশন নীতি চালু হয়েছে ১ঃ১ নয়। করণিকদের ক্ষেত্রে পরবর্তীকালে এটা ৮৪ সালে ১ঃ১ প্রমোশন নীতি চালু হয়েছে। এখন এর বিরুদ্ধে এক অংশের কর্মচারীরা—কয়েকজন—তারা একটা মামলা করেছেন হাইকোর্টে এবং সেটা এখন বিচারাধীন আছে। ডিভিশন বেঞ্চ করায় আমি আপাতত এর বেশি কিছু বলতে পারব না।

## পশ্চিমবঙ্গে নেপালী-ভাষাভাষী গোর্খাদের আগমন

***৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫।) **শ্রী শচীন সেন, শ্রী দীনবন্ধু মাঝি, শ্রী অজিতকুমার চক্রবর্তী** এবং **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত এক বৎসরের মধ্যে পশ্চিমবঙ্গের স্থায়ী অধিবাসী নহেন এরকম বেশ কিছু নেপালি-ভাষাভাষী গোর্খা এই রাজ্যে আসিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে ইহাদের সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) এরূপ কোনও সঠিক সংবাদ এখনো জানা নেই।

(খ) প্রশ্ন উঠে না।

তবে এটুকু আমি এখানে বলে দিতে চাই ১৯৭৬ সাল-এ কেন্দ্রীয় সরকার থেকে ব্যবস্থা করা হয় যে ওরা অবাধে আসতে পারবে না এবং সেইভাবে স্পেশ্যাল পারমিট কতকগুলি তৈরি হয়েছে। ৫/৬ জায়গায় চেক পোস্ট আছে। এ ছাড়া আমরা আমাদের সরকারের পক্ষ থেকে ৭৭ সালে আরও কিছু চেক পোস্টের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছিলাম। এবং সেগুলি ১৯৮৬ সালে পাওয়া গেছে। এইভাবে নিয়ন্ত্রণ চলছে।

**শ্রী সরল দেব ঃ** নেপালে বসবাসকারি যারা গোর্খা তাদের ব্যাপক অনুপ্রবেশ উত্তরবঙ্গেও যে হচ্ছে সেটা বন্ধ করবার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা গ্রহণ করবার কথা চিন্তা করছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন্দ্রীয় সরকারের ইন্দো নেপালিজ চুক্তি অনুযায়ী নেপালে যারা বসবাস করেন, ওদের যারা নাগরিক তারা ভারতবর্ষে আসতে পারেন। এটা শুধু দার্জিলিং এর ক্ষেত্রেই নয়। আবার এখানকার যারা নাগরিক তারাও সেখানে যেতে পারেন। তাদের কোনও সিটিজেনশিপ রাইট নেই, নির্বাচনে দাঁড়াতে পারেন না কিন্তু তারা ব্যবসা, বাণিজ্য করতে পারেন। আগে এটা অবাধ ছিল পরবর্তীকালে এটা পরিবর্তন করে পারমিটের দরকার হয়। দুই রকমের পারমিট আছে। আমাদের চেক পোস্ট করার কথা বললে সেটা আমাদের পুলিশ দিয়ে ব্যবস্থা করতে পারি না সেজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছিলাম ওরা সেটা অনুমোদনও করলেন। আমরা আরও কিছু বলেছি তা হল খোলা বর্ডার সম্পর্কে। সেটার অনুমোদন আমরা এখনো পর্যন্ত পাইনি আশা করি সেই অনুমোদন ওরা দেবেন।

**শ্রী বিমলকান্তি বোস ঃ** যারা চেক পোস্ট দিয়ে টেম্পোরারি পারমিট নিয়ে আসবেন তাদের এখানে স্থায়ীভাবে বসবাস করবার প্রভিসন থাকবে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** যদি ৬ মাসের জন্য অনুমতি দেওয়া হয় তাহলে তারপর তাকে ফিরে যেতে হবে। আবার কাউকে ১ বছরেরও পারমিট দেওয়া হয়।

**শ্রীমতি রেণুলীনা সুব্বা ঃ** ১৯৫০ সালে ইন্দো নেপাল ট্রিটি অনুযায়ী নেপাল থেকে লোক এখানে আসতে পারে কিন্তু গত কয়েক মাস ধরে দেখছি যারা নেপাল থেকে পড়াশোনা করতে এসেছে, চাকরি করতে এসেছে তাদের অনেককে দার্জিলিং জেলায় গ্রেপ্তার করা যে হয়েছে তার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** নাম দেবেন, দেখব।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** নেপাল থেকে গোর্খাবাসী যারা এসেছে তাদের জন্য ১৯৭৬ সাল থেকে একটা চেক পোস্টের ব্যবস্থা হয়েছে। ইন্দো নেপাল চুক্তি অনুসারে ১৯৫০ সালের পর থেকে বিনা পারমিটে কিংবা কোনও রকম রেসট্রিকশন ছাড়াই লোকজন যাতায়াত করছে। এদের মধ্যে একটা উল্লেখযোগ্য অংশ ভোটার তালিকায় নাম লেখানো হয়েছে এই রকম কি কোনও সংবাদ আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সরকারের কাছে এই রকম কোনও খবর নেই।

**রাজ্যের সরকারি ইঞ্জিনিয়ারদের আন্দোলন**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯০।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের সরকারি ইঞ্জিনিয়ারগণ গত ৬ই আগস্ট, ১৯৮৬ হইতে কিছু দাবি পূরণের জন্য আন্দোলন করিতেছেন ;

(খ) সত্য হইলে, ঐ দাবিগুলির যৌক্তিকতা সম্পর্কে সরকার বিবেচনা করিয়া দেখিয়াছেন কিনা ; এবং

(গ) এ বিষয়ে সরকার কী সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) সরকারি ইঞ্জিনিয়ারদের একাংশ গত ৬ই আগস্ট ১৯৮৬ হইতে কর্মবিরতি পালন করছেন।

(খ) ও (গ) এই বিষয়ে সরকারি বক্তব্য মুখ্যমন্ত্রী দ্ব্যর্থহীন ভাষায় ঘোষনা করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** দপ্তর যখন আপনার তখন আপনি স্পেসিফিক রিপ্লাই দিন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ধর্মঘট বা কর্মবিরতি করবার আগে তারা আমার সঙ্গে কোনও আলোচনা করেননি। কর্মবিরতি বা ধর্মঘট করবার পর যখন তারা আমার কাছে আসেন তখন আমি তাদের বলেছি যে আমি তো হাইকোর্ট, আপনারা তো একেবারে সুপ্রিম কোর্টে চলে গেছেন অর্থাৎ মুখ্যমন্ত্রীর কাছে। সুতরাং হাইকোর্টের এই বিষয়ে কিছু করবার নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ১৯৭৪ সালে ইঞ্জিনিয়াররা যে দাবির ভিত্তিতে আন্দোলন করেছিলেন বর্তমানে যে আন্দোলন করছেন সেটা কি একই দাবির ভিত্তিতে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ১৯৭৪ সালে আমি মন্ত্রী ছিলাম না বলে আমি বলতে পারব না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ১৯৭৪ সালে আপনি ক্ষমতায় না থাকলেও এই রাজ্যে ছিলেন। সেই সময় বর্তমানে যারা বেঞ্চিতে আছেন তারা ইঞ্জিনিয়ারদের দাবিগুলিকে সমর্থন জানিয়েছিলেন যে দাবিগুলির ভিত্তিতে তারা আন্দোলন করছেন। প্রশ্ন হচ্ছে ক্ষমতায় ৯ বছর থাকবার পর তাদের সেই দাবিগুলি আপনারা পূরণ করছেন না কেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই জন্য যে তখন আমরা বিরোধী দলে ছিলাম বলে সমর্থন জানিয়েছিলাম আর আজকে সরকার পক্ষে আছি বলে সমর্থন জানাব না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ৩ দিন ধরে বর্ষণের ফলে রাস্তার অবস্থা খুব খারাপ হয়েছে এবং যে কোনও সময় বন্যা হতে পারে। ইঞ্জিনিয়াররা কাজ না করবার ফলে যে কোনও মুহূর্তে ভয়াবহ অবস্থার সৃষ্টি হতে পারে। সুতরাং এই বিষয়ে আপনারা কি ব্যবস্থা করছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই নিয়ে যে একটা মোশন এখানে এসেছিল তার উপর সরকারের বক্তব্য মুখ্যমন্ত্রী পরিষ্কার ভাষায় ঘোষণা করেছেন এবং কি কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে এবং কি কি ব্যবস্থা গ্রহণ করা হবে সে সব কথাও বলা হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** তারা তো হাইকোর্টে গেছেন কিন্তু কবে রাষ্ট্রপতির কাছে যাবেন সেটা জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপনি যখন ওদের ব্রিফ নিয়েছেন তখন আপনিই ভালো করে জানেন।

**রামপুরহাট থানার ভবন সংস্কার**

***৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫২।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার রামপুরহাট থানার ভবনটি দীর্ঘকাল জীর্ণ অবস্থায় রয়েছে ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তা হলে এর কারণ কি ; এবং

(গ) উক্ত ভবনটি সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) এখনো পর্যন্ত কোনও পরিকল্পনা নেওয়া হয়নি। এর সঙ্গে আমি জানাতে চাই যে রামপুরহাটের পি. এস.-টা পুরানো বলে একে মেরামত করতে হবে এবং ভালোভাবেই করতে হবে। তবে এটা নয় যে সেটা কনডেমড হয়ে গেছে। অর্থাৎ ভেঙ্গে ফেলে দিয়ে আবার করতে হবে। আমার কাছে পুলিশ ডাইরেক্টরেট থেকে যে একটা লিস্ট দিয়েছে তাতে দেখানো হয়েছে কি ধরনের মেরামতের দরকার আছে।

## বাঁকুড়া জেলার রাজগ্রাম সেতু পুনর্নির্মাণ

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪১।) **শ্রী সুভাষচন্দ্র মাহাতো ও শ্রী কাশীনা** **মিশ্র** ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার রাজগ্রাম সেতুটি পুনর্নির্মাণের কাজ শুরু হয়েছে কি ;

(খ) ১৯৮৫-৮৬ এবং ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে উক্ত কাজে কত টাক বরাদ্দ করা হয়েছে ;

(গ) এই কাজে কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যের পরিমাণ কত ; এবং

(ঘ) রাজ্য সরকার কবে নাগাদ ঐ সাহায্যে পেয়েছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৫-৮৬ সালে কেন্দ্রীয় সাহায্য বাবদ পাওনা ৯ লক্ষ টাকা বাঁকুড়া পৌরসভা মারফৎ পূর্ত (সড়ক) বিভাগকে দেওয়া হয়। এ ছাড়া পূর্ত (সড়ক) বিভাগ ১৯৮৫-৮৬ সালের জন্য ৮ লক্ষ টাকা এবং ১৯৮৬-৮৭ সালের জন্য ১৪ লক্ষ ১০ হাজার টাকা বাজেট বরাদ্দ করে।

(গ) ১৮ লক্ষ ৫ হাজার টাকা।

(ঘ) এই প্রকল্প বাবদ কেন্দ্রীয় সরকার ১৯৮৩-৮৪ সালে ১২ লক্ষ টাকা দেয়। কিন্তু প্রকল্পটি ১৯৮৫ সালে অনুমোদন পায়। অনুমোদন পাবার পর বাঁকুড়া পৌরসভা কাজটির জন্য ৯ লক্ষ টাকা পূর্ত (সড়ক) বিভাগকে ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে দিয়েছেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৮ লক্ষ ৫ হাজার টাকা কেন্দ্রীয় সরকার যেটা দিয়েছেন সেটা পূর্ত দপ্তর পেয়েছেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার কাছে খবর যা আছে তাতে সুসংহত ছোট মাঝারি শহর উন্নয়ন ২০টি প্রকল্পের আওতার মধ্যে বাঁকুড়াটাকে নেওয়া হয়। সারা জেলায় ঐ শহরে কেন্দ্রীয় অনুমোদিত ৩টি প্রকল্পের মধ্যে দ্বারকেশ্বর নদের উপর যে সেতু রাজগ্রাম সেতু সেই সেতুর পুনর্নির্মাণের কাজ অন্তর্গতভুক্ত আছে। উক্ত সেতু নির্মাণের জন্য ৫১ লক্ষ ৯৭ হাজার টাকা তার মধ্যে কেন্দ্রীয় সরকার প্রায় ১৮ লক্ষ ৩৫ হাজার টাকা আমাদের দিয়েছেন। স্থানীয় শাসন ও নগর উন্নয়ন দপ্তরের দায় হল ৭ লক্ষ ৯৩ হাজার টাকা এবং পূর্ত দপ্তরের দায় হল ২৫ লক্ষ ৯৮ হাজার ৫০০ টাকা। এই প্রকল্প পূর্ত সড়ক বিভাগ এবং স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের যৌথ উদ্যোগে ১৯৮৫-৮৬ সালে আর্থিক বছরে অনুমোদন লাভ করে। কেন্দ্রীয় সরকারের নিকট থেকে ১২ লক্ষ টাকা উক্ত প্রকল্প বাবদ পাওয়া গেছে। যেহেতু পরিকল্পনা-রূপায়ণের দায়িত্ব পূর্ত সড়ক দপ্তরের উপর ন্যস্ত হয়েছে সেইহেতু কেন্দ্রীয় সরকারের সাহায্য বাবদ ৯ লক্ষ টাকা বাঁকুড়া পৌরসভার মাধ্যমে উক্ত দপ্তরের অনুকূলে প্রদান করা হয়েছে।

### অপ্রাপ্তবয়স্কদের মধ্যে মাদক দ্রব্য গ্রহণের প্রবণতা

***৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৯।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সাম্প্রতিক কালে কলিকাতা এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে ছাত্র-ছাত্রী এবং তরুণ-তরুণীদের মধ্যে একধরনের নেশার ঔষধ ও মাদক দ্রব্য গ্রহণের প্রবণতা দেখা দিয়েছে ;

(খ) অবগত থাকলে, ঐ বিষয়ে প্রতিরোধ ব্যাপারে কি পদক্ষেপ নেওয়া হয়েছে ; এবং

(গ) এই মাদক দ্রব্য চালানকারিদের প্রতিহত করার জন্য সরকার থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) এরকম কোনও অভিযোগ সরকারের নিকট আসে নি।

(খ) এবং (গ) আনুষ্ঠানিকভাবে কোনও অভিযোগ না থাকিলেও পুলিশ এব্যাপারে সতর্ক আছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ইদানিংকালে সবচেয়ে যেটা বিতর্কিত বিষয়, প্রতিদিন সংবাদপত্রে আমরা জানতে পারছি, সংস্কৃত কলেজের ছাত্র-ছাত্রীরা অবস্থান অনশন পর্যন্ত করেছিলেন মাদক দ্রব্য গ্রহণ করে যারা উৎপাত সৃষ্টি করেছে ক্যাম্পাসের মধ্যে, বিভিন্ন পাড়াতে স্থানীয় অধিবাসীরা আন্দোলন করেছে মাদক দ্রব্য যারা পান করে এবং যারা সরবরাহ করে তাদের বিরুদ্ধে, এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি প্রশাসনের পক্ষ থেকে পজিটিভ কি কি স্টেপস নেওয়া হয়েছে যারা মাদক দ্রব্য গ্রহণ করে এবং যারা চোরা চালানের সঙ্গে যুক্ত তাদের বিরুদ্ধে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ব্যাপারে আনুষ্ঠানিকভাবে কোনও অভিযোগ নেই তাহলেও সংবাদপত্রে যেগুলি বেরোয়, আমাদের পুলিশের কাছে অন্যান্য সোর্সে যা খবর আছে তাতে কলকাতার মধ্যে একটা সেল আমরা তৈরি করেছি, ডি. সি. ডি. ডি. তার নেতৃত্বে আছেন এবং বাইরে কিছু রেড হয়েছে। তবে কতটা কি পরিমাণ আছে আমরা বলতে পারব না। সেইসব রেডে দেখেছি ড্রাগ র‍্যাকেটিয়ারস যাদের বলা হয় তারা কিছু গ্রেপ্তার হয়েছে—যেমন পশ্চিমবঙ্গ পুলিশ ৯ জনকে এইভাবে ধরেছেন। আরও কিছু গাঁজা, হিরোয়িন, হাসিস এইসব ধরা পড়েছে। তাদের পিছনে আরও কিছু আছে সম্ভবত। এই রকম পৃথিবীব্যাপী যে ঘটনা তাতে খবর আরও থাকতে পারে, সেই দিকে দৃষ্টি রেখেছি। এটা সবে শুরু হয়েছে। আমি আশা করব এটা ফলপ্রসু হবে। কলকাতায় আরও এই রকম ৪ জন ধরা পড়েছে। তার পিছনে কি আছে আমরা হদিশ করতে পারিনি। আমাদের ইনভেস্টিগেশন চলছে, আমরা দেখছি।

[1-30 — 1-40 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** কতগুলি কলেজ ক্যাম্পাসে এই ধরনের ঘটনা ঘটছে কাজেই অবিলম্বে এই ব্যাপরে পদক্ষেপ নিন। স্পটগুলি আইডেন্টিফাই করুন। কোলকাতার কতগুলি কলেজেও এই ধরনের ঘটনা ঘটছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** নিশ্চয়ই এটা বিবেচনা করে দেখব।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয়কে যে প্রশ্ন করা হয়েছে সেটা হচ্ছে যারা চোলাই মদ বিক্রি করে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা এবং যারা এই মাদক দ্রব্য গ্রহণ করে তাদের সম্বন্ধে ব্যবস্থাগ্রহণ করা প্রসঙ্গে। যারা এই মাদক দ্রব্য গ্রহণ করে অসুস্থ হয়ে পড়ে তারা অনেক সময় আমাদের কাছে চিকিৎসার জন্য আসে। এদের চিকিৎসার ব্যাপারে যে অসুবিধাটা হয় সেটা বলছি এবং এর সমাধানের কথাও বলছি। আমি আমার কন্সটিটিউএন্সিতে যে ঘটনা দেখেছি সেই অভিজ্ঞতা থেকেই বলছি। মাদক দ্রব্য গ্রহণ করে যখন একেবারে অচৈতন্য হয়ে পড়ে তখন সে বলতে পারে না যে সে কি খেয়েছে। এর ফলে চিকিৎসা বিভ্রাট দেখা দেয়। কাজেই যারা মাদক দ্রব্য গ্রহণ করে তাদের নামগুলি এনলিস্ট করে যদি হাসপাতালে একটা চার্টে লেখা থাকে তাহলে অচৈতন্য অবস্থায় হাসপাতালে এলেও ডাক্তাররা সেই চার্ট দেখে বুঝতে পারবে সে কি খেয়েছে এবং সেই অনুসারে চিকিৎসা করতে পারে। এ সম্বন্ধে সরকার কিছু চিন্তা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য যা বললেন তাতে বুঝলাম যে সমস্ত ছেলেরা মাদক দ্রব্য গ্রহণ করে অজ্ঞান হয়ে হাসপাতালে যায় তখন সে কি খেয়েছে সেটা জানা না থাকায় চিকিৎসা বিভ্রাট দেখা দেয়। কথাটা উনি ঠিকই বলেছেন। এই ধরনের মাদক দ্রব্য গ্রহণ করা লোকদের মধ্যে কতজন ছাত্র আছে সেই লিস্ট আমাদের কাছে নেই। হাসপাতালে তারা যখন চিকিৎসার জন্য আসছে তখন যে সমস্যা সৃষ্টি হচ্ছে সেটা আমাদের গভীরভাবে দেখতে হবে। আসল কথা হচ্ছে সামাজিক দিক থেকে এই ব্যাপারে প্রচার করা দরকার। রেডিও, টেলিভিশনের মাধ্যমে এই ব্যাপারে আমাদের দেশে তেমন প্রচার হচ্ছে না। বাইরে অবশ্য এই প্রচার কার্য ভালভাবেই চলছে। আমি মনে করি কেন্দ্রীয় সরকার এবং আমাদের সরকারের তরফ থেকে এটা দেখা দরকার এবং যারা এই মাদক দ্রব্য গ্রহণ করে তাদের পরিবারের লোকদেরও এটা দেখা দরকার।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আমার প্রশ্ন মাননীয় মুখ্যমন্ত্রীর জবাবের মধ্যেই কভার্ড হয়ে গেছে বলে আর প্রশ্ন করছি না। শুধু এইটুকু বলছি, এই ব্যাপারে সংগঠিত ছাত্র এবং যুব সম্প্রদায়কে যাতে মটিভেট করা যায় তারজন্য সরকারি উদ্যোগ নিতে হবে।

### হজযাত্রীদের তত্ত্বাবধানের জন্য কমিটি

***৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪।) শ্রী অমলেন্দ্র রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যের হজযাত্রীদের তত্ত্বাবধানের জন্য বর্তমান বৎসরে সরকারি খরচে কোনও কমিটিকে মক্কা ইত্যাদি তীর্থস্থানে পাঠানো হয়েছিল কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, ঐ কমিটির সদস্যগণের নাম কি?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লা :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় :** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, হজ যাত্রা তত্ত্বাবধানের জন্য আমাদের বিরোধীদলের নেতা যে গেলেন তিনি কিভাবে গেলেন এবং এইভাবে এই রাজ্য থেকে আর কেউ অতীতে গিয়েছেন কিনা?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লা :** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন তাতে আমার মনে হয় এই ব্যাপারটা সম্বন্ধে তিনি সম্পূর্ণ ওয়াকিবহাল নন। প্রথম কথা হচ্ছে এই প্রসঙ্গটি আমাদের বিচার বিভাগের ব্যাপার নয়। হজের ব্যাপারে যে কাজকর্ম করা হয় সেটা আমাদের স্বরাষ্ট্র বিভাগ করে। আমাদের স্বরাষ্ট্র দপ্তর যে কাজ করে সেটা তারা কেন্দ্রীয় বিদেশ বিভাগ এবং স্বরাষ্ট্র দপ্তরের নির্দেশে এবং তাদের পরিকল্পনা অনুসারে। আমরা তাদের শুধু সাহায্য করি মাত্র। আমরা কাউকে পাঠাই না, যারা যায় তাদের কেন্দ্রীয় সরকারই পাঠায়। আমরা যে হজ কমিটি করেছি তারাও কেন্দ্রীয় সরকারের বিদেশি বিভাগ এবং স্বরাষ্ট্র দপ্তরের পরিচালনায় কাজ করে।

এখান থেকে লোক যায়—কেন্দ্রীয় সরকার আমাদের বলেন যে তোমরা নাম পাঠাও, আমরা নাম পাঠাই। আমরা দুজন অফিসারের নাম পাঠাতে পারি—সেটা কেন্দ্রীয় সরকারের অফিসার হতে পারে, আমাদের সাধারণ অফিসার হতে পারে। আমরা যে নাম পাঠাই, সেটা বিভিন্ন জেলা থেকে রোটেসন করে নাম পাঠাই। আগে কার্যত কলকাতা বা তার আসে পাশের থেকেই অফিসারের নাম পাঠানো হোত। কিন্তু আমি এই দপ্তরের দায়িত্বে আসার পর থেকে আমি বিভিন্ন জেলা থেকে রোটেসন করে পাঠাচ্ছি। আগের বারে যেমন কুচবিহার থেকে পাঠিয়েছি, এ বছর বোধ হয় বাঁকুড়া, মনিপুর থেকে পাঠাতে পারি। যারা আগে গিয়েছেন, তাদের নাম পাঠাচ্ছি না, যারা যাননি তদের নাম পাঠাচ্ছি। এদের বলা হয় ওয়েল ফেয়ার অফিসার এবং ভারতবর্ষের বিভিন্ন স্থান থেকে মেডিক্যাল কনসার্ন থেকে নাম চাওয়া হয়। তাদেরও নাম পাঠানো হয়। তাদের নাম পাঠিয়ে আমাদের কাছে দরখাস্ত করতে হবে। তারপর আমরা বিবেচনা করে নাম পাঠাই। এই বছর কেন্দ্রীয় সরকার নিজেই ডেলিগেশন পাঠিয়েছেন এবং সেই হিসাবে ব্যবস্থা নেওয়া হয়েছে। আমি জানি না আমাদের বিরোধী দলের নেতা কিভাবে গিয়েছেন। যতদূর শুনেছি তিনি ব্যক্তিগতভাবে হয়ে যাননি। আমাদের যে কেন্দ্রীয় কমিটি আছে কেন্দ্রীয় সরকারের কাছে যে নাম পাঠাতে হয় তিনি সেইভাবেই গিয়েছেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** মন্ত্রী মহাশয় দয়া করে আর একটি প্রশ্নের উত্তর দেবেন কি—আপনার কাছ থেকে প্রসিডিওর জানতে পারলাম। ভারত সরকারের উদ্যোগে পাঠানো হয় এবং নানা উদ্যোগে পাঠানো হয়। আমি জিজ্ঞাসা করছি যারা এইভাবে যান তত্ত্বাবধানের কাজ করার জন্য তাদের সমস্ত খরচ খরচা ব্যক্তিগতভাবে তিনিই কি বহন করেন?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা** ঃ না, তাকে ব্যক্তিগতভাবে কোনও খরচ করতে হয় না। অবশ্য অন্যভাবে ব্যক্তিগতভাবে খরচ করতে পারেন, সেটা আলাদা কথা—কিন্তু মোটামুটিভাবে তার অবস্থানের যে খরচ খরচা ইত্যাদি তা ভারত সরকারই বহন করেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ হজ সংক্রান্ত বিষয়ে আগে মুখ্যমন্ত্রীই উত্তর দিতেন। সম্প্রতি হজ সংক্রান্ত ব্যাপারে আপনিই সংবাদপত্রে বিবৃতি দিচ্ছেন, এবং এখানে প্রশ্নের উত্তরও দিচ্ছেন। আমি একটা প্রশ্ন আপনার কাছে রাখছি, যে এ বছর দেখছি এই রাজ্যে হজ যাত্রীর সংখ্যা কমে গিয়েছে, কারণ প্লেনের সংখ্যা কমে গিয়েছে। এর জন্য সাধারণ মানুষ কোনও সাহায্য পায়নি। এই বিষয়ে পরবর্তী বছরে যাতে সাধারণ মানুষ যারা যেতে চান তাদের সংখ্যাটা বাড়াবার জন্য কোনও ব্যবস্থা অবলম্বন করবেন কিনা এবং এ নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে কিছু লেখালেখি করছেন কিনা?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা** ঃ যদিও এটা প্রশ্নের সঙ্গে আসে না তবুও এটা বলার দরকার আছে। আমি এই হাউসে এটা বার বার বলেছি যে গত বছর থেকে এই জিনিসটা ঘটছে। আমাদের এখানকার কোটা কমিয়ে দেওয়া হয়েছে। এবং এই কোটা অন্যান্য জায়গায় প্লেস করা হয়েছে। এই ব্যাপারে ভারতের অন্যান্য জায়গার যারা জড়িত আছে তারা সকলেই দাবি করেছে এবং আমরাও বলেছি। পশ্চিমবাংলা ছাড়াও আসাম উড়িষ্যা, বিহার আজামগড় সুলতানপুর এই সব যে এলাকা রয়েছে এই সব জায়গা থেকে হজ যাত্রীরা যান এবং তুলনামূলকভাবে এদের আর্থিক অবস্থা খারাপ। সুতরাং আমাদের দাবি যেটা সেটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে রেখেছি যাতে এই সমস্ত গরিব মানুষরা হজে যেতে পারেন।

[1-40 — 1-50 P.M.]

সুতরাং আমাদের কোটা বাড়ানো দরকার। ওদের কোটা কম করলেও ওরা জাহাজে যেতে পারবেন। এই দাবি আমরা রেখেছি। কিন্তু এখনো পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সহানুভূতিসূচক কোনও প্রস্তাব পাচ্ছি না। এছাড়াও আমাদের দাবি আছে কলকাতা বন্দর থেকে হজের ফ্লাইট চালু করতে হবে। কিন্তু এটা কিছুতেই করা যাচ্ছে না। এটা করলে কলকাতা বন্দরের কিছু বাণিজ্যিক সুবিধা হবে। এখানে যারা ব্যবসা-বাণিজ্য করতে চান তারা সে সুযোগ পেতে পারেন। কারণ, পিলগ্রিমের ব্যাপারটা সম্পূর্ণভাবে বম্বে থেকে কন্ট্রোল্ড হচ্ছে, নিয়ন্ত্রিত হচ্ছে। এই দাবি আমরা করেছি। কিন্তু যথাপূর্বং সেই একই অবস্থায় আছে।

### রাজ্য সরকারি কর্মচারিদের জন্য নতুন পে-কমিশন গঠন

***৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯১।) **শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার রাজ্য সরকারি কর্মচারিদের জন্য নতুন পে-কমিশন গঠন করার কথা চিন্তা করছেন ; এবং

(খ) সত্য হলে, সরকার কতদিনের মধ্যে এই পে-কমিশন গঠন করবেন বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

হ্যাঁ।

এ বিষয়ে এখনও কোনও সিদ্ধান্ত হয় নাই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি পে কমিশনের গুরুত্ব ও যৌক্তিকতা বিবেচনা করে যখন পে কমিশন গঠন করার কথা চিন্তা করছেন তখন এই ব্যাপারে দিন ধার্য করে বলার ক্ষেত্রে অন্তরায়টা কি হচ্ছে সেটা জানাবেন কি? কেন না, এটাকে আপনি গুরুত্বপূর্ণ বলে যখন মনে করছেন তখন দিন ধার্য করে ঘোষণা করার ক্ষেত্রে অসুবিধাটা কি হচ্ছে, জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোনও অসুবিধা নেই। লোক খুঁজছি, কাকে দিয়ে করাব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই বছরের মধ্যে পে কমিশন গঠন করা যাবে কিনা—এই সম্পর্কে কোনও প্রতিশ্রুতি দিতে পারেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার ইচ্ছা আছে এই বছরের মধ্যেই ঘোষণা করার।

### গোঘাটের কালীপুর-উদয়রাজপুর রাস্তা নির্মাণ

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গোঘাটের কালীপুর থেকে উদয়রাজপুর রাস্তাটি সম্পূর্ণ পাকা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকলপনা কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** এই রাস্তাটি আপনার দপ্তর টেক আপ করেছে। রাস্তাটির গুরুত্বের কথা বিবেচনা করে এটা তৈরি করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য জানেন কালীপুর থেকে উদয়রাজপুর পর্যন্ত রাস্তাটি হচ্ছে ১৩.৩১ কিলোমিটার এবং এই রাস্তাটির ৬.৮৬ কিলোমটার থেকে ৯.৩১ কিলোমিটার অর্থাৎ ২।। মাইল অংশটুকু পাকা করার কাজ এই দপ্তর হাতে নিয়েছে। এই কাজের জন্য ১৩ লক্ষ ৭৬ হাজার ১০০ টাকার প্রকল্প সবেমাত্র অনুমোদন হয়েছে। রামকৃষ্ণ মিশন ১৯৭৮ সালে বিধ্বংসী বন্যায় ক্ষতিগ্রস্ত গ্রামবাসীদের পুনর্বাসনের উদ্দেশ্যে গোঘাটে ৪০০ গৃহ নির্মাণের এক পরিকল্পনা গ্রহণ করে। এই প্রকল্পের মাল মশলা পরিবহনের জন্য তাদের সুবিধার্থে একান্ত প্রয়োজন পড়ায় ঐ ২।। মাইলের মতো দীর্ঘ রাস্তার অংশটুকুই মাত্র পূর্ত দপ্তর তৈরি করেছে।

## Short Notice Starred Questions
## (to which oral answers were given)

**স্বীকৃত জবরদখল ও সরকারি কলোনীর মালিকানার দলিল**

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯১।) **শ্রী ননী কর :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বীকৃত জবরদখল ও সরকারি কলোনীসমূহে পুনর্বাসনপ্রাপ্ত উদ্বাস্তুদের জমি ও গৃহের মালিকানার দলিল দেবার বিষয়ে বর্তমান অবস্থা কি ;

(খ) ইউ. সি. আর. সি. তথা সব উদ্বাস্তুর দীর্ঘদিনের দাবি নিঃশর্ত পূর্ণমালিকানা প্রদানে ইউনিয়ন সরকার রাজি হয়েছেন কিনা ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে থেকে ঐরূপ দলিল দেওয়া শুরু হবে ; এবং

(ঘ) পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের প্রস্তাব মতো সব জবরদখল কলোনীর স্বীকৃতি এবং সরকারি বেসরকারি সব কলোনীর উন্নয়নে ইউনিয়ন সরকার রাজি হয়েছেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :**

(ক) কেন্দ্রীয় সরকারের 16(3)/82 dt. 3. 6. 82 নম্বর চিঠি অনুযায়ী শহরাঞ্চলে স্বীকৃত জবর দখল ও সরকারি কলোনীসমূহের পুনর্বাসন প্রাপ্ত উদ্বাস্তুদের মধ্যে ১৯ বছরের লিজ দলিল ও গ্রামাঞ্চলে নিঃশর্ত দলিল দেওয়া হচ্ছে। এ ছাড়া পশ্চিমবঙ্গ সরকারের মালিকানাভুক্ত খাস ও অন্যান্য জমিতে ১৯১ বছরের লিজ দলিল দেওয়া হচ্ছে।

(খ) গত ১৮/৯/৮৬ তারিখে রাজভবনে মাননীয় প্রধান মন্ত্রীর সভাপতিত্বে যে সভা অনুষ্ঠিত হয় সেখানে পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী গ্রামাঞ্চলের উদ্বাস্তুদের বাস্তু জমি প্রদানের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে রকম বিনা মুল্যে পূর্ণ স্বত্বের দলিল দেওয়ার সম্মতি দিয়েছেন অনুরূপভাবে শহরাঞ্চলে সরকারি কলোনী এবং সরকার স্বীকৃত জবর দখল কলোনীতে বিনা মুল্যে উদ্বাস্তুদের পূর্ণ স্বত্বের দলিল প্রদানের প্রস্তাবটি পুনরায় উপস্থাপিত করেন। মুখ্যমন্ত্রীর প্রস্তাবের উত্তরে মাননীয় প্রধানমন্ত্রী বলেন যে এ বিষয়ে সর্ব ভারতীয় ক্ষেত্রে একটি নীতি নির্ধারণের কথা আমরা বিবেচনা করে দেখব। বাস্তুর জন্য ৯৯ বছরের ইজারা দলিল বিনা মুল্যে পূর্ণ স্বত্বের দলিলে রূপান্তরিত করার বিষয়ে কেন্দ্রীয় সরকারের নির্দেশের জন্য আমরা অপেক্ষা করছি।

(গ) কেন্দ্রীয় সরকারের নতুন নির্দ্দেশ পাওয়ার পর।

(ঘ) পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের প্রস্তাবের উত্তরে মাননীয় প্রধানমন্ত্রী মহাশয় ১৮/৯/৮৬ তাং রাজভবনের সম্মেলনে ঘোষণা করেন যে ৭১ সালের ২৫শে মার্চের আগে যে সমস্ত উদ্বাস্তু জবর দখল কলোনি সংস্থাপিত হয়েছে সেগুলিকে

কেন্দ্রীয় সরকারের স্বীকৃতি দেওয়া হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় প্রস্তাব করেন যে আর. আর. কমিটির প্রস্তাবের ভিত্তিতে প্লট পিছু ৭,৫০০ টাকা মঞ্জুর করা হোক এবং গ্রাম ও শহর উভয় ক্ষেত্রেই কলোনী উন্নয়নের অন্য কেন্দ্রীয় সরকার অর্থ বরাদ্দ করুন। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সুনির্দিষ্ট সিদ্ধান্তের অপেক্ষা করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ইউ. সি. আর. সি.-র পক্ষ থেকে এবং বিভিন্ন কলোনী কমিটির পক্ষ থেকে বহু বছর ধরে পরিপূর্ণ মালিকানার দাবি করা হয়েছিল এবং আপনিও বামফ্রন্ট সরকারের মন্ত্রী হিসাবে তা সমর্থন করেছিলেন। আপনি এখানে একটা চিঠির কথা উল্লেখ করলেন যে চিঠিতে কেন্দ্রীয় সরকার বলেছেন লিজ দিতে। আর ক'দিন আগে শ্রী রাজীব গান্ধী, প্রধানমন্ত্রী মহাশয়, তিনি এখানে আসার পর তার স্টেটমেন্ট আকারে বিভিন্ন কাগজে যা বেরিয়েছে তাতে দেখেছি তিনি বলেছেন, পরিপূর্ণ মালিকানার দাবি স্বীকার করা হচ্ছে। আপনি যা বলেছেন তার সঙ্গে এটা মিলছে না। আপনি অনুগ্রহ করে কেন্দ্রীয় সরকার যে চিঠি লিখেছেন সেই চিঠির কপি কি আমাদের দেবেন এবং সত্যি সত্যি রাজীব গান্ধী মহাশয় কি বলতে চান সেটা জেনে আমাদের জানাবার ব্যবস্থা করবেন কি?

[1-50 — 2-00 P.M.]

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন, যে চিঠির উল্লেখ আমি এখানে করেছি, মাননীয় ডেপুটি স্পিকার অনুমতি দিলে সেই চিঠির অবিকল নকল এখানে মাননীয় সদস্যদের অবগতির জন্য উপস্থিত করতে পারি। চিঠিটা একটু দীর্ঘ, মাননীয় ডেপুটি স্পিকার অনুমতি যদি দেন তাহলে আমি আপনাদের সকলকে দিতে পারি। সেই চিঠির মূল কথা হচ্ছে এই ৯৯ বছরের ইজারার যে দলিল, তার কতকগুলো শর্ত সংশোধন করার জন্য পশ্চিমবঙ্গ সরকার থেকে আমরা দাবি করেছি। সবগুলো সংশোধন গৃহীত হয়নি। একটা সংশোধন গৃহীত হয়েছিল, যেটা উদ্বাস্তুদের স্বার্থের পক্ষে অনুকুল। সেই জন্য তখন আমরা ৯৯ বছরের লিজ দলিল দিতে বাধ্য হয়েছি। এই কথা ঠিকই যে ইউ. সি. আর. সি. অ্যাক্টে এবং অন্যান্য বাস্তুহারা সংগঠন এবং কলোনী কমিটিগুলো তারা বারংবার দাবি করেছে, আমার কাছে মন্ত্রী হিসাবে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে, এখানে বড় বড় সমাবেশ করে তারা এসেছে এবং তারা দাবি করেছে গ্রামাঞ্চলে যেমন পূর্ণ শর্ত দলিল দেওয়া হচ্ছে, শহরাঞ্চলে পূর্ণ শর্তের দলিল না দেওয়ার কি যুক্তি থাকতে পারে? সেই জন্য শহরাঞ্চলের উদ্বাস্তু কলোনীগুলোতে পূর্ণ শর্তের দলিল দিয়ে দেওয়া হোক। এখনও পর্যন্ত আমরা অপেক্ষা করছি, কারণ আমি যে কথা বলেছি প্রধানমন্ত্রীর সভাতে, মুখ্যমন্ত্রীও ছিলেন, আমিও সেখানে ছিলাম। আমরা বারবার জিজ্ঞাসা করেছি, তাতে ঐ জবাব পেয়েছি, তারপর আমরা এখন অপেক্ষা করছি পরবর্তী জবাবের আশায় যদি আমরা দেখি ইতিবাচক কিছু জবাব পেলাম, নিশ্চয়ই এই বিধানসভার বিধায়কদের কাছে তা আমি জানাব এবং পরবর্তী কার্যক্রম গ্রহণ করব। এখন মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আপনি যদি অনুমতি দেন তাহলে আপনাদের কাছে এই কাগজ দিতে পারি বিলি করার জন্য।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সার্কুলেট করা হোক।

**শ্রী ননী কর :** মন্ত্রী মহাশয় বললেন যে মাননীয় প্রধানমন্ত্রী বলেছেন ১৯৭১ সালের আগের কলোনীগুলো স্বীকৃত হবে। আমার জিজ্ঞাসা যে ১৯৭১ সাল পর্যন্ত যারা এসেছে, তারা তো উদ্বাস্তু হিসাবে স্বীকৃত কলোনী যদি ১৯৭৫ সালে, কি ১৯৭৬ সাল কি ১৯৭৮ সালে যদি করে থাকে, সেই কলোনীগুলোকে স্বীকার করে নিতে অসুবিধা কোথায়? দ্বিতীয় কথা মন্ত্রী মহাশয় বললেন যে ৯৯ বছর লিজ দিচ্ছেন কেন্দ্রীয় সরকার, আপনি দিচ্ছেন ৯৯৯ বছরের লিজ, এই ৯৯৯ বছরের লিজ আপনি কতগুলো কলোনীকে দিয়েছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ননীবাবু বিধায়ক যে প্রশ্ন করেছেন, এটা আমাকে না করে ভারত সরকারের কাছে বললে খুব ভাল হত। ১৯৭১ সালে ২৫শে মার্চ পর্যন্ত যে কলোনীগুলো এখানে সংস্থাপিত হয়েছে প্রধানমন্ত্রী সেইগুলোকে স্বীকৃতি দেবেন বলে আমাদের জানিয়ে গেছেন। সুতরাং তারপর প্রধানমন্ত্রী অন্য কিছু করবেন কি না সেটা আমি আশা করব, তাদের যে সমস্ত ইউ. সি. আর. সি. এবং কলোনী কমিটিগুলো আছে সেখান থেকে মাননীয় প্রধানমন্ত্রীর কাছে আপনারা দাবি পত্র পাঠান, প্রয়োজন হলে সেখানে প্রতিনিধি দলও পাঠাতে পারেন। দ্বিতীয় প্রশ্ন যেটা করেছেন, আমরা ধরুন বর্ধমান জেলায় গ্রামাঞ্চলে ৮৮৮টি পূর্ণ শর্ত দলিল দিয়েছি এবং শহরাঞ্চলে আমরা ৯৭৯টি ইজারা দলিল দিয়েছি। ২৪ পরগনা জেলায় অনুরূপভাবে আমরা পূর্ণ শর্ত দলিল দিয়েছি পশ্চিমবাংলা সরকারের খাস জমিতে।

**Mr. Deputy Speaker :** Question hour is over.

## AJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** Today, I have received two notices of adjournment motion. The first is from Shri Ambica Banerjee on the subject of alleged stoppage of Government works due to strike of engineers and the second is from Shri Kashi Nath Mishra on the subject of alleged deadlock in the hospitals in the State.

The subject matter of the first motion was discussed in the House on the 23rd September, 1986 in course of discussion on a motion under Rule 185. The motion is, therefore, out of order.

The subject matter of the second motion does not warrant adjournment of business of the House. The member may call the attention of the Minister concerned through Calling Attention and Mention. I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটি হচ্ছে—জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হ'ল—

রাজ্যের সমস্ত হাসপাতালগুলিতে এক অচল অবস্থার সৃষ্টি হয়েছে। রোগী ভর্তি বন্ধ, জল সরবরাহ বন্ধ, ওষুধ, ডাক্তার—নার্স, অ্যাম্বুলেন্স, কর্মচারীসহ ব্যবস্থাপনা না থাকাতে হাসপাতালগুলিতে অরাজকতা বৃদ্ধি পেয়েছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Deputy Speaker** : I have received 6 notices of Calling Attention, namely :—

1. Alleged dead-lock in Calcutta University due to absence of the Vice-chancellor : Shri Anil Mukherjee.

2. Reported leakage of poisonous gas from Hindusthan Lever Factory at Gardenreach resulting in death of two persons : Shri Kashinath Misra

3. Alleged police firing at Bolpur on 19. 9. 86 on a demonstration for regular Bus Service : Dr. Sushovan Banerjee

4. Alleged scarcity of water in Nilratan Sirkar Medical College Hospital : Shri Ambica Banerjee

5. Alleged scarcity of Kerosine and Cooking gas in the State : Shri Santasri Chattopadhyay

6. Reported recent train accident at Naihati : Shri Deba Prasad Sarkar

I have selected the notice of Dr. Sushovan Banerjee on the subject of alleged police firing at Bolpur on 19. 9. 86 on a demonstration for regular Bus Service. The Minister in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Patit Paban Pathak** : On 30th, Sir.

### Mention Cases

[2-00 — 2-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের—তিনি এখন এখানে উপস্থিত আছেন—দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন রাজ্যের ঐতিহ্যপূর্ণ শিক্ষা প্রতিষ্ঠান কলকাতা বিশ্ববিদ্যালয়ের পড়াশুনার সুস্থ, স্বাভাবিক পরিবেশ আজ দীর্ঘ দিন ধরে বিপর্যস্ত হয়ে পড়েছে। দুই প্রতি-পক্ষের ক্ষমতার দ্বন্দ্বকে ভিত্তি করে প্রতি দিন কলকাতা বিশ্ববিদ্যালয় চত্বরে খণ্ড যুদ্ধ চলছে। গতকাল আপনি জানেন, রেজিস্টার, শ্রী দিলীপ ভট্টাচর্যের উপর আক্রমণ হয়েছে। উপাচার্য থেকে এই আক্রমণ শুরু হয়েছে, এখন শিক্ষকদের উপরও আক্রমণ হচ্ছে। এর ফলে একটা জটিল অবস্থার সৃষ্টি হয়েছে।....

(এই সময়ে মিঃ ডেপুটি স্পিকারের নির্দেশে মাইক অফ্ হয়ে যায়)

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একট গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি নিশ্চয়ই জানেন, কলকাতা জলমগ্ন এবং হওড়া জেলার উলুবেড়িয়া, শ্যামপুর, বাগনান, পাঁচলা এবং সাঁকরাইল অতি বৃষ্টির ফলে সমস্ত রাস্তা ডুবে গেছে। ধানের জমি জলের তলায়, পুকুর ডুবে গেছে। ঘর-বাড়ি পড়ে যাচ্ছে। সমস্ত মাটির ঘর পড়ে যাচ্ছে। স্যার, এখনো বৃষ্টি হচ্ছে। কলকাতার অবস্থা আপনি নিশ্চয়ই দেখেছেন, প্রায় এক হাঁটু, জল। তাই আপনার মাধ্যমে আমার অনুরোধ, যাতে সরকারি সাহায্য, ত্রাণ এবং পলিথিনের ব্যবস্থা করা হয় তারজন্য আমি ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে সকালে একটা ভয়াবহ খবর নিশ্চয়ই সকলে দেখেছেন। গতকাল হিন্দুস্তান লিভারে গ্যাস লিক হয় এবং এরফলে কয়েক শত মানুষ আক্রান্ত হয়েছে। প্রায় ১৩৯ জন মানুষ গুরুতর অসুস্থ অবস্থায় আছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে তাদের বাঁচাবার জন্য সবরকম চেষ্টা করা হচ্ছে। কিন্তু ভূপাল গ্যাসের যে দুর্ঘটনা তাতে সারা ভারতবর্ষের মানুষ আতঙ্কিত এবং গতকাল-এর ঘটনায় আমরা যথেষ্ট আতঙ্কিত এবং চিন্তিত। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কি চিন্তা-ভাবনা আছে আমাদের এই আতঙ্ক দূর করবার জন্য এবং এই সমস্ত বিপদ ভবিষ্যতে যাতে না ঘটতে পারে তারজন্য আমি অনুরোধ করব আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী মহাশয় এ বিষয়ে সভার সামনে অন্ততপক্ষে ইনফরমেশন হিসাবে জানান।

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে জানাচ্ছি, এ ব্যাপারে অনেকেই আমার কাছে অনুরোধ করেছেন যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এ ব্যাপারে কিছু বলুন। আমি ওনাকে বলেছিলাম, উনি এই হাউস শেষ হয়ে যাবার আগেই অর্থাৎ ৩০ তারিখের মধ্যেই এই হাউসে এ ব্যাপারে অনুসন্ধান করে যা যা প্রশ্ন আছে সেই সব প্রশ্নের উত্তর দেবার চেষ্টা করবেন।

**শ্রী শান্তিমোহন রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আরামবাগ ব্লকের অন্তর্গত দক্ষিণ নারায়ণপুর প্রাইমারি হেলথ সেন্টার স্থাপনের কাল হতে আজ পর্যন্ত সেখানে বিদ্যুতের কোনও ব্যবস্থা হয়নি, একটা টেলিফোন করে ডাক্তারবাবু যে খবরা-খবর নেবেন তার কোনও ব্যবস্থা নেই।

সেই হাসপাতালের সঙ্গে অহল্যাবাই রাস্তা, কাবুলিয়া থেকে আরম্ভ করে স্বাস্থ্য কেন্দ্র পর্যন্ত রাস্তার কোনও যোগাযোগ নেই, এবং তা নির্মাণেরও কোনও ব্যবস্থা নেই। এই যে অবস্থা একটা প্রাইমারি হেলথ সেন্টারকে অবলম্বন করে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গ সরকারের যিনি বিদ্যুৎমন্ত্রী—প্রবীরবাবুরও দৃষ্টি আকর্ষণ করেছি, আজ পর্যন্ত কোনও প্রতিকার হয়নি। তাই আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার সামনে এই হাউসে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। দুদিন ধরে চেষ্টা করেছি, পারিনি। আজ আপনি অনুগ্রহ

করে আমাকে ডেকেছেন। বিষয়টি হল ধানে পোকা লাগা। বীরভূম জেলায় ধান চাষের ব্যবস্থার যে সর্বনাশ অবস্থা উপস্থিত হয়েছে তা আপনি কাগজ পত্রের মাধ্যমে দেখেছেন। রামপুরহাট থানার বিভিন্ন মৌজা, সইপুর, উত্তরপলশা, নাশোর, দাদপুর ইত্যাদি মৌজায় হাজার হাজার একর জমিতে পোকা লেগে যেটুকু ধান হয়েছিল তা নষ্ট হয়ে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে বলছি যে বিষয়টা যেন কৃষি দপ্তরের সামনে আসে এবং তারা এই বিষয়ে তদারকি করে কীটনাশক বিষ যাতে আমাদের দেবার চেষ্টা করেন সেজন্য বিষয়টি উল্লেখ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিশেষ এবং গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের যুক্তফ্রন্ট সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী অজয়কুমার মুখার্জি পরলোকগমন করেছেন। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি রাখছি যে তার একটা পূর্ণাবয়ব মূর্তি কলকাতায় স্থাপন করা হোক। একটা রাস্তার নামও তার নামে নামকরণ করা হোক। কেননা আমরা মেদিনীপুর বাসী, মেদিনীপুর থেকে প্রথম মুখ্যমন্ত্রী হয়েছিলেন। সেজন্য আমরা মেদিনীপুর বাসী এটা দাবি করছি, আর এই বিধানসভায় তার একটা ছবি যেন টাঙানো হয় সেটাও আমি দাবি করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এখানে বিধানসভার সদস্যদের এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল ১৯৮৬ সালে মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষায় যে শতকরা ৪৫ এবং ৫৫ ভাগ পাশ করেছে, বাকি যারা অকৃতকার্য হয়েছে এবং সেখানে যে অব্যবস্থা চলেছিল সেই অব্যবস্থার কথা বিভিন্ন পত্র পত্রিকায় বেরিয়েছে এবং বহু ছাত্র-ছাত্রীর অভিভাবক দিয়ে বিভিন্নভাবে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। কিন্তু কোনও রকম ফল হচ্ছে না। মধ্যশিক্ষা পর্যদে উচ্চ মাধ্যমিকে এক লক্ষ ইংরাজিতে ফেল করেছে। এত ফেল করে কি করে? অন্যান্য সাবজেক্ট গুলোতে উল্টোপাল্টা ভুল মার্কশিট বেরিয়েছে। যে সাবজেক্টে পরীক্ষা দেয়নি সেই সাবজেক্টের নাম্বার এসেছে আর যে সাবজেক্টের পরীক্ষা দিয়েছে সেই সাবজেক্টের নাম্বার আসেনি। সেখানে মার্কশিট ক্লারক দিচ্ছে, সেখানে যে ডেপুটি সেক্রেটারি এবং সেক্রেটারি লেবেলে যারা আছেন তারা মার্কশিট যা দিচ্ছেন তা নিয়ে বহুবার কাগজে বেরিয়েছে। এই ব্যাপার নিয়ে মন্ত্রী একটা স্টেটমেন্ট দিন এবং একটা ব্যবস্থা গ্রহণ করুন। আমি আপনার মাধ্যমে তাই মন্ত্রিসভায় দৃষ্টি আকর্ষণ করছি।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য খুবই সংক্ষিপ্ত। গত ১৭. ৯. ৮৬ তারিখে আমি জিজ্ঞাসা করেছিলাম যে, হাউস কতদিন চলবে? এখন পতিতপাবন পাঠক মহাশয়ের মুখ থেকে শুনলাম, হাউস ৩০. ৯. ৮৬ তারিখ পর্যন্ত চলবে। আমি ১৭. ৯. ৮৬ তারিখে বলেছিলাম যে, মালদহর ডি. পি. সি. সি-র মিটিং ২৪. ৯. ৮৬ তারিখে স্থির করে পরে সেটা ৩০. ৯. ৮৬ তারিখ পর্যন্ত ডেফার করেছে। এখন দেখছি, বর্তমান বিধানসভার শেষ অধিবেশনের শেষ দিন ৩০. ৯. ৮৬ কাজেই এখানে উপস্থিত থাকা উচিত। আবার ইম্পটেন্ট সব প্ল্যানিং নিয়ে ঐদিনই আমাদের জেলার ডি. পি. সি. সি-র মিটিং, কাজেই সেই মিটিংয়ে উপস্থিত থাকাও একান্তভাবে উচিত। কাজেই ৩০. ৯. ৮৬

তারিখে হয় মালদার মিটিং ডেফার করতে হয়, না হয় সেদিন বিধানসভার অধিবেশন অ্যাডজোর্ণ করতে হয়। এ-ব্যাপারে ব্যবস্থা নেবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কেই শুধু নয়, আপনাকেও ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে আমার আলোচনার বিষয় হোল বাংলাদেশ থেকে অনুপ্রবেশ। বর্তমানে বাংলাদেশে প্রচণ্ড অভাব-অভিযোগ চলছে এবং তারজন্য আজকে প্রচুর বাংলাদেশি আমাদের এই সীমান্তবর্তী রাজ্যে অনুপ্রবেশ করেছে। শুধু এই রাজ্যের জেলাগুলিতেই যে তারা অনুপ্রবেশ করেছে তাই নয়, কলকাতা মহানগরীতেও অনেক বাংলাদেশি ঢুকে পড়েছে। একটা বেসরকারি সংস্থা—তারা আশঙ্কা করেছেন যে, প্রায় ৫০ লক্ষ বাংলাদেশি পশ্চিমবঙ্গে ঢুকে পড়েছে। পশ্চিমবঙ্গ একটি ঘন বসতিপূর্ণ রাজ্য। এই অধিবেশন আমাদের নবম বিধানসভার শেষ অধিবেশন। কাজেই এই ব্যাপারে আজকে আমরা যদি চোখ বন্ধ করে রাখি তাহলে সেটা দায়িত্ব এড়িয়ে যাওয়া হবে, ফলে ইতিহাস আমাদের ক্ষমা করবেন না। আমি হাউসের সমস্ত মেম্বারদের তরফ থেকে বলছি, অন্তত সরকার এই ব্যাপারে সভাকে অবহিত করুন যে এ-ব্যাপারে তারা কি ব্যবস্থা গ্রহণ করছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার কাছে বাংলাদেশি নাগরিকদের কোনও লিস্ট আছে কি? থেকে থাকলে তা সাবমিট করবেন। এখানে বলে লাভ নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ প্রসঙ্গ সভায় উপস্থাপন করছি এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি যদি সত্যি হয় তাহলে খুবই মারাত্মক ঘটনা সন্দেহ নেই। আপনি জানেন যে, কিছুদিন ধরে আমাদের জাতীয় সঙ্গীত 'জন-গণ-মন-অধিনায়ক জয় হে'—তাকে বাঞ্চাল করবার জন্য ভারতবর্ষে বিভিন্ন কর্নার থেকে একটা পরিকল্পিত. চক্রান্ত চলছে। যদিও প্রধানমন্ত্রী সম্প্রতি এখানে বলেছেন যে, আমাদের জাতীয় সঙ্গীত—'জন-গণ-মন-অধিনায়ক জয় হে'—একে অবিকৃত রাখা হবে। কিন্তু ঘটনা হচ্ছে, টি. ভি. অনুষ্ঠানে সিওল এশিয়াডের যেসব অংশ দেখানো হচ্ছে তারমধ্যে দেখা গেছে, বহু ক্ষেত্রে 'জন-গণ-মন-অধিনায়ক'র সুর বাজানো হচ্ছে না, 'সারে জাঁহা সে আচ্ছা' বাজানো হচ্ছে। কাজেই ঘটনাটা উদ্বেগজনক বলেই আমার এই দৃষ্টি আকর্ষণী। এ বিষয়ে অনুসন্ধান করে সেখানে প্রকৃতপক্ষে কি ঘটনা ঘটছে সে ব্যাপারে তথ্য দেওয়া হোক। যদি অবস্থাটা অন্যরকম হয় তাহলে পশ্চিমবঙ্গের মানুষের কণ্ঠে তীব্রভাবে তার বিরুদ্ধে অভিযোগ ধ্বনিত হবে। সেদিন প্রধানমন্ত্রী যে কথা বলে গেলেন তার সঙ্গে এর কোনও সামঞ্জস্য থাকছে না। এ-বিষয়ে জনগণের মধ্যে প্রচার চালাতে হবে। এটা শুধু 'জন-গণ-মন-অধিনায়ক জয় হে'—একে বর্জন নয়, এর মধ্যে দিয়ে রবীন্দ্রনাথকে বর্জন করা হচ্ছে। এই যে প্রবণতা দেখা যাচ্ছে সেটার আমি প্রতিবাদ করছি।

**श्री आब्दूल काइम चौधूरी :** मिस्टर डिपटी स्पीकर सर, मैं आपके माध्यम से एक विषय की ओर माननीय चीफ मिनिस्टर का अटेन्शन ड्रा करना चाहता हूँ। इस्लामपुर में इस्लामपुर-पुलिस इज ऐकिंग औन ही टीम्स आफ दी सी० पी० आई० एम० लीडर्स एण्ड कैडर्स। उसी के इन्स्टेन्स साइट मैं एक घटना का जिक्र कर रहा हूँ। गत सात अगस्त

को ग्राम-बंगला बन्द का डाक दिया गया था। सी० पी० एम० के कैडरों ने चासियों को उस दिन चास नहीं करने दिया। चासियों का गोरू छीन लिया २१ जोड़ा गोरू। इस केस को थाना में दर्ज कराया गया, मगर थानाने कोई ऐक्शन नही लिया। थाना में एफ० आई० आर० किया गया कि २१ जोड़ा गोरू छीन लिया गया हैं। फिर भी थाना ने कोई ऐक्शन नहीं लिया। ए० स० डी० ओ० ने रिक्रेस्ट किया कि इसकी इन्कायरी की जाय। एफ० आई० आर० करने पर भी सी० पी० एम० और उसके लीडरों ने ऐक्शन नहीं लेने दिया। सी० पी० एम० के लीडर ने कहा कि पहले केस को बिथड्रा किया जाय तव गोरू दिया जायगा। इस तरह से चिट्टी भी दी गई कि केस बिथड्रा होने पर ही २१ जोड़ा गोरू वापस किया जायगा। ओ० सी० की प्रेसर पर प्रेसर दिया जाता हैं—वार-वार दवाव दिया जाता हैं कि अमुक को उकैती में फँसा कर जेल करा दिया जाय मगर सही माने में बो उैकत नही हैं। और वास्तब में जो उकैत हैं, उनके वारे में कहा जाता हैं कि इनको रीहा किया जाय।

**শ্রী মহববুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সঙ্গে সঙ্গে আপনার সাহায্য চাচ্ছি যাতে সংশ্লিষ্ট মন্ত্রী আমার এই বিষয়ের প্রতি গুরুত্ব দিয়ে বিবেচনা করেন। মননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মালদাহ্ জেলায় কোনও সাব ডিভিসন নেই। পশ্চিমবাংলায় এমন কোনও জেলা নেই যেখানে সাবডিভিসন নেই। একমাত্র মালদাহ ছাড়া অন্য সমস্ত জেলায় সাবডিভিসন আছে। বহু দিন থেকে এই ব্যাপারে দাবি জানানো হচ্ছে, সাব ডিভিসন না করে মালদাহ্ জেলাকে বঞ্চিত করা হচ্ছে, এই জেলার জনসাধারণের কথা শোনা হচ্ছে না। আজ পর্যন্ত সেখানে একটা মহকুমা শহর করা হয়নি। সেই জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী এবং সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যেন এই মালদাহ্ জেলায় একটা মহকুমা শহর করা হয়। একাধিক করলে ভাল হয়, কারণ এখানে লোক সংখ্যা অনেক বেড়ে গেছে। নর্থ মালদাহ থেকে ৭০-৮০ মাইল দূর থেকে লোককে আসতে হয় নানা কাজে। সেই জন্য আপনার মাধ্যমে এই ব্যাপারের প্রতি দৃষ্টি আকষর্ণ করছি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি মর্মান্তিক বিষয়ের প্রতি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে আগেই বলে নিই এই ব্যাপারটা বলতে দেবার জন্য আমাকে একটু বেশি সময় দেবেন কারণ সময়ের ব্যাপারে আপনি একটু কৃপন আছেন। ভারতবর্ষের অবক্ষয়ী সমাজ ব্যবস্থার কারণস্বরূপ বধূ হত্যার ঘটনা নিত্য-নৈমিত্তিক হয়ে দাঁড়িয়েছে। আমার নির্বাচনী এলাকায় এই ধরনের একটি মর্মান্তিক ঘটনা ঘটেছে গত জুন মাসে, যে ঘটনার নজীর আর কোথাও পাওয়া যাবে না। জুন মাসের ১৪ তারিখে একজন মহিলার ২৫-৩০ হাজার টাকা পন দিয়ে বিয়ে হয়। বিয়ে হওয়ার পরের দিন যখন সে শ্বশুর বাড়ি যায়, ওখানকার স্থানীয় লোকেদের থেকে জানা গেল সন্ধ্যা থেকে নববধূকে পাওয়া যাচ্ছে না।

[2-20 — 2-30 P.M.]

তারপর সকাল বেলায় ৭ মাইল দূরে জঙ্গলের গাছে ঝুলন্ত অবস্থায় তার মৃতদেহ পাওয়া যায়। প্রথমে এই ঘটনাকে আত্মহত্যার ঘটনা বলে চালিয়ে দেবার চেষ্টা করা হয়। মহিলা সমিতির পক্ষ থেকে স্থানীয় থানায় ঘেরাও ও ডেপুটেশন দেওয়া হয় এবং এস. পি.-কে স্মারকলিপি দেওয়া হয়। তারপর জেলা প্রশাসন এতে হস্তক্ষেপ করে এবং তদন্ত শুরু করে। কিন্তু তিন মাস অতিক্রান্ত হয়ে গেল, এর প্রকৃত কারণ উদ্‌ঘাটিত হয়নি। জনগণের মধ্যে ক্ষোভ দেখা দিয়েছে—যাতে এই ব্যাপারে দ্রুত তদন্তের কাজ শেষ করে প্রকৃত সমস্যার সমাধান করা যায় সেই বিষয়ে দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি দার্জিলিংয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ব্যাপারটি হল—আপনি জানেন This is for the first time in the history of Darjeeling that on 27th July, 1986 many innocent people were killed in Kalimpong by police firing and on 25th May, 1986 many innocent people of Kurseong were also killed by police firing. গোর্খা লিগ পার্টি থেকে আমরা দাবি করি এটা দেখা দরকার এবং জুডিশিয়াল এনকোয়ারি করা দরকার। বহু ইনোসেন্ট পিপ্‌ল এতে ইনজিওর্ড হয়েছে। এক্ষুনি ইনজিওর্ড-র তালিকা প্রকাশ করা হোক আমরা এটা চাই। স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই—দার্জিলিং একটা খুব সেনসেটিভ এরিয়া হয়ে গেছে। আপনারা জানেন সোনাদা একটা সেনসেটিভ এরিয়া, এখনে ফায়ার ফাইটিং ফোর্স রাখা দরকার। যারা এইসব দুষ্কৃত কর্ম করছেন তাদের অ্যারেস্ট করা দরকার। কয়েকদিন আগে দুষ্কৃতকারী কয়েকজন—দুইজন ভদ্রমহিলাকে আক্রমণ করেন, সেই দুষ্কৃতকারিদের শীঘ্রই অ্যারেস্ট করা দরকার। এটা খুবই লজ্জার কথা—You cannot stop the hill people. You cannot stop this agitation. You cannot stop me because I am elected from Darjeeling district. You should tackle the situation very seriously because Gorkhas have sacrificed their lives for the sake of country। স্যার, দার্জিলিংয়ের যে অবস্থা হয়ে যাচ্ছে এটাকে ভাল করে নজর রেখে ট্যাক্‌ল করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহন দপ্তরের মন্ত্রীকে জানাচ্ছি বামফ্রন্ট সরকার জেলা মোটর অ্যাকসিডেন্ট ট্রাইবুনাল গঠন করেছেন। কিন্তু নদীয়া জেলায় সেটা বন্ধ হয়ে যাচ্ছে কেন?

আগে জজ ছিল না সম্প্রতি জজ এসেছেন কিন্তু ট্রাইবুনালের কেস করবার জন্য যে ক্ষমতা দরকার সেই ক্ষমতা জজকে দেওয়া হয়নি বলে বহু অ্যাকসিডেন্ট কেস জমা হয়ে পড়ে আছে। বামফ্রন্ট সরকার সিদ্ধান্ত দিয়েছেন যে মোটর দুর্ঘটনায় নিহত হলে তার আত্মীয়স্বজনকে দু হাজার টাকা পর্যন্ত সাহায্য দেওয়া হবে। কিন্তু প্রশাসনিক গাফিলতির ফলে বহু সাধারণ মানুষ সাহায্য না পাওয়ায় তাদের মধ্যে একটা বিক্ষোভের সৃষ্টি হয়েছে। আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ করব তিনি যেন অবিলম্বে এই বিষয়ে একটা ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** স্যার, পটাসপুর থানার গঙ্গাসাগর গ্রামের একটি মর্মান্তিক ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকমাস আগে এখানে গীতারানি বলে একটি মেয়ের বিয়ে হয়েছিল তার রূপ, গুণে শ্বশুরবাড়ির লোকের মন ভরেনি যৌতুক না দিতে পারার জন্য। ২১. ৯. ৮৬ তারিখে তাকে হত্যা করা হয়েছে। তার ঘাড়ের পাশে আঘাতের চিহ্ন পাওয়া গেছে। গীতারানির বাবা হরিপদবাবু অশিক্ষিত মানুষ বলে গ্রামের একজন শিক্ষিত তরুণকে নিয়ে তিনি পটাসপুর থানায় ডায়রি করতে যান। কিন্তু সেই তরুণের কাছ থেকে কিছু না শুনে তাকে বার করে দিয়ে হরিপদবাবুর কাছ থেকে কিছু না শুনে ডায়েরি লিখে তাতে তার সই করে নেন। গ্রামের লোকের পীড়াপিড়ীতে মৃতদেহ পোস্টমর্টেম এর জন্য পাঠানো হয়েছে কিন্তু অভিযোগ হচ্ছে পুলিশ এবং টাকা দিয়ে সেই পোস্টমর্টেম রিপোর্টটাকে ডিস্টর্ট করার চেষ্টা হচ্ছে। শ্বশুর কিংবা স্বামী গোবিন্দকে এখনো পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি। আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি বিষয়টির প্রতি কঠিনভাবে হস্তক্ষেপ করে থানা, পুলিশ এবং নির্মমভাবে বধূহত্যার ব্যাপারে যারা জড়িত তাদের বিরুদ্ধে অবিলম্বে যেন ব্যবস্থা করা হয়।

**শ্রী মসলেদ্দিন আমেদ :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমদিনাজপুর জেলার গঙ্গারামপুর থানার শুকদেবপুর গ্রামে খগেন্দ্র ঘোষের বাড়ি ২৯. ৭. ৮৬ তারিখে বেলা ১১টার সময় নকশালপন্থীর ৬০/৭০ জন লোক তার বাড়ি আক্রমণ করে এবং তার মুন্ডু চায় এবং বাড়ির লোকজনদের ভয় দেখায়। যারা এসেছিল তারা পাশের গ্রামের লোক। সুতরাং তাদের চিনতে পেরে তাদের নাম দিয়ে থানায় ডায়েরি করা হয়। কিন্তু আজ পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়নি। সেখানে একটা সন্ত্রাসের রাজত্ব চলছে। জনসাধারণ এই কথা মনে করে যে পরোক্ষভাবে এই সরকার দুষ্কৃতকারিদের সাহায্য করছে। সুতরাং অনতিবিলম্বে এমন ব্যবস্থা গ্রহণ করা হোক যাতে জনসাধারণ সন্ত্রাসের হাত থেকে রক্ষা পেতে পারে। আমি এই উপলক্ষে একটি চিঠির কপি আপনাকে দিচ্ছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** স্যার ২৩.৯ তারিখে এই হাউসে কৃষিমন্ত্রী বলেছেন জে. সি. আই. তার প্রতিশ্রুতি রক্ষা করছে না বলে পাট বিক্রি আরম্ভ হয়েছে। আমি বলতে চাই যে জে. সি. আই. সমস্ত পাট কিনতে চায়। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের এগ্রিকালচার ডিপার্টমেন্টের গাফিলতির জন্য অভাবী কৃষক পাট বিক্রি করতে পারছে না। পাট বিক্রি করবার যে পদ্ধতি নির্ধারণ করা হয়েছে তাতে সমস্ত কার্ড ফড়িয়াদের দিয়েছেন। সেই কার্ড দিয়ে তারা পাট কিনছেন। ফলে জে. সি. আই. পাট কিনতে যেতে পারছে না। জে. সি. আই কোনও গুদামও তাদের দেওয়া হয়নি যে তারা পাট কিনে সেখানে রাখবে। এ বিষয়ে একটা ব্যবস্থা অবলম্বন করবার জন্য সরকারকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মহাবাচ্ছা মুন্সী :** স্যার, ৫ বছর হয়ে গেল ভ্যাঙ্গা নদীর ওপর বাঁধ হল না। কিছু মাটি ফেলে দিয়ে রাস্তা তৈরি করেছে। স্লুইস গেট হল না। পাইলিং হল না। এই বাঁধ না হওয়ায় বহু ক্ষতি হচ্ছে। এটাই আমার বক্তব্য।

**ডাঃ মানস ভুঁইয়া :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এমন একটা পর্যায়ে নেমেছে যেখানে সেই দলের

নেতা এবং মুখ্যমন্ত্রীর নাম ব্যবহার করে ডাকাতির মতো দিনের বেলায় মৌজাওয়াড়ি কৃষক সভার জেলা সম্মেলনের নাম করে চাঁদার রসিদ দিয়ে চাঁদা আদায় করছে। ভাদ্র, আশ্বিন কার্ত্তিক খুব অভাবী মাস, এই সময় ওদেরই কৃষক সভার খুনী, দাগী, আসামীরা সবং থানার এবং কাছাকাছি অনেক ব্লক থেকে টাকা আদায় করছে। বামফ্রন্ট সরকারের অত্যাচার এবং কাজ না করে মেদিনীপুর জেলার কৃষক সভার নাম করে মুখ্যমন্ত্রীর নাম ব্যবহার করে, তার খানাপিনার নাম করে, তার জীবিত মূর্তি সবং থানার সামনে স্থাপন করা হবে এই উপলক্ষে লক্ষ লক্ষ টাকা তোলা হচ্ছে। এ ব্যাপারে মেহনতী মানুষ, আদিবাসী শ্রমিকদেরও বাদ দেওয়া হচ্ছে না। এই বিষয়ে জেলা শাসক, বি. ডি. ও. এস. ডি. ও-র কাছে লিখিত অভিযোগ করা হয়েছে। কিন্তু প্রশাসন নীরব। কৃষকসভা এই যে ডাকাতি করে চাঁদা আদায় করছে এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করবার জন্য মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনন্তকুমার শোরেণ ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে ঝাড়গ্রামের অন্যতম বাণিজ্য কেন্দ্র জুবিলি মার্কেট রক্ষণাবেক্ষণ ও উন্নয়নের অভাবে সেই জায়গাটা একটা সমস্যার সম্মুখীন হয়েছে। এর একদিকে রেল দপ্তরের জমি আর একদিকে রাজ্য সরকারের হাট এবং বাজার। সেজন্য অনুরোধ করছি যে কিছু অর্থ বরাদ্দ করে এর একটা ব্যবস্থা করা হোক।

**শ্রী অবনীভূষণ সতপতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের এলাকার গরিব কৃষকদের স্বার্থে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা প্রস্তাব রাখতে চাই। স্যার, আপনি জানেন ঝাড়গ্রাম মহকুমা একটা দীর্ঘ দিনের খরাপ্রবণ, এখানে বিস্তৃত সেচ পরিকল্পনা নেই। প্রতি বছর ব্যাপক খরার ফলে কৃষকদের ফসল নষ্ট হয়ে যায়। ওখানে কতকগুলি ছোট ছোট নদী আছে যাতে বারো মাস জল বয়ে যায়। এই রকম দেব একটা ছোট নদী, এই দেব নদীর উপর যদি একটা সেচ প্রকল্প তৈরি হয় তাহলে ওখানকার হাজার হাজার কৃষক উপকৃত হবে। আমরা বারে বারে এই নিয়ে আবেদন-নিবেদন করেছি, আমি আবার আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে আগামী দিনে দেব নদীর উপর একটা সেচ পরিকল্পনা রূপায়িত হয় এবং ওখানকার কৃষকদের সেচের সুব্যবস্থা হয়।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার বিধান সভা কেন্দ্রসহ সারা পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে ডাক্তারদের যে অভাব সেই অভাবের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এবং সঙ্গে সঙ্গে এই দারুন অভাব মেটাবার জন্য পি. এস. সি. থেকে যে ডাক্তারদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছিল তার মধ্যে শতকরা ৫০ ভাগ জয়েন করেননি। আমার জেলায় ১৭ জন ডাক্তার দেওয়া হয়েছিল, তার মধ্যে মাত্র ৭ জন জয়েন করেছেন, ১০ জন জয়েন করেননি। এই অবস্থায় পশ্চিমবঙ্গ সরকার ডাক্তারের অভাব মেটাবার জন্য যেভাবে অ্যাড হক অ্যাপয়েন্টমেন্টের জন্য উদ্যোগ নিয়েছেন, প্রকাশ্যে অ্যাডভার্টাইজ করে ডাক্তার নেবার যে ব্যবস্থা নিয়েছেন এই ব্যবস্থাকে যাতে ভেস্তে দেওয়া যায়, গ্রামের লোক যাতে ডাক্তার না পায় তারজন্য একটি বিশেষ মহলে চক্রান্ত চলছে। যাতে অতি শীঘ্র এই সমস্ত অ্যাড হক অ্যাপয়েন্টমেন্ট দিয়ে দীর্ঘদিনের ডাক্তারের অভাব দূর করার জন্য স্বাস্থ্য কেন্দ্রগুলিতে কম পক্ষে ডাক্তার দেওয়া যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। বর্তমানে কয়েকদিন যাবৎ যে অবিরাম বর্ষণ চলছে তাতে কাকদ্বীপ, সাগর, পাথরপ্রতিমা, নামখানা থানার সুন্দরবন অঞ্চলের এমব্যাঙ্কমেন্টের ভয়াবহ অবস্থা। এই এমব্যাঙ্কমেন্টের এক অংশ মেন্টেন্ড হয় পঞ্চায়েত দ্বারা, আর এক অংশ ইরিগেশন ডিপার্টমেন্টের মেনটেন করার কথা। কিন্তু ইরিগেশন ডিপার্টমেন্টের অনেক ইঞ্জিনিয়ার স্ট্রাইক করেছেন, সেজন্য ডি. এম.-এর নেতৃত্বে একটা কমিটি করা হয়েছে। ওখানে যারা ইঞ্জিনিয়ার আছেন তারা কাজ করছেন, কিন্তু তারা টেন্ডার করবেন, তারপর কাজ হবে। দ্বিতীয়ত তাদের উপর প্রধানত স্ট্রাকচারাল ওয়ার্কের দায়িত্ব দেওয়া আছে। এখন স্ট্রাকচারাল ওয়ার্ক করা যাবে না। সুতরাং ওখানে ওপরে মাটি দিয়ে কোনও রকমে ঠেকা দিতে হবে যাতে এমব্যাঙ্কমেন্ট রক্ষা হয়। এই মাটি ফেলার ব্যাপার এন. আই. পি'র রেট বেশি, ১২০ টাকায় হাজার মাটি, এর থেকে ইরিগেশনের রেট লো। সেজন্য এই দুটো রেট পাশাপাশি চলতে পারে না। সেজন্য আমার প্রস্তাব ইরিগেশন ডিপার্টমেন্ট তার বাজেট থেকে অনুগ্রহ করে পঞ্চায়েতকে টাকা দিয়ে দিন, আমরা পঞ্চায়েতের মাধ্যমে অতি দ্রুত মেন্টেন করতে পারব। তা না হলে যে ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হচ্ছে তাতে আমাদের আশঙ্কা হচ্ছে আমাদের বন্যার সম্মুখীন হতে হবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের প্রিয় কলকাতা বিশ্ববিদ্যালয় একটা অচলাবস্থার সম্মুখীন হয়েছে। সংবাদপত্রের পাতা খুললে প্রতিদিন দেখা যাচ্ছে নন-টিচিং স্টাফ, ভাইস-চ্যান্সেলর, ডেপুটি রেজিস্টার কেউ না কেউ ম্যান হ্যান্ডেল্ড হচ্ছেন। এর একটা ব্যবস্থা হওয়া দরকার।

[2-40 — 2-50 P.M.]

ছাত্ররা সামগ্রিকভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। সময় মতো রেজাল্ট বার হচ্ছে না, ক্লাশ হচ্ছে না, এবং তার ফলে বিশ্ববিদ্যালয়ের ছাত্র ছাত্রীরা প্রচন্ডভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রী এবং উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি বিশ্ববিদ্যালয়ের এই সমস্যার একটা সমাধান করুন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার রাস্তার যা হাল তার চেয়েও বাঁকুড়া জেলার রাস্তার হাল আরও খারাপ। হুগলি থেকে যখন আপনি বাঁকুড়া জেলায় ঢুকবেন, তখন দেখবেন রাস্তার দুরবস্থার জন্য গাড়ি চালানো যায় না এবং যে কোনও মুহূর্তে একটা অ্যাকসিডেন্ট হতে পারে। মন্ত্রী মহাশয় নিজে গিয়ে বাঁকুড়ার রাস্তার হাল দেখে এসেছেন। তিনি এই ব্যাপারে পি. ডবলু. ডি-র ইঞ্জিনিয়ারদের নিয়ে কয়েকবার মিটিং করেছেন। কিন্তু আজ পর্যন্ত বাঁকুড়ার রাস্তা যে তিমিরে রয়ে গেছে। কাজেই আমি অনুরোধ করছি বাঁকুড়া জেলার রাস্তাগুলি অবিলম্বে মেরামত করা হোক।

## Zero Hour

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, হুগলি জেলার কোননগরে পুঁজিপতি পরিচালিত একটি কারখানা আছে যার নাম হচ্ছে শ্রী রাম সিল্ক। এই কারখানাটি আজকে ছয় মাস ধরে লক আউট হয়ে রয়েছে এবং তার ফলে শ্রমিক কর্মচারীরা চরম দুর্গতির মধ্যে পড়েছে। এর আগে এই কারখানা ষোলো মাস লকআউট হয়ে ছিল। শ্রমদপ্তরের পক্ষ থেকে কয়েক বার মিটিং ডাকা হয়েছে কিন্তু মালিক পক্ষের অনমনীয় মনোভাবের জন্য কোনও সুরাহা হয়নি। তাদের এই মনোভাবের ফলে শ্রমিক কর্মচারী এবং এলাকার সাধারণ মানুষ ক্ষতিগ্রস্থ হচ্ছে। আমি এই ব্যাপারে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি বোধ হয় জানেন পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তরের কি হাল হয়েছে। সবচেয়ে মারাত্মক অবস্থা হচ্ছে কেন্দ্রীয় সরকারের সাহায্য পুষ্ট বিভিন্ন পরিকল্পনাগুলো পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তরের এবং দুজন স্বাস্থ্য মন্ত্রীর অপদার্থতার জন্য কার্যকর হচ্ছে না। কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় ত্রিশ হাজার জনসংখ্যা পিছু একটি হসপিটাল হবে এই কর্মসূচি পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তর শুধুমাত্র দল বাজি করে বাস্তবে রূপায়িত করেনি। আমার বিধানসভা কেন্দ্র সবং-এ একটি গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র হবে এটি তিন বছর আগে স্যাংশন হওয়া সত্যেও শুধু মাত্র স্বাস্থ্যমন্ত্রী এবং বিভাগীয় অফিসারদের অবহেলার ফলে কার্যে রূপায়িত হয়নি। ডিপার্টমেন্টাল অ্যাপ্রুভাল এই হচ্ছে, এই হচ্ছে, করে এত দিন চলে গেল। সাধারণ মানুষের প্রতিনিধি হিসাবে এই নিয়ে আলোচনা করা সত্ত্বেও আজ পর্যন্ত অ্যাপ্রুভাল পাওয়া গেল না। এর উত্তর কে দেবে? কেন্দ্রীয় সরকারের কোটি কোটি টাকা এই অপদার্থ মন্ত্রীদের জন্য গ্রাম বাংলার মানুষের কাছে পৌছাচ্ছে না। তাই আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি এই মন্ত্রী দুজনকে বরখাস্ত করে মন্ত্রিসভার কলঙ্ক দূর করুন।

**শ্রী মতীশ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রে দুটি গুরুত্বপূর্ণ রাস্তা আছে—একটি হচ্ছে বি. টি. রোড আর একটি হচ্ছে পি. ডবলিউ. ডি. রোড। এই পি. ডবলিউ. ডি. রোডটি জেলার শাখা সংযোগকারি রাস্তা। কিন্তু দুঃখের বিষয় এই পি. ডবলিউ ডি রাস্তাটির উপর বিভিন্নভাবে এনক্রোচমেন্ট চলছে এবং সেখানে সমাজবিরোধীদের আড্ডা যেভাবে গড়ে উঠেছে তাতে গোটা আলমবাজার এলাকা এবং বরানগর এলাকায় সমাজবিরোধীদের দৌরাত্ম দিনের পর দিন বাড়ছে এবং বি. টি. রোডের সেই একই অবস্থা—এখানে নূতন নূতন ঝুপড়ি তৈরি হচ্ছে আর সেখানে জুয়া, সাট্টার আড্ডা তৈরি হয়েছে। এই জন্য আমি আপনার মাধ্যমে পি. ডবলিউ. ডি. মন্ত্রী মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে তারা যেন অবিলম্বে সেই রাস্তা থেকে ঐ সব বেআইনি দখলকারীরা যে যে দখল করে বসে আছে তাদের সরিয়ে দেবার ব্যবস্থা করেন এবং ঐ সব এলাকায় যাতে আইন শৃঙ্খলা রক্ষিত হয় এবং আইন শৃঙ্খলা পুনঃপ্রতিষ্ঠিত হয় তার ব্যবস্থা করবেন—এই আশা আমি রাখছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি সরকারকে সতর্ক করে দেবার জন্য দাঁড়িয়েছি। আকাশের অবস্থা অত্যন্ত খারাপ—আমরা ঘর পোড়া গরু, সেই জন্য সিঁদুরে

মেঘ দেখলেই আমাদের ভয় হয়। আবহাওয়া দপ্তর বলছে যে এই রকম আবহাওয়া—খারাপ আবহাওয়া চলতে থাকবে আরও কয়েক দিন ধরে। সেপ্টেম্বর, অক্টোবর মাসে এই রকম ডিপ্রেশনের জন্য ১৯৬৯ সাল, ১৯৭৮ সাল, এবং ১৯৫৬ সালে এইভাবে তিন তিন বার বিধ্বংসী বন্যায় প্রায় ৮/১০টি জেলা একেবার সর্বশান্ত হয়েছিল। আজকে সেই রকম আশঙ্কা আমরা করছি। রিভার ভ্যালি প্রোজেক্ট এলাকায় যে ড্যামগুলি আছে, সেখানে তার ক্যাচমেন্ট এলাকায় সেইভাবে যদি জল আসে তাহলে বন্যা না হবার কোনও কারণ থাকবে না। সেইজন্য আজকে সেই রকম পরিস্থিতির উদ্ভব না হয় তার জন্য আজকে সরকারকে তৈরি থাকতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রীকে আমার সর্নিবন্ধ অনুরোধ যে এই অবস্থায় তিনি অবিলম্বে সংশ্লিষ্ট অফিসারদের ডাকুন এবং ডেকে তাদের সঙ্গে বসুন এবং এর যথাযথ সাবধানতা অবলম্বন করুন। ইঞ্জিনিয়াররা ধর্মঘট করে আছে। তারা মুখ্যমন্ত্রীর আবেদনে সাড়া দেননি। তারা বলেছে যে তাদের উপর যে নিপীড়নমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে, সেগুলি যতক্ষণ পর্যন্ত তুলে না নেওয়া হবে ততক্ষণ পর্যন্ত তারা ধর্মঘট তুলে নেবেন না। আমি তাদের কাছে অনুরোধ জানাব যে তারা তো নিজেরাই বলছে যে তাদের ধর্মঘটের ফলে দেশের ক্ষতি হবে। তাহলে দেশের ক্ষতি করার জন্যই এই কাজ করা হচ্ছে? দেশের মানুষ তো কোনও অপরাধ করেননি। দেশের মানুষের সর্বনাশ করার জন্য নিশ্চয় তারা ধর্মঘট করেননি। কারখানায় যে ধর্মঘট করা হয় তখন সেখানে মানুষের বিরুদ্ধে লড়াই চলে। কিন্তু এখানে সরকার মানে জনগণ এবং জনগণের ক্ষতি করার জন্য নিশ্চয় তারা ধর্মঘট করেননি। কাজেই এই অবস্থাটা তাদের বিবেচনা করে দেখতে হবে। জল ছাড়ার ব্যাপার যেখানে রয়েছে সেখানে অত্যন্ত নিপুণতার সঙ্গে সেটা করতে হবে। এই সব প্রশ্ন যেন তারা বিবেচনা করে দেখেন। আমি এইটুকু শুনে আশস্ত হয়েছি যে আমার সঙ্গে যে ড্যাম-এর সম্পর্ক ঐ ম্যাসেঞ্জোর ড্যাম, ময়ূরাক্ষী রিজারভার—সেখানকার যিনি সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার তিনি কাজে আছেন—কাজ করছেন। কিন্তু শুধু আমার এলাকার কথা নয়—সমস্ত পশ্চিমবাংলার কথা—হাওড়া, হুগলি, বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ—সমস্ত গ্রামে গ্রামে—২৪ পরগনা, নদীয়া সমস্ত পশ্চিমবাংলার স্বার্থ এর সঙ্গে জড়িত আছে। কাজে কাজেই আমি অনুরোধ জানাই ইঞ্জিনিয়ারদের তারা বিবেচনা করুন এবং আলোচনার যে আবহাওয়া, সেটা সৃষ্টি করুন বৈঠকে আসুন, মুখ্যমন্ত্রীর যে আহ্বান, সেই আহ্বানে আপনারা সাড়া দিন। আমি আবার মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাই যে আজকে যে অবস্থার সৃষ্টি হয়েছে তার মোকাবিলা করার জন্য সরকার যেন সজাগ থাকেন, সতর্ক থাকেন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী মাধবেন্দু মোহানতি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। নদীয়া জেলার করিমপুর ব্লকের গোলাপপুর একটি গ্রাম এবং এই গ্রামের অধিবাসীদের অধিকাংশই হচ্ছে সংখ্যালঘু ও তফসিলি সম্প্রদায়ভুক্ত। এই গ্রামে একটি সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে। কিন্তু এই হেলথ সেন্টারে দীর্ঘকাল ধরে কোনও ডাক্তার নেই। অবিলম্বে ওখানে ডাক্তার পোস্টিং করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকের সংবাদপত্রে আপনি

ভারতবর্ষে হাজার হাজার শিল্প রুগ্ন হয়ে পড়েছে, প্রায় ১ লক্ষের ওপর শিল্প রুগ্ন হয়ে পড়েছে। অলোক উদ্যোগ কোম্পানির মালিক কে? সাহু জৈন অ্যান্ড কোম্পানির শান্তি প্রসাদ জৈনের ছেলে অলোক জৈন। তারা সারা ভারতবর্ষের একচেটিয়া মালিক শ্রেণীর অন্যতম। এই অলোক জৈন মহাশয় আলোচ্য প্রতিষ্ঠানটির ক্ষেত্রে কি করেছিলেন? তিনি বার বার কারখানাটির নাম পাল্টিয়েছিলেন, চার বার নাম বদল করেছিলেন। প্রথমে নাম ছিল "অ্যালবিয়ান প্লাই উড্" তারপরে হয়েছিল "অশোকা মার্কেটিং", তা থেকে বদল করে হয়েছিল "ভারত ওভারসিজ" এবং পরিশেষে "অলোক উদ্যোগ"। এইভাবে প্রতিষ্ঠানের নাম বদল করে তিনি বার বার ব্যাঙ্কের কাছ থেকে লক্ষ লক্ষ টাকা ঋণ নিয়েছিলেন এবং আজ প্রায় ৮৮ লক্ষ টাকার ব্যাঙ্কের কাছে ঋণ রয়েছে, ব্যাঙ্ককে শোধ করেন নি। প্রতিষ্ঠানটির মৃত্যু ঘটে কবে? ১৯৭৪ সালে, যখন রাজ্যেও কংগ্রেস সরকার এবং কেন্দ্রেও কংগ্রেস সরকার—রাজ্যে ঐ সময়ে রিগিং করে ক্ষমতায় বসেছিলেন—সেই কারখানাটি বন্ধ হয়ে যায়। অর্থাৎ কারখানাটি কংগ্রেস আমলে বন্ধ হয়েছিল, বামফ্রন্ট আমলে নয়। কংগ্রেস আমলে কারখানা বন্ধ হয়েছে, মালিকরা চুরি করে টাকা অন্যত্র নিয়ে গেছে, অথচ ওরা কোনও ব্যবস্থা গ্রহণ করেননি। ৪ বছর ধরে বন্ধ হয়ে পড়েছিল, বার বার শ্রমিকরা ডেপুটেশন দেওয়া সত্ত্বেও কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি।

[4-50 — 5-00 P.M.]

আর এইসব কারখানা থেকে টাকা তুলে নিয়ে গিয়ে আন্দামান, কাশ্মীরে প্রাইভেট কোম্পানি খুলছেন ঐ জৈন মহাশয়। এই সম্পর্কে বারবার বলা হয়েছে কেন্দ্রীয় সরকারকে এবং ঐ কংগ্রেসের নেতাদের। কই হস্তক্ষেপ তো করলেন না? করবেন কেন? মালিকদের যে তোষামোদ করেন। ওদের গায়ে হাত দেবার ক্ষমতা নেই। হাত দিলে উল্টে যাবেন, সেইজন্য সাহস নেই। ১৯৭৪ সালে কারখানা বন্ধ হয়ে গেল। টাকা তুলে নিয়ে চলে গেলেন মালিক, শ্রমিকদের মাহিনা দিতে পারলেন না, কাঁচামাল কেনা হল না, লক্ষ লক্ষ টাকার ঋণ, পি. এফের টাকা পর্যন্ত আত্মসাদ করেছে ঐ একচেটিয়া মালিকশ্রেণী। তাদেরই জন্য আজ দিল্লিতে রাজত্ব করছেন ঐ রাজীব সরকার। আমরা খুললাম কবে? ১৯৭৮ সালে, বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায়। আর বন্ধ হল কংগ্রেস আমলে, ১৯৭৪ সালে। সুতরাং বামফ্রন্ট সরকার গর্ব করবে না? একটু শুনুন, আমরা নিশ্চয়ই গর্ব করতে চাই। আজকে এই বামফ্রন্ট সরকারের শেষ অধিবেশনে এই ঐতিহাসিক দিনে সমগ্র শ্রমিক শ্রেণীর কাছে আমরা স্বাক্ষর রেখে গেলাম এই বিলগুলি উত্থাপন করে। এই কারখানাগুলি আমরা অধিগ্রহণ করছি আমাদের আর্থিক সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও, চারিদিকে অর্থ সংকট, তারই মাঝখানে দাঁড়িয়ে ঐ মালিক শ্রেণী যে সমস্ত ঋণ করে গেছে ঋণের ধাক্কা ঘাড়ে নিয়ে—বামফ্রন্ট সরকার সাহসের সঙ্গে এইসব কারখানাগুলি অধিগ্রহণ করছেন। তারজন্য আপনারা বাহবা দিতে পারলেন না? উল্টে বিরোধিতা করলেন। আমরা যদি ভাল কাজ করি তাহলে স্বাগত জানাবার চেষ্টা করুন, লোকে আপনাদের ভাল বলবে। মাননীয় মন্ত্রী মহাশয় ঐসব কারখানাগুলিকে অধিগ্রহণের ব্যাপারে অল্প সময়ের মধ্যে অনেক কথা বলেছেন। হাওড়াতে তো আপনাদের দলের লোক বন্ধ কারখানা খুলে দেবার জন্য ভাঙা চাবি দেখিয়ে জিতে গেলেন। আমরা কিন্তু ভাঙা চাবি দেখিয়ে মানুষকে ধাপ্পা দিই না। আমরা শেষ অধিবেশনে ঐসব কারখানাগুলির মধ্যে কিছু

কারখানাকে অধিগ্রহণ করে শ্রমিকদের মুখে হাসি ফোটাবার চেষ্টা করছি, আমরা ধাপ্পাবাজ নয়। কই সাধুবাদ দিতে শিখলেন না? ১৯৭৪ সালে এই কারখানা যখন বন্ধ হল তখন ঐ কারখানার শ্রমিকদের (অলোক উদ্যোগ) মজুরি ছিল ২০০ টাকা। আর আজকে ঐ অলোক উদ্যোগে দেখুন গিয়ে, সেখানে লাভ হচ্ছে। আপনাদের আমলে তো আপনারা হস্তক্ষেপ করবেন না, কিন্তু আমাদের আমলে আমরা ঐ কারখানাটি খুলেছি, সেখানে লাভ হচ্ছে এবং বর্তমানে ঐ কারখানার শ্রমিকদের মাহিনা ৫০০ টাকা করা হয়েছে। কই সাধুবাদ দিতে পারলেন না? আপনারা শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করেন। তারপর গুজরাট ফর্মুলার কথা বলেছেন। ফর্মুলাটি কি? ঋণ শোধ করতে হবে। আমার কথা হচ্ছে, যতগুলি কারখানা বন্ধ হয়ে যাবে সেই সমস্ত কারখানা খোলার প্রাইমারি ডিউটি হচ্ছে রাজীব গান্ধী মহাশয়ের। প্রায় ১ লক্ষের মতন কারখানা বন্ধ হয়ে আছে। ঐ সমস্ত কারখানার শ্রমিকেরা আজকে পথের ভিখারি, অনাহারে শুকিয়ে মরছে, কই আপনারা তো এই সমস্ত কারখানা খোলার ব্যবস্থা করছেন না? আর আমরা সংকটে জর্জরিত অবস্থার মাঝখানে দাঁড়িয়ে যে উদ্যোগ গ্রহণ করছি তাতে আপনারা সমর্থন না জানালেও শ্রমিক শ্রেণী সমর্থন জানাচ্ছে, দেশের মানুষ সমর্থন জানাবে। আপনাদের পিছনে যে কতিপয় মানুষ আছে তাদের বাদ দিলে বাদ বাকি জনসাধারণ আমাদের পিছনে আছে। সর্বশেষে আমি এই বলিষ্ঠ উদ্যোগকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গে ৬টি শিল্প ইউনিট রাষ্ট্রীয়করণের জন্য আলাদা আলাদা বিল নিয়ে এসেছেন নিশ্চয়ই সেখানে সেটা প্রশংসারযোগ্য এবং আমরা দেখতে পাচ্ছি কি যে ১৯৫১ সাল মোতাবেক যে ইউনিটগুলি পরিচালনার জন্য রাজ্য সরকারে ন্যস্ত হয়েছে সেই আইনের বলে ৭৪-৭৫ থেকে আরম্ভ করে '৭৮, '৭৯, '৭৭ এই ৬টি বিল আছে। তাতে দেখতে পাচ্ছি যে বিভিন্ন সময়ে রাজ্য যে গুলিকে পরিচালনার দায়িত্বটা নিয়েছেন—Dr. Paul Lohmann (India) Limited; India Health Institute & Laboratory Limited; Gluconate Limited; Alok Udyoug Vanaspati & Plywood Limited; Engel India Machines & Tools Limited; and Krishna Silicate & Glass Works Limited. আজকে আমরা দেখতে পাচ্ছি সরকার সেখানে বিভিন্নভাবে শ্রমিকদের—৩ হাজার শ্রমিক এই ৬টি কারখানার সাথে যুক্ত—সেখানে তাদের একটা স্থিতিকরণের তাদের চাকুরির আরও বেশি করে নিরাপত্তা আনার জন্য এবং তার পাশাপাশি দেশের এইসব কলকারখানাগুলির মাধ্যমে যে সমস্ত জিনিস উৎপন্ন হবে তাদের একটা বাজার নির্ধারণ করে আরও বেশি করে শ্রীবৃদ্ধি কামনা করবে। আমরা দেখতে পাচ্ছি যে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বিশেষত আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়—আমাদের মাননীয় প্রধানমন্ত্রী মহাশয় এসেছিলেন—তখন যে নোটস টু দি ইউনিয়ন গভর্নমেন্ট সেখানে যে সব কথাগুলি বলেছেন এবং সেখানে আমরা দেখতে পাচ্ছি কি—Approval of Government of India for nationalising the taken over Sick Units under the State Government as per Gujarat Formula রাজ্য সরকার সেখানে মতামত দিয়েছেন এবং এই গুজরাট ফর্মুলা কি? রাজ্য সরকার সেখানে সেই মতটাকে সেই নীতিটাকে মেনে নিয়ে সেখানে চিঠিপত্র আদান প্রদান করেছেন। সেখানে আমরা দেখতে পাচ্ছি কি? Gluconate Ltd., Dr. Paul Lohmann India Limited, Indian

Health Institute an Laboratory Ltd.; Engel India Machines & Tools Ltd., Alok Udyog Vanaspati & Plywood Co. Ltd., সেখানে বলেছেন কি? তাদের যে Sujit Banerji, Secretary, Industrial Reconstruction Department and Public Undertakings Department. Government of West Bengal ৬. ৬. ৮৬ তারিখে যে চিঠিটা দিয়েছেন সেখানে কি বলেছেন—আমি গোটা চিঠিটা পড়ছি না—সেখানে কেন্দ্রীয় সরকারের বক্তব্য আছে। আমরা এখানে বিষোদ্গার করছি সেখানে যে রীতি উভয় পক্ষের পরস্পরের বোঝাপড়ার মধ্যে সেখানে আমরা দেখতে পাচ্ছি কি? তাদের সেক্রেটারি লিখেছেন কি? 'In view of the above I would be grateful if you kindly advise the Banks and Financial Institutions mentioned above to enter into an agreement with the State Government on the basis of the Gujarat Formula of Nationalisation'. তাহলে কি বলব। রাজ্য সরকারের সম্পর্কে বিষোদ্গার করছি, রাজ্য সরকারের সাথে কেন্দ্রীয় সরকারের উভয়ে পরস্পরের মতকে বিনিময় করে তাদের মধ্যে একটা চিন্তা-ভাবনা করে শ্রমিকদের স্বার্থ এবং শ্রমিকদের রক্ষার একটা প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন। আমরা এখানে পরস্পরের সম্বন্ধে কাদা ছোড়াছুড়ি, গালাগালি করছি এটা কিন্তু আমাদের অন্তত পরিষদীয় কাঠামোর মধ্যে বলা উচিত নয়। আজকে মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি, উভয়ে মিলে সেখানে যে প্রচেষ্টা চালাচ্ছেন, কারখানাকে বাঁচাবার চেষ্টা করবেন, সার্বিকভাবে তাদের কল্যাণের এবং সার্বিকভাবে দেশের উন্নয়নের জন্য চিন্তা-ভাবনা করে যে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন আমরা সেজন্য নিশ্চয়ই কৃতজ্ঞ।

[5-10 — 5-20 P.M.]

যেসব কারখানা এখনও পর্যন্ত বাকি আছে, কাউকে দোষারোপ না করে আজকে এক্ষেত্রে যেভাবে অ্যারেঞ্জমেন্ট করেছেন ঐসব ক্ষেত্রেও সেই ব্যবস্থা গ্রহণ করুন। এখানে আমরা ক্লিয়ার দেখতে পাচ্ছি যে, প্রতিটি কারখানা কোনও না কোনও ব্যাঙ্কের সঙ্গে যুক্ত আছে। সেখানে দেখছি, কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কস্ ইউনাইটেড কমার্শিয়াল কর্পোরেশনের সঙ্গে ফিনান্সিয়াল কর্পোরেশনের সঙ্গে ফিনান্সিয়ালি যুক্ত আছে। সেখানে অ্যাঞ্জেল ইণ্ডিয়া মেশিনস্ অ্যান্ড টুলস্ লিমিটেড ইণ্ডিয়ান ফিনান্স কর্পোরেশন অফ ইণ্ডিয়া, কানাডা ব্যাঙ্ক, স্টেট ব্যাঙ্ক প্রভৃতির সঙ্গে যুক্ত আছে। দি ডাঃ পাল লোম্যান (ইন্ডিয়া) লিমিটেড সেখানে স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার সঙ্গে, দি ইন্ডিয়ান হেলথ ইনস্টিটিউট অ্যান্ড ল্যাবরেটরি লিমিটেড ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের সঙ্গে যুক্ত আছে। আজকে সরকার গুজরাট ফর্মুলা স্বীকার করে নিয়ে এখানে যে ডেডলক্ অবস্থা সৃষ্টি হতে চলেছিল সেটা রোধ করতে চাইছেন। তবে আংশিকভাবে এই ব্যবস্থা কংগ্রেস আমলেও—১৯৭৪, ১৯৭৫ সালেও নেওয়া হয়েছিল। তারপর ১৯৭৯ সালেও নেওয়া হয়েছে। আজকে রাজ্যে বামফ্রন্ট সরকার রয়েছেন বলে তারাই এক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করছেন। সুতরাং আজকে যেমন তারা কৃতিত্বের দাবিদার, তেমনি তদানিন্তন কংগ্রেস সরকারও এক্ষেত্রে কৃতিত্বের দাবি করতে পারে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রচেষ্টা গ্রহণ করেছেন এবং তার সঙ্গে যে ফিনান্সিয়াল মেমোরেন্ডাম রয়েছে তাতে আর্থিক ব্যাপারে উল্লেখ আছে। সেখানে বিভিন্ন আর্থিক দায়-দায়িত্বের কথাও উল্লেখ আছে। আমি তাকে ঐসব দায়-দায়িত্বের প্রতি লক্ষ্য রাখতে বলছি। মিসলেনিয়াস্ চ্যাপ্টারে অনেকগুলো ক্লজ্ আছে, কাজেই প্রতিটি ধরে বলতে গেলে সময় লাগবে। তবে এটুকু বলছি

যে, তিনি সেগুলোকে আরও বেশি করে কার্যকর করবেন। সেক্ষেত্রে চিন্তা-ভাবনা করে জাতীয়করণ করলে একটা সার্বিক উন্নতি হবে। তবে জাতীয়করণ হলেই যে শ্রমিকরা সবরকম বেনিফিট পাবে আমরা এটা মনে করি না। জাতীয়করণ শ্রমিকদের স্বার্থের ক্ষেত্রে একটা অগ্রণী ভূমিকা নেয় ঠিকই, কিন্তু সেক্ষেত্রে উৎপাদিত দ্রব্যের মার্কেট তৈরি করবার প্রশ্নটা থেকে যায়। মার্কেট যদি ঠিকভাবে তৈরি করা না হয়, উৎপাদিত পণ্যের বাজার যদি না পাওয়া যায় তাহলে কারখানার একসপ্যানশন সম্ভব হয় না এবং শ্রমিক স্বার্থও বিঘ্নিত হয়। তারপর, অনেকদিন ধরে পরিচালিত সংস্থাগুলির অনেক যন্ত্রপাতিরই গোলমাল থাকতে পারে, ব্যাঙ্কের সঙ্গে দায়বদ্ধতা থাকতে পারে। তবে এখানে এগ্রিমেন্টের মধ্যে দেখছি, সে সবগুলো আইনের মধ্যে আছে, ফিনান্সিয়াল মেমোরেন্ডামে আছে। আমি আশা করি, সেখানে যারা দায়িত্বে থাকবেন তারা আরও তৎপরতার সঙ্গে পরিচালিত করে প্রতিষ্ঠানগুলোকে আরও ভালভাবে চালাবেন যাতে সেখানে আরও শ্রমিকের কর্মসংস্থান হতে পারে। বর্তমানে আমাদের রাজ্যে ৪০ লক্ষের উপর বেকার, কিন্তু ঐ অধিগৃহীত ৬টি সংস্থায় মাত্র ৩,৫০০ শ্রমিক কাজ করেন। আশা করি, এই ৬টি সংস্থা অধিগ্রহণের পর এই বেকার সমস্যার জর্জরিত অবস্থায় সেখানে শ্রমিক সংখ্যা বেড়ে ১০ গুণ হয়ে যাবে। সেখানকার উৎপাদিত বাই-প্রোডাক্ট থেকে যাতে পরিপূরক শিল্প গড়ে উঠতে পারে সেদিকে লক্ষ্য দিয়ে ঐসব কারখানার আরও শ্রীবৃদ্ধি ঘটাবেন আশা করি।

পরিশেষে, পশ্চিমবঙ্গ এবং মাননীয় মুখ্যমন্ত্রী এক্ষেত্রে যে উদ্যোগ নিয়েছেন এবং মাননীয় মন্ত্রী তার সহযোগিতা নিয়ে যেভাবে এগুলোকে দেশের প্রয়োজনের স্বার্থে নিয়োজিত করবার চেষ্টা করছেন, আমি তার প্রশংসা করি। তাকে এই ব্যাপারে স্বাগত জানিয়ে এবং আগামী দিনে রাজ্যের বেকার সমস্যা সমাধান হবে এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প-বাণিজ্য মন্ত্রী মহাশয় যে ৬টি কারখানা অধিগ্রহণ বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি। বিরোধী দলের সদস্য সত্য বাপুলি মহাশয় যে সুরে এবং যে ভাষায় কথা বললেন আর মাননীয় সদস্য কাশীবাবু যেভাবে কথা বললেন তাতে কংগ্রেস যে শতধাবিভক্ত এটা তাদের বক্তব্যের মধ্যে পরিস্ফুট হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে ওনারা তো ট্রেড ইউনিয়ন করেন না তাই ট্রেড ইউনিয়ন সম্পর্কে ওনাদের ধ্যান-ধারণা নেই। আমাদের সেটা ভাল করে জানা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি তার বক্তব্যের মধ্যে কোথাও উষ্মা প্রকাশ করে থাকেন তাহলে সেটা পশ্চিমবঙ্গের স্বার্থেই করেছেন। মাননীয় কাশীবাবু পশ্চিমবাংলার ভোটারদের মাধ্যমেই জিতে এসেছেন, রাজীব গান্ধী তাকে জেতাননি। বিগত দিনে এবং স্বাধীনতার পরে শিল্পে পশ্চিমবাংলা যথেষ্ট পরিমাণে এগিয়ে ছিল। কেন্দ্র সরকারের অনুসৃত নীতির ফলে আমরা আজ কোথায় গিয়ে দাঁড়িয়েছি! বেঙ্গল ক্যামিক্যাল, গ্লুকোনেট এই রকম কারখানা একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে। কেন্দ্র সরকারের অনুসৃত নীতির ফলে ন্যাশানালাইজড ব্যাঙ্কগুলি কি করছে? গত বছরের তথ্যগুলি নিন তাহলেই জানতে পারবেন। পশ্চিমবাংলার মানুষ যে টাকা আমানত করে সেখান থেকে মাথা পিছু কি পাওয়া যাচ্ছে? ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত গুজরাটে মাথা পিছু বরাদ্দের পরিমাণ ৮৫ টাকা, মহারাষ্ট্রে বরাদ্দের পরিমাণ ৮২ টাকা। আর সেই জায়গায় পশ্চিমবাংলা পেয়েছে ২৬ টাকা, ২৪ টাকা। গত বছর কেন্দ্র অনুগ্রহ করে ন্যাশানালাইজড

ব্যাঙ্কগুলির মাধ্যমে ৩৬ টাকা দিয়েছে। এই ফাইনান্সিয়াল ইন্সটিটিউটগুলি রাজ্য চালায় না, রাজ্যের মুখ্যমন্ত্রী বা নির্মলবাবু চালান না। কারখানাগুলি পরিচালনা করতে গেলে টাকা যোগান চাই। সত্য বাপুলি মহাশয় বিলের স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিজিনস-এর এক লাইনও পড়েননি। যদি পড়তেন তাহলে দেখতে পেতেন মাননীয় মন্ত্রী মহাশয় ক্যাটাগরিক্যালি বলেছেন—It is now necessary to acquire the undertakings of the Company for the purpose of reconstructing and rehabilitating it so as to subserve the interests of the general public by augmentation of production and distribution of its products which are essential to the needs of the general public. এই কথা বলতে গিয়ে এই ৬টি কারখানা অধিগ্রহণ করবার পর এর মডার্নাইজেশন এবং ডাইভারসিফিকেশন করতে গিয়ে ৯ কোটি টাকা লাগবে বলেছেন। এই কথা মাননীয় মন্ত্রী মহাশয় তার ভাষণের মধ্যেও রেখেছেন। সত্য বাপুলি মহাশয় বটতলার উকিল, উনি কিছু না দেখে না পড়ে কিছু উল্টো পাল্টা বক্তব্য রেখে সোজা উঠে চলে গেলেন, কোনও কিছু শোনবার ধৈর্য পর্যন্ত নেই। উনি কি বক্তব্য রাখলেন তার উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় কি বললেন সেটা শোনবার অবকাশ পর্যন্ত তার নেই। ওদের আমলে ৫ই মার্চ কৃষ্ণা গ্লাস অধিগৃহীত হয়েছে, ওনাদের আমলে ১৯৭৫ সালের ২২শে জুলাই গ্লুকোনেট ম্যানেজমেন্ট টেক ওভার হয়েছিল। ইন্ডিয়ান হেলথ ইন্সটিটিউট-এ ৪০০ কর্মচারী এবং গ্লুকোনেটে ৫০০ কর্মচারী। ইন্ডিয়ান হেলথ ইন্সটিটিউট ৮ই সেপ্টেম্বর আমাদের আমলে এবং ডাঃ পল লোহম্যান ১৯৭৯ সালে আমাদের আমলে অধিগৃহীত হয়েছে। অলোক উদ্যোগ ১৯৭৮ সালে আমাদের আমলে অধিগৃহীত হয়েছে। আমাদের মাননীয় সদস্য হৃষিকেশবাবু বলেছেন একটার পর একটা প্রাইভেট মালিকানা টাকা নিয়ে চিট করে যাচ্ছে, ওয়ারকারদের কিছু দিচ্ছে না। এই গ্লুকোনেটের একদা ভারতবর্ষ ব্যাপী নাম ছিল, ইন্ডিয়ান হেলথ ইন্সটিটিউটের ভারতবর্ষ ব্যাপী নাম ছিল। ব্যক্তিগত মালিকানায় চালাবার সময় তারা টাকা ড্রেনেজ করেছেন এবং কারখানাকে সিক করে দিয়েছেন। শ্রমিকদের স্বার্থে এইগুলিকে অধিগ্রহণ করে নেবার পর প্রোডাক্ট ডাইভারসিফিকেশন এবং মডার্নাইজেশন করা হয়েছে। ওনারা মডার্নাইজেশনের কথা বলেছেন। মডার্নাইজেশনের কথা নিশ্চই আমাদের পরিকল্পনার মধ্যে আছে। সেই কারণে অলোক উদ্যোগ লাভের মুখ দেখেছে।

[5-20 — 5-30 P.M.]

সরকার অধিগৃহীত ইস্টার্ন ডিস্টিলারি ইতিমধ্যেই লাভের মুখ দেখেছেন এবং আপনারা জানেন যে গুজরাট ফর্মুলা আমাদের সরকার সীমিত ক্ষমতা থাকা সত্ত্বেও গ্রহণ করেছেন। এই ৬টি শিল্পকে ন্যাশানালাইজেশনের মধ্যে দিয়ে আমাদের প্রায় তিন হাজার শ্রমিক যারা এক্সজিসটিং চাকরিতে বহাল আছেন এবং থাকবেন। এখন তো কেন্দ্রের কথা বলতেই হবে। আপনি তো ৪০/৪১ লক্ষর কথা বললেন—আমরাও ওয়াকিবহাল। পশ্চিমবাংলায় ৪১ লক্ষ বেকার যুবক যারা এমপ্লয়মেন্টের এক্সচেঞ্জে নাম লিখিয়েছেন, যারা আপনাদের আমলে নাম লেখাতেন—এখন নূতন কর্ম দেওয়া কঠিন। যাদের চাকরি আছে—আপনাদের অনুসৃত নীতির ফলে একের পর এক তারা বেকার হতে চলেছে। আমরা চাই—রাজ্য সরকারের পক্ষে যাতে সেই চাকরিগুলি প্রোটেক্ট করা যায়, তাদের ইন্টারেস্টগুলি রক্ষা করা যায় তার জন্য একটা পরিকল্পনা রচনা করা হয়েছে। গত ১৮ তারিখে যে একটা আলোচনা হল কেন্দ্র এবং রাজ্য মিলে আমাদের

শিল্পমন্ত্রী একটা তার ব্লুপ্রিন্ট প্রাইম মিনিস্টারের কাছে রেখেছেন। ৬৮৪ কোটি টাকা খুব বড় করে সংবাদপত্রগুলিতে প্রকাশ করলেন, কিন্তু পশ্চিমবাংলায় যে সমস্ত ইন্ডাস্ট্রিগুলি সিক হয়ে গেছে যার অনেকাংশ কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির জন্যই সিক হয়েছে সেই সম্পর্কে তারা তেমন কিছু বললেন না। আমরা জানি ইতিমধ্যে ডিনোটিফিকেশনের ফলে শ্রী দুর্গা কটন মিলে প্রায় ১১ শত কর্মী তারা আজকে কর্ম বিচ্যুত হতে চলেছে-এর জন্য রাজ্য সরকার জবাবদিহী করবে? এই কথাগুলিতো বলতেই হয় পশ্চিমবাংলার মানুষের স্বার্থে। আমরা তো নিশ্চয় কেন্দ্র রাজ্য কনফ্রন্টেশন চাই না। রাজ্যের মুখ্যমন্ত্রী বারবার বলেছেন—আজকে যে কথা শিল্পমন্ত্রী তার বাজেট ভাষণে বলেছিলেন—আমাদের মাসুল সমীকরণ নীতি যেদিন কৃষ্ণমাচারী—১৯৫৬ সালে অর্থমন্ত্রী হয়েছিলেন সেদিন থেকে ইকোয়ালাইজেশন অফ ফ্রেট না হওয়ার ফলে পূর্ব ভারতের শিল্পগুলি একের পর এক মার খেতে লাগল। পূর্ব ভারতে উৎপাদিত যে সমস্ত র-মেটিরিয়ালস সারা ভারতবর্ষে এক দামে সরবরাহ হতে লাগল সেখানে আমাদের এখানে কি হল? এই রাজ্যে প্রায় ২ লক্ষ শ্রমিক সূতাশিল্পের সঙ্গে জড়িত—একটার পর একটা শিল্প সিক হতে চলেছে। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে ১৪টি সূতাকলকে ন্যাশানালাইজেশন করা হয়েছে। আর একটি ম্যানেজমেন্ট টেক ওভার করেছেন মোহিনী প্রোডাক্টকে। একদা ওদের চেষ্টা ছিল—ওদের প্রোডাক্ট ভারত বিখ্যাত প্রোডাক্ট ছিল। কিন্তু মিস ম্যানেজমেন্টের জন্য দায়ী কি নির্মলবাবু? এই শিল্পপতিরা কাদের বন্ধু, ঐ জৈনরা কাদের বন্ধু? কারা দিল্লির সরকার প্রতিষ্ঠিত করবার জন্য অর্থ যোগান দেয়—এই কথাগুলি কাশীবাবুকে বলতে হবে। সেইজন্য পললোমান, গ্লুকোনেট লিমিটেড এইগুলি কি মডার্নাইজেশন ও তার ডাইভারসিফিকেশনের জন্যই এই অবস্থা। সেদিনকার মিটিংয়ে মাননীয় মন্ত্রী আবেদন করলেন প্রধানমন্ত্রীর কাছে আপনাদের অধীনে যে ব্যাঙ্ক আছে তাদের সময় মতো যেন দেয় আর. আই. এ. তাদের কাছে টাকার প্ল্যান এস্টিমেট করে চাওয়া হয়। তারা যখন টাকা এবং স্যাংশনের মধ্যে যে গ্যাপ হয়ে যায় তার ফলে যে প্রাইজ এসক্যালেশন হয়ে যায় তার ফলে আবার টাকা চাইতে হয়। মুশকিলটা সেখানে হয়েছে। ওরা ট্রেড ইউনিয়ন করেন না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে আমাদের একটা ডেভেলপ করে গেছে—ওরা যখন নিয়েই নিয়েছেন, সুতরাং আমাদেরকে তখন একটা নূতন মানসিকতায় রেসপনসিবিলিটি নিতে হবে। সঙ্গে সঙ্গে আপনাকে ডায়নামিক ম্যানেজমেন্টের—উভয়ের কথা। ম্যানেজিরিয়াল পার্সন-র যারা নন অনেকাংশে তারা ক্ষমতা এমনভাবে অপব্যবহার করে যে আপত্তির ফলে অনেক সময় দেখা যায় কিছু কিছু লোকসানের ভার পড়ে। গভর্নমেন্টের যে ক্ষমতা আছে সেইগুলি সেটা অনেক খানি নষ্ট হয়ে যায় এটা শুধু মন্ত্রীর উপর ছেড়ে দিলেই চলবে না অর্থাৎ প্রাইভেট মালিকানার যে দৃষ্টিভঙ্গি থাকবে সেটা থাকা উচিত নয়। আমাদের যৌথ উদ্যোগ অর্থাৎ গভর্নমেন্টকে ডায়নামিক ম্যানেজমেন্ট মেনে নিতে হবে। এবং যাতে করে সরকারের অনুসৃত নীতি ঠিক ঠিক ভাবে অনুসৃত হয় তার দিকে নজর রাখতে হবে। এই কথা বলে যে ৬টা কারখানাকে জাতীয়করণের জন্য যে বিল এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানাই। এবং মাননীয় মন্ত্রী আজকে বিধানসভার শেষ লগ্নে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণীর স্বার্থে যে কাজ করলেন তার জন্য তাকে সাধুবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** স্যার, সাধারণ নাগরিক হিসাবে অনুরোধ করব যে ৬টি কারখানা আপনি গ্রহণ করছেন তার জন্য আপনাকে সাধুবাদ জানানোর সঙ্গে সঙ্গে আমাদের

সকলের চিন্তা যেন এই হয় যে এই কারখানাগুলো কেন সিক হল? বর্তমান বিধানসভার প্রায় শেষ অধিবেশন। আমি অন্যগুলো সম্পর্কে কিছু বলব না কিন্তু ইন্ডিয়ান হেলথ ইনস্টিটিউট, এবং গ্লুকোনেট লিমিটেড সম্পর্কে কিছু বলতে চাই। মালিক, শ্রমিক সম্পর্কই কারখানাগুলির ডুবে যাবার একমাত্র কারণ নয়। তারা পুরানো ওষুধ ছাড়া নতুন কিছু বার করেননি। সেগুলি বার করলে বাজারে ভালোভাবে চালাবারও চেষ্টা করেননি। গ্লুকোনেটের পেথিডিন ইনজেকশন যেটা মুমূর্ষু রোগীর কাছে খুব প্রয়োজন সেটাকে ভালোভাবে চালাবার চেষ্টা করুন। সাধারণ মানুষের স্বার্থে এই দুটো কোম্পানিকে আধুনিকীকরণ করলেই শুধু হবে না এইগুলির রিওরিয়েন্টেশনের কথাও চিন্তা করতে হবে এবং গ্লুকোনেটের পেথিডিন যাতে কালোবাজারি না হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। এই বিলগুলি আনার জন্য সরকারকে সাধুবাদ জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী মতীশ রায় :** স্যার, আজকে মন্ত্রী মহাশয় যে ৬টি কারখানা জাতীয়করণের জন্য যে বিল এনেছেন তার জন্য তাকে স্বাগত জানাচ্ছি। বিরোধী দলের অনেকে বলেছেন যে রাজ্য সরকার শ্রমিকদের কথা শুনে কারখানার অর্থনীতির কথা না ভেবে কারখানগুলিকে রাষ্ট্রীয়করণের যে প্রস্তাব এনেছেন তার ফলে লোকসানের বহর বাড়বে, কোষাগার থেকে আরও টাকা ব্যয়িত হবে। কিন্তু সাধারণ মানুষের সুফল তাতে পাওয়া যাবে না। রাজীব গান্ধীর নেতৃত্বে যে সরকার কেন্দ্রে চলছে তাদের সপ্তম পঞ্চবার্ষিকী নীতিটা কি সেটা আপনারা দেখুন। অতীতে প্রতিটা পরিকল্পনায় দেখেছি পাবলিক সেক্টারের ইনভেস্টমেন্ট খুব বেশি ছিল কিন্তু সপ্তম পরিকল্পনায় দেখছি পাবলিক সেক্টারের ইনভেস্টমেন্ট ৪৭ পারসেন্ট এবং প্রাইভেট সেক্টারের ইনভেস্টমেন্ট ৫৩ পারসেন্ট। এর অর্থ হচ্ছে পুঁজিপতিদের হাতে আরও টাকা দেওয়া যাতে তারা মানুষকে আরও শোষণ করতে পারে। পশ্চিমবঙ্গ সরকার তার বিপরীত দৃষ্টিভঙ্গি চিন্তা করে। আমরা মনে করি একচেটিয়া পুঁজিপতিকে শক্তিশালী না করে তাকে সংকুচিত করা দরকার। তাদের হাতে যে ক্ষমতা আছে সেই ক্ষমতা আগামী দিনে আরও যাতে সংকুচিত হয় সেই চেষ্টা আমরা করব। জাতীয়করণের মধ্যে দিয়ে সামগ্রিক সুফল পাওয়া যাবে না এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে দিয়ে সেটা আমরা বিশ্বাস করি না।

ভারতীয় সামাজিক কাঠামোর মধ্যে একটা রাজ্য সরকারের যে ক্ষমতা আছে তাকে উপলব্ধি করে শ্রমিক শ্রেণী এবং পশ্চিমবঙ্গের স্বার্থকে যতটুকু রক্ষা করতে পারি সেই দিক থেকে চিন্তা করে এই বিলগুলি আনা হয়েছে। আমরা জানি এই বিলের মধ্যে দিয়ে শ্রমিক শ্রেণীর যে দাবি সেটা পূরণ করতে পারব না। কিন্তু তাদের চাকুরির নিরাপত্তা, তারা যাতে বেঁচে থাকতে পারে, কর্মে যাতে নিয়োজিত থাকতে পারে রাজ্য সরকার সেই ব্যবস্থা করছেন। রাজ্যের আর্থিক ক্ষমতা আরও বাড়বে। কেন্দ্রীয় সরকার বলেছেন যে সমস্ত কারখানায় এক্সাইজ ডিউটি চালু আছে কিংবা অতীতে ছিল সেগুলি রদ করে দেওয়া হয়েছে। আমি শিল্প মন্ত্রীকে অনুরোধ করব, কেন্দ্রীয় সরকারের এই ক্লিয়ারেন্স নেবার পেছনে শ্রীদুর্গা কটন মিল সম্বন্ধে তারা বলেছেন যে এখানে লোকসান বাড়ছে। শ্রীদুর্গা কটন মিলে কত টাকা দিয়েছেন এবং সেখানকার উৎপাদিত সামগ্রি থেকে কত টাকা কেন্দ্রীয় কোষাগারে নিয়ে গেছেন সেটার হিসাব একবার করুন ডাঃ গোপালদাস নাগ যখন শ্রমমন্ত্রী ছিলেন তখন আমি তাকে বলেছিলাম যে শ্রীদুর্গা কটন মিল পরিচালনার ভার নেবার পর কেন্দ্রীয় সরকার সেখান থেকে

১৭ লক্ষ টাকা এক্সাইজ ডিউটি পেয়েছিলেন। আজকে তার পরিমাণ কত হবে? পশ্চিমবাংলার স্বার্থ যদি রক্ষা করতে চান তাহলে রাজীব গান্ধী সরকারকে অনুরোধ করুন যেখানে এক্সাইজ ডিউটি চালু আছে আগামী পাঁচ বছরে সেই সমস্ত কারখানার উৎপাদন থেকে এক্সাইজ ডিউটি রেহাই দেওয়া হোক। আমরা যদি এই সুযোগ পাই তাহলে প্রতিযোগিতার ক্ষেত্রে দাঁড়াতে পারব, কারখানায় টাকা লগ্নি করে উন্নত মানের মেশিন বসাতে পারব। ভেষজ শিল্পে গবেষণামূলক কাজ নেই বলে প্রয়োজনীয় ঔষুধ তৈরি হচ্ছে না। এবং ঔষধ তৈরি না হবার ফলে বাজার ধরতে পারা যাচ্ছে না। এখান থেকে কেন্দ্রীয় সরকার হাজার হাজার কোটি টাকা একসাইজ ডিউটি হিসাবে নিয়ে যাবেন, আর তারা হাত গুটিয়ে বসে থাকবেন তা হতে পারে না। কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির জন্য, তাদের অর্থনৈতিক ব্যবস্থার জন্য আজ ভারতবর্ষে এক লক্ষর উপর কারখানা বন্ধ হয়ে আছে—পশ্চিমবঙ্গে এর সংখ্যা সাড়ে বারো হাজার। এ সম্বন্ধে রিজার্ভ ব্যাঙ্কের যে রিপোর্ট বের হয়েছে তাতে দেখা গেছে শ্রমিক অসন্তোষের জন্য খুব কম কারখানাই বন্ধ হয়েছে। বরং মালিকে মালিকে বিরোধ, টাকা তছরূপ, কাঁচা মালের অভাব এবং কেন্দ্রীয় সরকারের নীতির জন্য বহু কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গের অর্থনীতির যদি উন্নতি চান, কর্মসংস্থান চান তাহলে সেই দৃষ্টিভঙ্গি থেকে রাষ্ট্রীয়করণের কথা চিন্তা করুন। সেইজন্যই বলেছি রাষ্ট্রীয়করণ পুঁজিবাদী ব্যবস্থায় দেশের মানুষের উন্নতি সাধন করতে পারে না। কিন্তু আমাদের যে টুকুন সীমাবদ্ধ ক্ষমতা আছে তার মধ্যে দিয়েই শ্রমিক শ্রেণীকে বাঁচাতে চাই। অতীতে যেভাবে মালিকের স্বার্থে কারখানা বন্ধ করে দেওয়া হয়েছে আমরা তার বিরুদ্ধে মত প্রকাশ করে বিকল্প ব্যবস্থা গ্রহণ করেছি। এই প্রসঙ্গে আর একটা কথা তার দপ্তর সম্বন্ধে বলতে চাই। তার দপ্তরে বর্তমান সেক্রেটারি যিনি আছেন তার সম্বন্ধে আমার কোনও অভিযোগ নেই। কিন্তু ডেপুটি সেক্রেটারি যিনি আছেন তার সম্বন্ধে আমার অভিযোগ আছে। আমি একটি কারখানার সঙ্গে জড়িত। সেই কারখানা যাতে লিক্যুইডেশনে না যায় এবং তাকে চালাবার জন্য সমস্ত রকম চেষ্টা করি।

কিন্তু একজন ডেপুটি সেক্রেটারির দীর্ঘসূত্রতা নীতির জন্য আজকে হাইকোর্ট থেকে নিলাম হয়ে সেই কারখানার সমস্ত মেশিন বিক্রি হয়ে গেল, আমরা আটকাতে পারলাম না। এটা দুঃখজনক ঘটনা। আমাদের ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় সেই ব্যাপারে যথেষ্ট কাজ করেছেন, তিনি উদ্যোগ নিয়েছেন শ্রমিক শ্রেণীকে বাঁচাবার জন্য। শিল্প মন্ত্রী মহাশয় চেষ্টা করেছেন, কিন্তু তার দপ্তরের ডেপুটি সেক্রেটারি যে শৈথিল্য দেখিয়েছেন এই ঘটনার যাতে পুনরাবৃত্তি না হয় তারজন্য তিনি যেন সজাগ থাকেন। আমি মনে করি শ্রমিক শ্রেণীর স্বার্থকে রক্ষা করা দরকার। আমাদের আইনে যেটুকু সুযোগ আছে সেই সুযোগ ব্যবহার করতে হবে। সেই সুযোগ যদি ব্যবহার করতে না পারি তাহলে ওদের সাথে রাষ্ট্রীয় পরিচালনার ক্ষেত্রে যে গুণগত প্রভেদ সেটা তুলে ধরতে পারব না পশ্চিমবঙ্গের মানুষের কাছে। পশ্চিমবঙ্গে আজও এই ধরনের বহু কারখানা ধুঁক ধুঁক করছে। ওরা ভাবছেন রাজ্য সরকারের এতে বিপদ এবং পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের এটা দায়িত্ব। আমি কাশীবাবুকে অনুরোধ করব তিনি যে দলের সাথে আজকে যুক্ত সেই দলের নেতাদের এবং কেন্দ্রীয় মন্ত্রীদের অনুরোধ করবেন, নারায়ন দত্ত তেওয়ারি যিনি শিল্পমন্ত্রী হিসাবে দিল্লিতে আছেন তাকে অনুরোধ করবেন যে তার দায়িত্ব অনেক বেশি। পশ্চিমবঙ্গ থেকে যে পরিমাণ জিনিস আজকে উৎপাদিত হতে পারে, নতুন শিল্প গড়ে তোলার যে সম্ভাবনা আছে সেটাকে যদি কাজে লাগাতে না পারেন শুধু

বামফ্রন্ট সরকারকে বেকায়দায় ফেলার জন্য তাহলে পশ্চিমবঙ্গের মানুষের কাছে তারা বাহবা পাবেন না, উপরন্তু ভবিষ্যত বংশধরদের কাছে তাদের জবাব দিতে হবে। অতীতে যেমন করে শিল্পমন্ত্রী তরুনকান্তি ঘোষ মহাশয় পশ্চিমবঙ্গে শিল্প গড়ে তোলার ক্ষেত্রে যে সর্বনাশা কাজ করে গেছেন বিধানবাবুর আমলে আজকে সেই পথে তারা চলেছেন। তাই বলব সেই সর্বনাশা পথ ছেড়ে রাজীব গান্ধীর প্রশংসা করছেন করুন কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে পশ্চিমবঙ্গের শিল্পকে যাতে গড়ে তোলা যায়, পশ্চিমবঙ্গের স্বার্থকে যাতে রক্ষা করা যায় তারজন্য আইনগত যে বাধা আছে সেই বাধাকে দূর করার ব্যবস্থা করুন। পশ্চিমবঙ্গে ব্যাঙ্কের ক্ষেত্রে আমাদের মুখ্যমন্ত্রী তৎকালীন অর্থমন্ত্রী বার বার দিল্লির কাছে আবেদন করেছিলেন যে ব্যাঙ্ক পরিচালনার ক্ষেত্রে রাজ্যগুলির ভূমিকা আছে। আমাদের রাজ্য সরকার ব্যাঙ্ক চালানোর জন্য যে আবেদন করেছিলেন কেন্দ্রীয় সরকার সেই অধিকার দেননি। রাষ্ট্রীয় কোষাগারে ব্যাঙ্কের যে অবদান সেটা কাশীবাবু নিশ্চয়ই জানেন। পশ্চিমবঙ্গে শিল্প গড়ার ক্ষেত্রে কেন্দ্রের কি কিছু করণীয় নেই? আমাদের ন্যায্য অধিকার আমরা পাব না? সেজন্য রাষ্ট্রীয়করণের মধ্যে দিয়ে আমরা মানুষকে বাঁচাতে চাই। এই কারখানায় কাজ করার অধিকার তোমার আছে, এই কারখানার উৎপাদনের সাথে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থ জড়িত আছে, সমস্ত দেশের মানুষ তার দ্বারা উপকৃত হবে।

সেজন্য আজকে এই শিল্পের পুনর্গঠনের জন্য রাষ্ট্রায়ত্ব দরকার। যে ঘটনাগুলি ঘটেছে আমি মনে করি এক দিনের মধ্যে সেই সমস্যার সমাধান করতে পারব না। আমি শিল্প মন্ত্রীকে অনুরোধ করব রাষ্ট্রায়ত্ব কারখানার শ্রমিকদের কতকগুলি অসুবিধা থাকবে, সেই অসুবিধাগুলি আগামী দিনে সংশোধনের মাধ্যমে দূরীকরণের ব্যবস্থা করবেন। তাদের ক্ষতিপূরণের ক্ষেত্রে, চাকরির স্থায়িত্বের ক্ষেত্রে এখানে যেভাবে ব্যাখ্যা দেওয়া হয়েছে সেটা ত্রুটিপূর্ণ। আজকে তা নিয়ে আলোচনার পরিবেশ নেই, ক্ষুদ্রতর জিনিস নিয়ে আলোচনার পরিবেশ সৃষ্টি করা উচিত নয়, সেজন্য আজকে মন্ত্রী মহাশয় যে বিল এখানে এনেছেন রাষ্ট্রীয়করণের জন্য সেই বিলকে অভিনন্দন জানাচ্ছি। আমি কংগ্রেসি বন্ধুদের বলব রাষ্ট্রায়ত্ব কারখানা যাতে আগামী দিনে আরও ভালভাবে চলে উন্নতমানের হতে পারে তারজন্য আপনারা পশ্চিমবঙ্গ সরকারের হাতকে আরও শক্তিশালী করুন, কেন্দ্রীয় সরকারকে চাপ দিন যাতে এখানে আরও অর্থ বিনিয়োগ করে। এই কথা বলে সমস্ত বিলগুলিকে আবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 P.M.]

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের শিল্প মন্ত্রী ৬টি কারখানাকে জাতীয়করণ করবার জন্য যে বিল উত্থাপন করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। বর্তমানের দুর্যোগময় পরিস্থিতিতে আমার অঞ্চলের হাজার হাজার মানুষ মেরুদণ্ডহীন হয়ে রয়েছে তাই তাদের উদ্ধারের কাজে আমি ব্যস্ত ছিলাম। তবে এই বিল সমর্থন কর বার জন্য এবং আপনাকে ও মন্ত্রী মহাশয়কে সাধুবাদ জানাবার জন্য আমি সভায় এসেছি। একটু আগে এ বিলের আলোচনা প্রসঙ্গে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় যে ভাষণ দিলেন তাতে আমি বুঝলাম না কার কণ্ঠস্বর আমি শুনছি। মালিকরাও সে রকম কথা বলেন না যা উনি বললেন। উনি সাধারণত ট্রেড ইউনিয়ন করেন না এটা আশা করি

সকলেই জানেন। দুঃখের সঙ্গে জানাচ্ছি ইস্টার্ন ডিসট্রিলিয়ারি কারখানাটি খুব ভালভাবেই চলছিল কিন্তু উনি সেখানে অশান্তি সৃষ্টি করবার জন্য একেবারে উঠে পড়ে লেগেছেন। কারখানাটিতে উনি অরাজকতার সৃষ্টি করছেন। একটি শিল্পকে জাতীয়করণ করবার ব্যাপারে যে সমস্ত ল্যাকুনা থাকে বা সরকারি লাল ফিতার বাঁধন থাকে তাতে অনেক সময় দেখা যায় আপনার এই মহৎ প্রচেষ্টা নয় ছয় হয়ে যায়। ওরা কারখানাটিকে ডি-নোটিফাই করছেন মালিকরা মুনাফা লুঠে নিয়ে কারখানাকে ছিবড়ে করে দেয় এবং তার ফলে লক্ষ লক্ষ শ্রমিক বেকার হয়ে পড়ে। অবশ্য এইসব পরিস্থিতিতে অনেক সময় দেখা যায় শ্রমিকরা আন্দোলন করে, সংগ্রাম করে ত্যাগের মাধ্যমে সরকারকে দিয়ে কারখানা অধিগ্রহণ করান। কিন্তু কেন্দ্রীয় সরকার ডি-নোটিফাই করে সেগুলো আবার মালিকের হাতে ফিরিয়ে দিচ্ছেন এবং তার ফলে শ্রমিকদের বিপদে ফেলছেন। ওদের দৃষ্টিভঙ্গিটাই হচ্ছে এই রকম। বামফ্রন্ট সরকার শ্রমিকের বন্ধু তাই আমরা শ্রমিকদের জন্য ভাবি। আমরা আগে চারটি কারখানা হাতে নিয়েছি এবং তাদের ফাংসানিং সম্বন্ধেও বলা হয়েছে। এখন আমরা ৬টি কারখানা গ্রহণ করতে চলেছি। বামফ্রন্ট সরকার জনগণের স্বার্থ রক্ষা করে, তাই জনগণ সরকারকে তাদের বন্ধু মনে করে। এই যে জাতীয়করণ করতে চলেছি তাতে আমরা সেই বন্ধুত্বের প্রমাণই দিচ্ছি, দুঃখের সঙ্গে জানাচ্ছি কিছু কিছু আমলা এবং প্রশাসনব্যবস্থার মধ্যে আরও কিছু লোক আছেন যারা আমাদের এই কাজে বাধা সৃষ্টি করেন। ইস্টার্ন ডিস্ট্রিলিয়ারির কথা বলছি, কারখানাটি লাভেই চলছে। তবে সত্যবাবু এভাবে যদি পেছনে লেগে থাকেন তাহলে কি হবে জানিনা মোটামুটি কারখানাটি লাভে চলছে এবং আগামী দিনেও লাভে চলবে এটা আশা রাখি। ১৯৮৪ সালের জুন মাসে ঐ কারখানার ব্যাপারে বিধানসভায় বিল এনেছিল এবং সেটা পাশও হল। কিন্তু দু বছর ধরে দেখছি একটা কাস্টোডিয়ানের মারফৎ কারখানাটি চলছে। একটা কারখানা চালু রাখার জন্য নিয়ম কানুন মেনে চলতে হয়। একজন কাস্টোডিয়ানের দরকার, সর্বক্ষণের জন্য ডাইরেক্টার, এবং উপযুক্ত লোক নিয়ে বোর্ড গঠন করে তবেই কারখানা পরিচালনা করা উচিত এই সুব্যবস্থা যেখানে না থাকে সেখানে সাধারণত কাস্টোডিয়ানের হাতে পরিচালনার দায়িত্ব দেওয়া হয়, যে কাস্টোডিয়ানরা সর্বক্ষণের লোক। কাস্টোডিয়ানের হাত থেকে একটা পার্মানেন্ট বডির হাতে কারখানা পরিচালনার ভার যেতে দীর্ঘ সময় লেগে যায় এবং ভ্যাকুয়াম পিরিয়ডে দেখা যায় কারখানায় চরম অব্যবস্থা। আমি বহু ক্ষেত্রে দেখেছি শ্রমিকরা খেটে খুটে উন্নতির চেষ্টা করলেও এই অব্যবস্থার ফলে তাদের সমস্ত প্রচেষ্টার ক্ষেত্রে বাধা সৃষ্টি হয়।

এই ভ্যাকুয়াম পিরিয়ডে আমি বলব জাতীয়করণ করার পর যে ২ বছর ধরে এই রকম অর্ন্তবর্তীকালীন সময়ে একজন ব্যক্তি বিশেষের হাতে কারখানার পরিচালনা ভার যদি থাকে তাহলে সেই কারখানা যতই ভাল থাকুক না কেন সেটা পিছিয়ে পড়তে বাধ্য। তাতে আমার মনে হয়েছে যে এই বিষয়টা আমাদের আরও দ্রুততার সাথে ব্যবস্থা নেওয়া দরকার। শুধু আমি ইস্টার্ন ডিসটিলারির কথা বলব না—এটা সর্বক্ষেত্রেই প্রযোজ্য। আমি অনেকগুলি দৃষ্টান্ত এই ব্যাপারে দিতে পারি। এই ছয়টি কারখানা নেওয়ার মধ্যে দিয়ে এই বামফ্রন্ট সরকার যে শ্রমিকদের বন্ধু সেটা প্রমাণ করেছে। আপনাদের সংগঠন আপনাদের ডিপার্টমেন্ট এবং আপনারা যত বাধাই দিন না কেন আমাদের এই সরকার সেই সমস্ত বাধাগুলিকে অতিক্রম করে কেন্দ্রীয় সরকারের নীতিকে অতিক্রম করে এত সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে যে কাজ আপনি করতে চলেছেন তার জন্য আপনি সকলের সমর্থন আদায় করতে পেরেছেন।

ঠিক তেমনি এখানকার যে শ্রমিক কর্মচারীরা যারা এই সব জায়গায় কাজ করেন ১০/১২/১৪ লক্ষ শ্রমজীবী মানুষ তারা আজকে বুঝতে পেরেছে যে কারা ওদের বন্ধু। কৃষ্ণা গ্লাস ওয়ার্কের কথা বলেছেন, আরও অনেক গ্লাস ফ্যাক্টরি আছে—যারা এই সব কারখানার ফারনেসে কাজ করে এবং ১৫/২০/৩০ বছর ধরে কাজ করছে--কিন্তু এখনো তাদের বেতন ৪০০/৪৫০ টাকা। সত্য বাপুলি মহাশয়, কাশীনাথবাবু অনেক কথা বললেন দায়িত্বশীল ট্রেড ইউনিয়নের কথা বললেন। কি আর বলব কাশীবাবু তো ট্রেড ইউনিয়ন কি জানেন না। দায়িত্বশীল ট্রেড ইউনিয়ন কাকে বলে পশ্চিমবাংলার একজন বিধেয়ক হিসাবে আপনি যদি না বোঝেন সেটা আমাদের দুর্ভাগ্য। এবং আমরা জানি কংগ্রেসি বন্ধুরা এটা বুঝবেন না। কারণ তারা ট্রেড ইউনিয়ন করেন না। তারা মালিকদের কাছে বসেন শ্রমিকদের ১২টা বাজান এবং নিজেদের সুখের কথা ভাবেন। দায়িত্বশীল ট্রেড ইউনিয়ন ইস্টার্ন ডিস্টিলারিতে রয়েছে দায়িত্বশীল ইউনিয়ন কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরিতে রয়েছে ইগল ইন্ডিয়াতে রয়েছে। এইভাবে ৬টি কারখানায় দায়িত্বশীল ট্রেড ইউনিয়ন সংঘবদ্ধভাবে কাজ করছে। তারা আজকে বামফ্রন্ট সরকারের সাথে থেকে কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে সোচ্চার হচ্ছে এবং আমাদের এই সরকারকে সমর্থন করছে এবং নিজেদের প্রচেষ্টাতেই কারখানাকে বজায় রেখেছে। এই যে সমস্ত ত্রুটি বিচ্যুতিগুলি আছে এগুলি কাটিয়ে আপনি যে কাজ দেখিয়েছেন পরিচালক হিসাবে আপনাকে ধন্যবাদ জানাই। আগে আপনি ইস্টার্ন ডিস্টিলারি বিল যেটা এনেছিলেন তখন আপনাকে বলেছিলাম বিশ্বকর্মা এবং এ বছরও আপনি আবার বিশ্বকর্মার রূপ নেবেন এবং তার জন্য আপনার পিছনে পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষ এবং পশ্চিমবাংলার প্রতিটি জনসাধারণ আপনার পিছনে আছে। যতই কংগ্রেসি বন্ধুরা চিৎকার করুক না কেন গোলমাল বাধাতে পারেন কিন্তু বিশ্বকর্মার রথ চলবেই। আপনাকে আর একবার সাধুবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আনন্দিত যে, আজকে পশ্চিমবাংলার একটা বিশেষ দিন, যে দিনে আপনি আবার নতুন করে ৬টি কারখানা অধিগ্রহণ করার বন্দোবস্ত করেছেন। ডাঃ কানাই ভট্টাচার্য মহাশয় যখন ছিলেন তখন একই প্রশ্ন বারংবার উঠেছিল এবং যাতে এই কারখানাগুলি অধিগ্রহণ করা যায় তা নিয়ে নানা আলোচনা হয়েছিল। আজকে নানা বাধা বিপত্তি সত্ত্বেও এই বিল এসেছে এবং এই বিলকে সমগ্র শ্রমিক শ্রেণী স্বাগত জানাচ্ছে। কারণ, দুটি প্রশ্ন এই বিলকে কেন্দ্র করে এসে গেছে। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় সুকৌশলে অকস্মাৎ এই ন্যাশালাইজেশনের বিরোধিতা করতে শুরু করলেন দেখা গেল। আমরা দেখে আশ্চর্য হচ্ছি। আগেকার দশকগুলিতে—১৯৭২ সালে নির্বাচনের সময় আমরা দেখলাম সিদ্ধার্থ রায় এই কারখানাগুলিতে যেতেন এবং সেখানে গিয়ে বলতেন আমি 'সর্ব রোগঃ ধন্বন্তরী' এসে গেছি, কারখানাগুলি অধিগ্রহণ করব, ম্যানেজমেন্ট টেক ওভার করব, আমাদের ভোট দাও। কিছুদিন আগে ঐ অস্তিত্ববিহীন বিশ্ববিদ্যালয়ের অস্তিত্ববিহীন ডিগ্রি-ধারী মহিলা আমাদের এলাকার লোকসভার সদস্যা নির্বাচিত হয়ে গেলেন। তার একটি কথাই ছিল যে, তিনি দিল্লিতে চাবি আনতে যাবেন এই কারখানাগুলি খুলে দেবার জন্য, অতএব তাকে ভোট দাও। এখন দেখতে পাচ্ছি রাজীব গান্ধী এসে যেই

বলে গেলেন, অমনি মতটা উল্টে গেল। অমনি এখানে হাজির হয়ে বলতে শুরু করলেন কেন ন্যাশানালাইজেশন হচ্ছে এবং এটা খুব ভাল জিনিস হচ্ছে না, খুব সুকৌশলে এটা বলবার চেষ্টা করছেন। খুব সুকৌশলে এটার বিরোধিতা করতে হবে, তাই তারা করতে আরম্ভ করলেন। কিন্তু বিরোধিতা করতে গিয়ে এর মূলটাই উপড়ে দেবার চেষ্টা হচ্ছে এবং সুকৌশলে সেই জিনিসই করবার চেষ্টা করছেন। কারখানাগুলি যে চলছে তার অবস্থা কি—তারা দুটো ইউনিয়ন করছেন। ওরা ইউনিয়নবাজির কথা বলছেন। আপনারা আজকে দুটো ইউনিয়ন করে মারামারি, ফাটাফাটি করছেন। আপনারাই কারখানার ক্ষতি করছেন। এই দায়িত্বটা আপনারা একটু নিন না—একটু ভাল করবার চেষ্টা করুন না—এই মদের কারখানার ইউনিয়নে গিয়ে আপনি ভালই করেছেন। এই সব ইউনিয়নে গিয়ে একটু যদি লক্ষ্য করে দেখেন তাহলে দেখবেন যে, আপনাদের লোকেরা সেখানে কি করছে। এই বিষয়ে একটির পর একটি ঘটনা তুলে ধরা যেতে পারে। কৃষ্ণা গ্লাস সম্পর্কে আমার নিজস্ব অভিজ্ঞতার কথা একটু বলি। সেখানে আপনারা এমন সব কান্ড করছেন যাতে এই কারখানার অগ্রগতি না হয়, এগিয়ে যেতে না পারে। ১৯৭৩ সালে এই কারখানা অধিগ্রহণ করা হল। কি করলেন? ১৯৭৭ সাল পর্যন্ত কৃষ্ণা গ্লাস চালিয়ে গেলেন। কোনও স্কীম ছিল না, কোনও ডেভেলপমেন্ট প্রোগ্রাম হাতে নেওয়া হয়নি। ১৯৭৮ সালে আমরা মাত্র ১৪ লক্ষ টাকা দিয়ে এই কারখানার মডার্নাইজেশনই বলুন, আর মেন্টিন্সেই বলুন, য়দিও এই টাকায় সেটা করা যায় না, তবুও আমরা সেটা করবার বন্দোবস্ত করলাম। আমাদের মন্ত্রী নিজে কারখানায় গিয়েছিলেন। এক্সপার্ট কমিটি তৈরি করবার জন্য নিজেই আলোচনা করেছিলেন। টাকা পয়সার সমস্যায় পড়লেন। এই টাকা পয়সার ব্যাপারে বারংবার চেষ্টা করার পরেও দেখা গেল টাকা পয়সা পাওয়া যাচ্ছে না। কেন না, ব্যাঙ্ক, ফিন্যান্সিয়াল ইনটিটিউশনগুলি এদিকে টাকা দিতে রাজি নয়। হাই কোর্টের কাছ থেকে নিয়ে এসে স্টেট গভর্নমেন্টের হাতে দিলেন। কিন্তু ব্যাঙ্ক ঐ টাকা দিতে রাজি হচ্ছে না। তখন ন্যাশনালাইজেশন করা ছাড়া আর কোনও গত্যন্তর রইলো না, যেহেতু এই কারখানাগুলি ভায়াবল। আমি কৃষ্ণা গ্লাসের কথা বলতে পারি—১ হাজারের বেশি ওয়ার্কার এই কৃষ্ণা গ্লাস একদিন গড়ে তুলেছিল। ১৯৬৭ সালে যখন যুক্তফ্রন্ট সরকার তৈরি হল তখন এই শ্রমিকদের মধ্যে থেকে ২০০/২৫০ জন শ্রমিককে ছাঁটাই করবার চেষ্টা করল এবং তার মধ্যে দিয়ে আন্দোলন গড়ে উঠল। এই সব কারখানা হাতে নেবার পরে কোনও স্কীম না করে, কোনও বন্দোবস্ত না করে লোকগুলিকে বসিয়ে রেখে দিয়ে তাদের হাত নষ্ট করে দিলেন। তারা অত্যন্ত কুশলী শ্রমিক। তাদের একেবারে নষ্ট করে দিতে লাগলেন। এই রকম একটা অবস্থার মধ্যে ন্যাশনালাইজেশনের প্রশ্ন এসে দেখা দিল এবং কিভাবে কি করা য়ায়, তা নিয়ে চিন্তা-ভাবনা শুরু হল। এই প্রসঙ্গে আমি বারুইপুর ফ্যাক্টরি এবং যাদবপুর ফ্যাক্টরি কথা বলতে পারি—বারুইপুর ফ্যাক্টরি উপর বিশেষ গুরুত্ব দিয়ে একটা বন্দোবস্ত করলেন। সেখানকার অটোমেটিক মেশিনে আজকে এক মিনিটে ২৫টি বোতল বেরিয়ে আসছে এবং তার ফলে একটা নতুন সম্ভাবনা হচ্ছে। আজকে ন্যাশনালাইজেশন হচ্ছে যে ওয়ার্কারের হাত একেবারে বসে গিয়েছিল, কান্না-কাটি করত, আজকে সেই ওয়ার্কারই উৎসাহে ফেটে পড়ছে। তারা বলছে কারখানার উন্নতির সঙ্গে সঙ্গে আমাদের দিকেও যেন একটু দেখা হয়। আমরা দেখতে পাচ্ছি ১৩ বছর ধরে এই কারখানায় নানান সমস্যা আছে। [illegible] মেশিনারির কথা আমরা সবাই জানি। সেখানে যে কি

অবস্থার সৃষ্টি হয় সেটাও আমরা সবাই জানি। লাল ফিতার বাঁধনে সবই আটকে থাকে। এই একটা ইনস্টিটিউশন, যা নাকি সরকারি ব্যবস্থার সব কিছুই জনাই দায়ি। কারখানাগুলিতে এটা নানা সমস্যার সৃষ্টি করছে। সামান্য একটা ছুঁচ কিনতে গেলেও এই সরকারি ব্যবস্থার মধ্যে দিয়ে আসতে হয়। এই ব্যবস্থায় কারখানার অগ্রগতি, বিজনেস ম্যানেজমেন্ট, মার্কেট ক্যাপচারিং ইত্যাদি সব কিছুকেই অ্যাফেক্ট করে। ফলে কারখানা ক্ষতিগ্রস্ত হয়। আজকে যখন শ্রমিকরা এই কারখানাগুলি গড়ে তোলবার জন্য সংঘবদ্ধ হচ্ছে, শপথ গ্রহণ করছে, তখন এই সমস্ত কথা যারা বলছেন তাদের আমি বলতে চাই যে, এই শ্রমিকরা নিশ্চয় তাদের যোগ্যতা প্রমাণ করবে। এই সমস্ত অবাস্তব কথা বলে তারা একটা হতাশার সৃষ্টি করতে চাইছেন।

আমরা বলব, শ্রমিকরা তার যোগ্য জবাব দেবে এবং আপনাদের দেখিয়ে দেবে প্রডাকশন কেমনভাবে তোলা যায়। এরজন্য যেটা প্রয়োজন সেটা হচ্ছে, অবিলম্বে হয়ত তিন/চার কোটি টাকার প্রয়োজন হবে। আমি বিশেষ করে কৃষ্ণা গ্লাসের কথা বলছি, তিন/চার কোটি টাকা এরজন্য প্রয়োজন। এই টাকা একসঙ্গে না হলেও অন্তত থেকে থেকে আসা দরকার। অল্প অল্প করে ১৫/২০ দিন অন্তর বা মাসে না এসে এক সঙ্গে আসা দরকার। এক সঙ্গে এই টাকা ইনভেস্ট করার ব্যবস্থা যদি না থাকে তাহলে এই কারখানা পরিচালনা করা কঠিন হয়ে পড়বে। সেইজন্য ব্যাঙ্ক এবং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনস যেগুলি আছে তাদের এ বিষয়ে আরও বেশি উদার হতে হবে। আমি জিজ্ঞাসা করতে চাই, যারা এখানে বিরোধিতা করছেন বা সমর্থনের নামে বিরোধিতা করছেন তার সেই ব্যাপারে কোনওদিকে থাকবেন—বিরোধিতা করবেন, না, সত্যিকারের এই কারখানা গড়ে উঠে যাতে দেশে একটা আদর্শের সৃষ্টি করতে পারে তার চেষ্টা করবেন? এরজন্য এক্সপার্ট কমিটির যদি দরকার লাগে তাহলে তা করতে হবে। বোর্ডে শ্রমিকদের প্রতিনির্ধিত্বের যে প্রশ্নটা সেটা যদি থাকে তাহলে নিশ্চয় একথা বলা যায়, যে সমস্যাগুলি এসেছে সেগুলি শ্রমিক এবং ম্যানেজমেন্ট একসঙ্গে বসে তার সমাধানের অনেকগুলি রাস্তা শ্রমিকরা যখন কাজগুলিকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করে তখন নানানভাবে শ্রমিকদের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি করা হয়। ঐ আই. এন. টি. ইউ. সি, ইয়ং আই. এন. টি. ইউ. সি আবার নতুন আর একটা আই. এন. টি ইউ. সি—এরকম ৫/৬টা করে আই. এন. টি. ইউ. সি বেরুচ্ছে। এই আই. এন. টি. ইউ সি'র এক একটি স্যাম্পল গিয়ে যখন কারখানাগুলিতে গন্ডগোল করে তখন সমস্যার সৃষ্টি হয়। তারা নিজেরা নিজেদের মধ্যে গন্ডগোল সৃষ্টি করে কারখানা পরিচালনায় হস্তক্ষেপ করার চেষ্টা করে ফলে স্বভাবতই শ্রমিকদের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি হয়, বিদ্বেষের সৃষ্টি হয়। এ ছাড়া আবার একদল ওরা মস্তান ট্রেড ইউনিয়ানিজম তৈরি করেছেন। এইসব জিনিস যদি ওরা বন্ধ করতে না পারেন বা কন্ট্রোল করতে না পারেন তাহলে যে কারখানাগুলির সর্বনাশ করবেন তাই নয়, সঙ্গে সঙ্গে নিজেদেরও সর্বনাশ করবেন। ওদের সভাপতি থেকে আরম্ভ করে কেউই আজকে সহজভাবে পথ চলতে পারেন না এইরকম একটা অবস্থার ওরা সৃষ্টি করেছেন। ওদের রাজনৈতিক দল এবং ট্রেড ইউনিয়ন নিয়ে নিজেদের মধ্যেই ওরা বিরোধের সৃষ্টি করছেন। আজকেই খবরের কাগজে পড়লাম, ওদের সুব্রতবাবুর বিরুদ্ধে আর একদল উঠে দাঁড়িয়েছে। তারা রাজীববাবুর দল, না, কার দল জানি না কিন্তু এইভাবে ওরা নিজেদের মধ্যেই মারামারির সূত্রপাত করছেন। দেখেশুনে মনে হচ্ছে আর একটা ট্রেড ইউনিয়নের বোধহয় জন্ম হতে চলেছে।

এইরকম একটা পরিস্থিতির মধ্যে যখন কারখানাগুলিকে জাতীয়করণ করার ব্যবস্থা হচ্ছে তখন আমি বলব, এরজন্য যে ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্টের বা যে কাঠামোগত পরিবর্তন করার ব্যবস্থা করা দরকার তার দিকে আরও বেশি নজর দিতে হবে। তার কারণ একটা আমলাতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আমরা বাস করছি। এখানে গার্ড এবং প্রটেকশন দেবার বন্দোবস্ত আমাদের করতে হবে। এটা সকলেরই আজকে বোঝা দরকার যে একদিন পুঁজিবাদী ব্যবস্থা শ্রমিকদের আশ্রয় দিয়েছিল, আজকে পুঁজিবাদ যখন পতনোন্মুখ তখন এই পচা পুঁজিবাদী ব্যবস্থাকে ছেড়ে পালিয়ে যাবার চেষ্টা হচ্ছে এবং সেইজন্য শ্রমিকদের উপর থেকে ঐ ডিনোটিফিকেশন অব ফ্যাক্টরিস এইরকম কথা বলে এরা তাকে ফেলে পালিয়া যাবার চেষ্টা করছে। পুঁজিবাদী ব্যবস্থার এই যে অবস্থা এর যদি পরিবর্তন করতে হয় তাহলে সামগ্রিক ব্যবস্থার পরিবর্তন না করে তা করা যাবে না। সেই কারণে আমাদের সামনের দিকের যে লক্ষ্য সেই লক্ষ্য নিয়ে এগিয়ে যেতে হবে। বর্তমান অবস্থায় যেটুকু করা সম্ভব, ন্যাশানালাইজেশনের মাধ্যমে সেই কাজ আমরা করার চেষ্টা করব, শ্রমিকশ্রেণী, তারা তার পক্ষে থাকবেন এবং নিশ্চয় তাদের রক্ষা করার আমরা ব্যবস্থা করব। এইকথা বলে আমি শেষ করলাম।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যারা আজকে এই বিলগুলির আলোচনায় অংশগ্রহণ করেছেন তাদের সকলকে আমি ধন্যবাদ জানাচ্ছি। বিশেষ করে বিরোধীদল কংগ্রেসের মাননীয় তিনজন সদস্য—শ্রী সত্য বাপুলি, শ্রী কাশীনাথ মিশ্র, ডাঃ সুশোভন ব্যানার্জি এরা বিরোধীপক্ষের হয়েও এবং সত্যবাবু, কাশীবাবু কিছুটা সমালোচনা করলেও মুলত বিলগুলিকে সমর্থন করেছেন এবং এ পক্ষের সবাই তো করেছেনই সুতরাং আমি সবাইকে ধন্যবাদ জানাচ্ছি।

[6-00 — 6-10 P.M.]

কিন্তু আলোচনা প্রসঙ্গে কয়েকটি কথা উঠেছে, আমি খুব সংক্ষেপে বলতে চাই, মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় অলোক উদ্যোগ বনস্পতির ক্ষেত্রে বলেছেন যে ৩৬ লক্ষ টাকা কেন্দ্রীয় আবগারি শুল্ক বাকি আছে। ঠিকই তো, কারা বাকি রেখেছে? অধিগ্রহণের আগে যে পুরানো মালিকরা ছিল, তারা এই টাকা ফাঁকি দিয়ে চলে গেছে। এখন সব কুকর্ম করেছেন বলেই তো এই কারখানাগুলোর এই দুর্দশা। অধিগ্রহণের পরে আমরা তো এই রকম কিছু করিনি। এই হচ্ছে ব্যাপার। কিন্তু বিট্রানিয়া ইঞ্জিনিয়ারিং যা ইতিপূর্বে জাতীয়করণ করা হয়েছে, তারা কি তৈরি করে? আপনারা জানেন অন্য জিনিসের সঙ্গে খুব গুরুত্বপূর্ণ যিনি রোড রোলার তৈরি করে। পুরোপুরিভাবে এটা হল একটা ভাল কারখানা এটাকে আরও ভাল করে চালাবার পরিকল্পনা তৈরি হয়েছে, ব্যাঙ্কের সঙ্গে আলোচনা চূড়ান্ত পর্যায়ে আছে। আমরা আশা করছি কিছু করতে পারব। একটা কথা বলেছেন যে তিনি বিলগুলোকে সমর্থন করেও বলেছেন—এখন মুশকিল হয়ে গেছে কি, সেই ভাসুর ঠাকুর—দীর্ঘদিন এই জিনিস করছেন, আমরা জানি, সত্য বাবুও মনের দিক থেকে পছন্দ করছেন না। কিন্তু উপায় কি, সমর্থন না করলে তো চাকরি যায়। তিনি বললেন যে ক্যান্সার হয়েছে, অতএব মরে যাওয়া উচিত। আমি ওকে জিজ্ঞাসা করি, তিনি তো কংগ্রেস দল করেন। আই. এন. টি. ইউ. সি কি তার দলের সংগঠন, না, নয়? এই ৬টি কারখানা আই. এন. টি. ইউ. সি.

বলছে, তারা আমাদের সঙ্গে বারে বারে দেখা করে বলেছেন যে এইগুলো জাতীয়করণ করুন। তারা তো একবারও বলছেন না যে এটা ক্যানসার হয়েছে, কৃষ্ণা গ্লাস তুলে দিন। কৃষ্ণা গ্লাসে আই. এন. টি. ইউ. সি. ইউনিয়ন তো সেদিনও দেখা করে গেলেন যে কি হল এটা জাতীয়করণ হবে না? দলের মধ্যে এই রকম মতভেদ, এটা কংগ্রেসের মধ্যেই সম্ভব। আমাদের মধ্যে এটা হয় না। আই. এন. টি. ইউ. সি. এক রকম বলেন, সত্য বাপুলি মহাশয় আর এক রকম বলেন, প্রধানমন্ত্রী আর এক রকম বলেন। এই হচ্ছে অবস্থা। এটা একটা দৃষ্টিভঙ্গির প্রশ্ন যে একটা কারখানা রুগ্ন হয়েছে, দুর্বল হয়েছে, আমরা বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে চাইছি শ্রমিকদের স্বার্থে সেটাকে রক্ষা করতে। আর কেন্দ্রীয় সরকার রাজস্থানের শ্রীদুর্গা কটন মিলকে রাস্তায় বসিয়ে দিলেন, দেড় হাজার শ্রমিককে। মায়া নেই। এটাই হচ্ছে দৃষ্টিভঙ্গির তাফাৎ। এটাই হচ্ছে ঘটনা। মাননীয় সদস্য কাশীবাবু একটা প্রশ্ন করেছেন যে গুজরাট ফর্মুলা—এই তো প্রধানমন্ত্রীর কাছে যে বই দিয়েছি তার মধ্যে গুজরাট ফর্মুলার কথা আছে। আমি তো প্রারম্ভিক ভাষণে বলেছি গুজরাট ফর্মুলার একটা জায়গা আমরা গ্রহণ করতে চাই, সেটা হচ্ছে যে পুরানো দায় স্থির হয়ে গেল, কত তা যে ফর্মুলাতেই হোক যে আমাদের এই টাকাটা দিতে হবে। সেই ক্ষেত্রে গুজরাট ফর্মুলার আছে যে কিস্তিতে ১২ বছরে দেওয়া যাবে এবং তার উপর আর কোনও সুদ লাগবে না। এটা আমরা চাই। এটা এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার তাদের ব্যাঙ্কিং বিভাগ রিজার্ভ ব্যাঙ্ককে হ্যাঁ বলেননি। প্রধানমন্ত্রীর কাছে ১৮ তারিখে আমরা অনুরোধ করেছিলাম, এই জায়গাটা গুজরাট ফর্মুলায় আমাদের হ্যাঁ করে দিন, আমাদের সুবিধা হয়। কিন্তু এখানে গুজরাট ফর্মুলার তো সবটা মিলিয়ে বিচার করতে হবে। যেখানে বলছেন যে পুরানো দায় দায়িত্ব এক পয়সা কমানো যাবে না, সুদ সমেত সেই দায়-দায়িত্ব ঘাড়ে নিতে হবে এবং এই দায়ি মেটাবার জন্য জমি বিক্রি করতে হবে, এইগুলো তো আমরা মানছি না। তাই গুজরাট ফর্মুলার একটা অংশ আমরা মানছি, মানতে চাই। কেন্দ্রীয় সরকার এখনো সম্মতি দেননি। সেই সম্মতি আমরা চাই। এখনো তারা দেননি, এই জায়গায় রয়েছে। ডাঃ সুশোভন ব্যানার্জি খুব গঠনমূলক কথা বলেছেন, গ্লকোনেট কোম্পানি ডাঃ বিধানচন্দ্র রায়ের নাম জড়িত, পেথিড্রিন জীবন দায়ী ওষুধ এবং ইন্ডিয়ান হেলথ ইনস্টিটিউট, ডঃ পল লোম্যান, এদিকে আমরা নজর দিয়েছি এবং ইতিমধ্যে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের কিছু উৎপাদন বেড়েছে। গ্লকোনেট কোম্পানিতে কিছু নতুন যন্ত্রপাতি বসানোর ফলে আগে যেখানে মাসে ২০ কেজি করে পেথিড্রিন পাউডার তৈরি হত, এখন সেখানে ৫০ কেজি তৈরি হচ্ছে। আমরা ২।। গুণ বাড়িয়েছি। আরও বাড়াতে হবে। আরও নতুন ওষুধের কথা বলেছেন, ঠিকই বলেছেন, শুধু পুরনো ওষুধ কেন নতুন নতুন ওষুধ করতে হবে এবং সে কথা আমি আমার লিখিত বিবৃতিতে বলেছি। তিনটি ওষুধ কোম্পানি—গ্লুকোনেট লিমিটেড, ইন্ডিয়ান হেলথ ইনস্টিটিউট এবং পল লোম্যানকে নিয়ে একটা হোল্ডিং কোম্পানি করতে চাই এবং আমি মনে করি সেটা খুব ভালভাবে চলবে। অবশ্যই আমরা ভালভাবে চালাতে চাই। প্রবীণ বিশিষ্ট সদস্য মাননীয় মতীশবাবু এই বিলগুলিকে সমর্থন করে অনেক কথাই বললেন এবং তিনি আমাদের দপ্তরের একজন ডেপুটি সেক্রেটারি সম্পর্কে কিছু কথা বলেছেন। বিষয়টি সম্পর্কে সমস্ত তথ্য আমার জানা থাকলেও প্রাসঙ্গিক নয় বলে আমি তা বলছি না। শুধু মাননীয় সদস্য মতীশবাবুকেই নয় সভার সব সদস্যদেরই আমি অনুরোধ করছি যে, সংসদীয় ব্যবস্থায় আমাদের যে নিয়মগুলি মেনে চলতে হয় সেগুলি

যেন তারা একটু মেনে চলেন। এখানে মাননীয় সদস্যরা অবশ্যই মন্ত্রীর সমালোচনা করতে পারেন এবং করা উচিত, কারণ দপ্তরের পুরো দায়িত্ব মন্ত্রীর। কিন্তু বিধানসভায় কোনও অফিসারের নাম উচ্চারণ করা যায় না, অফিসারদের সম্পর্কে কিছু বলা যায় না। দায়িত্ব সমস্ত মন্ত্রীর, অফিসাররা ভালই করুন, আর খারাপই করুন, বিধানসভার বাইরে সেটা মন্ত্রী দেখবেন, কিন্তু এখানে সমস্ত দায়িত্ব মন্ত্রীকে বহণ করতে হবে। সুতরাং এখানে মন্ত্রীর সমালোচনা করা যায়, অফিসারের সমালোচনা করা যায় না। কারণ এখানে তাদের বক্তব্য রাখার অধিকার নেই, এখানে তারা আত্মপক্ষ সমর্থন করার সুযোগ পান না, সুতরাং এখানে তাদের সমালোচনা করা যায় না। কোনও অফিসার কোনও খারাপ কাজ করলেও সে বিষয়ে দায়িত্ব মন্ত্রীর। তবুও আমি বলি—মাননীয় সদস্য যে অফিসারের কথা ইঙ্গিত করেছেন, সেই অফিসার আমাদের দপ্তরের একজন অন্যতম শ্রেষ্ঠ কর্মী। মাননীয় সদস্য নিরঞ্জনবাবুর এলাকায় জল জমেছে বলে তিনি একটু আগে এখান থেকে চলে গেছেন, তিনি ইস্টার্ন ডিস্টিলারির কথা উল্লেখ করেছেন, তিনি ঐ সংস্থাটির সঙ্গে যুক্তও আছেন। ও'টিতে কাস্টডিয়ান রয়েছে, ও'টি এখনো পুরো কোম্পানি হয়নি, একটু সময় লাগছে। অন্যান্য জায়গায় করে ফেলেছি, ওখানেও হয়ে যাবে, মোটামুটি কাজ হয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কয়েকটি মৌলিক কথা কয়েকজন মাননীয় সদস্য উত্থাপন করেছেন। আমি আগেই বলেছি যে, রুগ্ন শিল্পগুলির ক্ষেত্রে জাতীয়করণই শেষ কথা নয়, এটা তো শুরু, এর দ্বারাই সমস্ত সমস্যার সমাধান হয় না। শুধু জাতীয়করণ করলাম, আর কিছু করলাম না, তাতে লাভ কি আছে? একটা কারখানা কেন রুগ্ন হয়? অনেক কারণে রুগ্ন হয়। পুরনো যন্ত্রপাতি দিয়ে কখনই একটা কারখানাকে চালানো যায় না, যন্ত্রপাতির ক্ষেত্রে, প্রযুক্তির ক্ষেত্রে, টেকনোলজির ক্ষেত্রে তাকে সর্বপ্রথম আধুনিক করে গড়ে তুলতে হয়। অর্থাৎ প্রতিটি ক্ষেত্রেই আধুনিকীকরণের দরকার। সুতরাং ডাইভারসিফিকেশন অবশ্যই করতে হবে। পরিচালন ব্যবস্থার উন্নতি করতে হবে। পরিচালন ব্যবস্থাটা বাদ দিয়ে অন্যান্য ব্যাপারগুলির জন্য—যন্ত্রপাতির আধুনিকীকরণের জন্য, বিভিন্ন মুখী উৎপাদনের জন্য বা ডাইভারসিফিকেশনের জন্য টাকার দরকার। জাতীয়করণের পর রাজ্য সরকারের হাতে মালিকানা আসছে বা মালিক হচ্ছে, কিন্তু রাজ্য সরকারের টাকায় কোনও কারখানা চলতে পারে না, বাজেটের টাকা দিয়ে কারখানা চলতে পারে না। এগুলি চালাতে হলে ব্যাঙ্ক এবং অন্যান্য অর্থ লগ্নী সংস্থাকে টাকা দিতে হবে, কারণ তার জন্যই তারা আছেন। আমাদের রাজ্য থেকে আমানত হিসাবে যে পরিমাণ টাকা তারা গ্রহণ করেন আমরা তার বিশেষ কিছুই পাই না। যাই হোক আমরা বর্তমানে এই সংস্থাগুলির বিষয়ে বসে আলোচনা করে এ গুলিকে কিভাবে লাভজনক করা যায় তার জন্য পরিকল্পনা করতে আরম্ভ করেছি এবং এর পরে আরও ভালভাবে এই কাজে লাগব। যদি ব্যাঙ্কগুলির কাছ থেকে, বিভিন্ন অর্থলগ্নী সংস্থাগুলির কাছ থেকে টাকা পাই তাহলে আমরা এ গুলিকে ভালভাবে চালাতে পারব। আমরা তাদের কাছে বার বার আবেদন করছি। শ্রমিকদের কথা আমি ইতিপূর্বে বলেছি এবং বিভিন্ন সদস্যরাও বলেছেন। এ কথা ঠিক যে, অধিগ্রহণের সময়কালে এই সমস্ত কারখানাগুলির শ্রমিকরা অত্যন্ত দায়িত্বের সঙ্গে কাজ করেছেন, তারা চেয়েছেন এগুলি বাঁচুক, ভালভাবে চলুক। পুরনো রাষ্ট্রায়ত্ব সংস্থাগুলির অভিজ্ঞতা থেকে আমরা দেখছি যে, জাতীয়করণের পরের দিনই শ্রমিকরা কখনই বলেন না যে, যেহেতু সরকারের হাতে চলে এসেছে সেহেতু এখনই তাদের মাইনে পত্র সব ঠিক হয়ে যাবে, মাইনে বেড়ে যাবে। তারা

এ কথা বলেন না। এটাই পশ্চিম বাংলার ঐতিহ্য। পশ্চিমবাংলার ঐতিহ্যশালী ট্রেড ইউনিয়ন আন্দোলন কখনই এই দাবি করে না। সুতরাং এই সংস্থাগুলির ক্ষেত্রেও আমরা আশা করি জাতীয়করণের পরে শ্রমিক কর্মচারিরা সহযোগিতা করবেন, বাস্তব অবস্থাকে তারা মেনে নেবেন। নিরঞ্জনবাবু বলেছেন এই দুর্মূল্যের বাজারে এখানে শ্রমিকরা খুবই কম মাইনেতে কাজ করছেন, এতে তাদের চলছে না, অন্যত্র এই জাতীয় শ্রমিকরা বেশি মাইনে পাচ্ছে। আমরা নিশ্চয়ই শ্রমিকদের উন্নতি চাই, কিন্তু সর্বাগ্রে কারখানা একটু দাঁড়াক। অবশ্যই শ্রমিকদের স্বার্থ রক্ষার নীতি নিয়েই আমাদের রাজ্য সরকার সবসময়ে চলছেন।

[6-10 — 6-20 P.M.]

তাই আমার বিশ্বাস আছে, শ্রমিকেরা সহযোগিতা করবেন। তাদের সহযোগিতা ছাড়া কারখানাগুলিকে ভাল করা যাবে না। এইসব কারখানাগুলির ভালমন্দের উপর তাদের ভাগ্য জড়িত। সুতরাং কারখানা ভাল করার ব্যাপারে তারা সহযোগিতা করবেন এটা আমরা আশা করি। কেন্দ্রীয় সরকারকে কিছু বিরূপ মন্তব্য করা নিয়ে মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় কিছু ক্ষোভ প্রকাশ করেছেন। আমি পরিষ্কার করে বলতে চাই, আমরা রুগ্ন শিল্পের ব্যাপারে কেন্দ্রের সঙ্গে বিরোধিতার পথে যেতে চাই না। কারণ, আজকে ১ লক্ষের মতোন ছোট, বড়, মাঝারি কারখানা রুগ্ন। আমাদের সরকারের কতটা সাধ্য আছে ঐসব কারখানার দায়িত্ব নেবার? আমাদের ছাতা এত বড় নয় যে সেই ছাতার তলায় সবাইকে নিয়ে আসব। মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় থেকে শুরু করে আমাকেও দিল্লিতে দৌড়াতে হচ্ছে, আলোচনা করতে হচ্ছে। আমরা চাই, কেন্দ্রীয় সরকার দায়িত্ব গ্রহণ করুন। কিন্তু তারা করছেন না। এইখানেই আমাদের ক্ষোভ। এই সেদিন ১৮ই সেপ্টেম্বরের সভাতে বললেন টাকা নেই। টাকা ওদের নেই আর আমাদের যেন টাকা আছে। আমাদের কথা হচ্ছে, একটা গঠনমূলক ইতিবাচক দৃষ্টিভঙ্গি নিন। ব্যাঙ্ক, অর্থ লগ্নী সংস্থাদের নিয়ে টাকার ব্যবস্থা করুন। এইসব না করলে পর এই রুগ্ন শিল্পগুলি বাঁচবে না। এই কারখানাগুলিকে বন্ধ করে দেওয়া যায় না, দেওয়া উচিতও নয়। বহু মানুষকে অনাহারের মুখে ঠেলে ফেলে দিতে পারি না। এখানেই দৃষ্টিভঙ্গির তফাত। সেই কথাটা তুলে ধরতে হবে। আমরা কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করতে চাই। পশ্চিমবঙ্গের সামগ্রিক স্বার্থে আমরা এই কথাটা বলতে চাই। আমরা কি লক্ষ্য করছি,—আবার হয়ত ওনারা ক্ষুব্ধ হবেন—প্রায় ২ বছর হতে চলল—বিগত লোকসভার নির্বাচনের সময় কংগ্রেসের পক্ষ থেকে যারা দাঁড়িয়েছিলেন তারা চারিদিকে চিৎকার করে বলেছিলেন, একবার আমাদের ভোট দেবেন, আমরা বন্ধ কারখানা খুলে দেব। আজ দু বছর হতে চলল, ক'টা কারখানা খুলেছে? কেন্দ্রীয় মন্ত্রী শ্রী অশোক সেন বেঙ্গল পটারিজের ব্যাপারে উদ্যোগ নিয়েছিলেন। আমরা পুরো সমর্থন জানিয়েছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার সঙ্গে ক'বার বৈঠক করেছিলেন। আমিও ক'বার বৈঠক করলাম। ট্রেড-ইউনিয়নের লোকেরা ক'বার বৈঠক করেছিলেন। সংসদ সদস্যরাও কবার গেলেন, কিন্তু অশোকবাবু কি করলেন? এই সেদিনও প্রধানমন্ত্রী বেঙ্গল পটারিজ নিয়ে কোনও কথা বললেন না। কেন? এই প্রশ্ন আমরা করতে পারি না? নির্বাচনের সময়ে কারখানা খুলে দেব বলে ভোট পেলেন, আমাদের অনেক প্রার্থীকে হারিয়ে জিতে গেলেন, কই, কারখানা খুললেন না? সুতরাং তার জবাব দিতে হবে না? এই হচ্ছে অবস্থা। আমরা আমাদের সাধ্যের মধ্যে যতটা সম্ভব করা

তার চেয়েও বেশি করছি। আমরা চাই, যেগুলি আমরা ইতিমধ্যে জাতীয়করণ করেছি সেগুলি এবং নতুন যেগুলি জাতীয়করণ করছি সেগুলি এবং আমাদের যে রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থা আছে—পাবলিক আন্ডারটেকিংস যেগুলি তারমধ্যে ভাল চলছে না সেগুলিসহ সবগুলিকে আমরা ভাল করে চালাতে চাই। কেবল ব্যাঙ্কের টাকা নয়, শ্রমিকদের সহযোগিতা নয়, পরিচালন ব্যবস্থারও উন্নতি করতে হবে। আমরা চেষ্টা করছি, এই কাজে সকলের সহযোগিতা চাই। এই কথা বলে আবার সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Nirmal Kumar Bose that the Engel India Machine and Tools Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986, be taken into consideratin, was then put and agreed to.

### Clauses 1 to 33, Schedule and Preamble

The question that clauses 1 to 33, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি কি একসঙ্গে নিচ্ছেন, আপনি যদি বলেন তাহলে আমি একসঙ্গে থার্ড রিডিং-এ বলব, আপনাকে সময় দিতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি যত সময় চাইবেন তত সময় আপনাকে দিতে পারব না। এখন আপনি বসুন।

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the Engel India Machines and Tools Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**Shri Satya Ranjan Bapuli :** আমি থার্ড রিডিংয়ে বলব। আমাকে ১০ মিনিট সময় দিতে হবে।

**Mr. Deputy Speaker :** ইরিলেভ্যান্ট স্পিচ না হলে ১০ মিনিট সময় দেব।

The motion of Shri Nirmal Kumar Bose that the Engel India Machine and Tools Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

### The Krishna Silicate and Glass Works Limited (Acquistion and Transfer of undertakings) Bill, 1986

The motion of Shri Nirmal Kumar Bose that the Krishna Silicate and Glass Works Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986, as settled in the Assembly, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 33, Schedule and Preamble

The question that clauses 1 to 33, Schedule and Preamble do

stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose** : Sir. I beg to introduce the Krishna Silicate and Glass Works Limited (Acqnisition and transfer of Undertakings) Bill, 1986 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The Dr. Paul Lohmann (India) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986

The motion of Shri Nirmal Kumar Bose that the Dr. Paul Lohmann (India) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 33, Schedule and Preamble

The question that clauses 1 to 33, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose** : Sir, I beg to introduce the Dr. Paul Lohmann (India) Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 as settled in the Assembly, be passed

The motion was then put and agreed to.

## The Indian Health Institute and Laboratory Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986

The motion of Shri Nirmal Kumar Bose that the Indian Health Institute and Laboratory Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 33, Schedule and Preamble

The question that clauses 1 to 3?, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose** : Sir, I beg to move that the Indian Health Institute and Laboratory Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The Alok Ydyog Vanaspati and Plywood Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986

The motion of Shri Nirmal Kumar Bose that the Alok Ydyog Vanaspati and Plywood Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 33, Schedule and Preamble

The question that clauses 1 to 33, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the Alok Udyog Vanaspati and Plywood Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The Gluconate Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986

The motion of Shri Nirmal Kumar Bose that the Gluconate Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 33, Schedule and Preamble

The question that clauses 1 to 33, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the Gluconate Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 as settled in the Assembly, be passed.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ছয়টা একসঙ্গে থার্ড রিডিংয়ে আমাকে বলতে হচ্ছে। আপনার কথামত আমি একসঙ্গেই বলছি। মাননীয় মন্ত্রী বক্তৃতা দেবার সময় ঐ রুগ্ন শিল্পগুলোকে জাতীয়করণ করার উপর বেশি গুরুত্ব দিয়েছেন। মনে হয়েছে, এটাই যেন তার একটা প্রথম পদক্ষেপ। কিন্তু আমি তাকে মনে করিয়ে দেব যে, ইস্টার্ন ডিস্টিলারিতে তিনি তার দলের এম. এল. এ., যাদের কোনও জ্ঞানগম্যি নেই, তাদেরকে সব সেখানে বোর্ডের মেম্বার করে বসিয়ে রেখেছেন। আজকে ছয়টা সংস্থা নিলেন এবং কারণ হিসাবে শ্রমিক স্বার্থের দোহাই দিলেন। আমি বলব, সত্যি যদি ইন্ডাস্ট্রিগুলোর উন্নতি চান তাহলে দয়া করে সেখানে রাজনীতি করবেন না, রাজনীতিকে ঊর্ধ্বে রেখে সেখানে কাজ করবেন। এটাই হচ্ছে আমার প্রথম অনুরোধ।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় একটু ভুল করেছেন। আই. এন. টি. ইউ. সি. ব্যাপারে বলতে গিয়ে উনি যেটা বলেছেন সেটা ভুল বলেছেন, মানেটা ঠিক বুঝতে পারেননি উনি। আই. এন. টি. ইউ. সি. যেগুলি নেবার জন্য বলেছেন সেই ব্যাপারে আমি একমত। রুগ্ন শিল্পের ব্যাপারে যে কথা বলেছেন, কেন্দ্রীয় সরকারের দোষ দিয়েছেন সেটা আমি মানছি না। প্রতিটি ব্যাপারে আপনারা পুঁজিবাদী মনোভাবের কথা বলেন। কিন্তু আপনারা তো টাটা-বিড়লার সঙ্গে ব্যবসা করছেন। আপনাদের মাননীয় সদস্য তো বললেন যে যৌথ ব্যবসায় আপনারা অনুমতি দিয়েছেন। কই আমরা তো বলিনি যৌথ ব্যবসা করে টাটা-বিড়লার দালালি করছেন?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যের কোনও ধ্যান-ধারণা নেই। যাই হোক, এখানে বলা হয়েছে ৬৩ পারসেন্ট প্রাইভেট সেক্টর আমাদের কেন্দ্রীয় সরকার নাকি দিচ্ছে, পাবলিক সেক্টর কমে গিয়েছে। ১৯৭৭ সালের পর থেকে আপনারা কটা শিল্পের অনুমতি দিয়েছেন? আবার তার জন্য আপনারা যে আইনগুলি করছেন আমি বলব তার জন্য এই গুলি ঠিকভাবে চলছে না। এইগুলিকে ঠিকভাবে চালাবার জন্য আমি বলব একটা এক্সপার্ট কমিটি করা দরকার এবং বর্তমানে যে কাস্টোডিয়ান আছে অবিলম্বে তাকে সরিয়ে দেবার জন্য অনুরোধ করছি। এইগুলিকে সরিয়ে দিয়ে উৎপাদন বাড়াবার চেষ্টা করুন আর রাজীব গান্ধীকে গালাগালি না দিয়ে তার প্রশংসা করুন।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় অনেক দিন এই কক্ষে আছেন এবং অনেক বিল উনি পাশ হতে দেখেছেন। থার্ড পার্টে বলার সময় দ্বিতীয় পার্টে যেভাবে স্থিরীকৃত হয়েছে বিলটি সেই ক্ষেত্রে তার বাইরে কোনও শব্দ উচ্চারণ করা যায় না। তিনি গ্লুকোনেট নিয়ে আলোচনা করলেন এবং উনি অনুমতি চাইলেন সবকটা বিলের উপর তৃতীয় পার্টে বলবেন। ৬টি বিল যেভাবে দ্বিতীয় পার্টে স্থিরীকৃত হয়েছে তার বাইরে উনি যে কথা বলেছেন তার উত্তর আমি দেব না। আমি শুধু একটা কথা বলব কারখানাগুলি পরিচালনাব ক্ষেত্রে অতীতে যেগুলি রাষ্ট্রয়ত্ব হয়েছে বা অন্য যেগুলি সরকারের দায়িত্বে আছে কোনও কারখানা পরিচালনাতেই পরিচালন যোগ্য ছাড়া অন্য কোনও বিষয় বিবেচনায় নেই, বিবেচনা থাকবে না।

The motion of Shri Nirmal Kumar Bose that the Gluconate Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1986 as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6-29 P.M. till 1 P.M. on Tuesday, the 30th September, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 30th September, 1986 at 1.00 P.M.

### PRESENT

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams) in the chair 18 Ministers, 6 Ministers of State and 236 Members

[1-00 — 1-10 P.M.]

### Obituary Reference

**Mr. Deputy Speaker** : Before taking up the business of the House I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Kamada Kinkar Mukherjee, former member of West Bengal Legislative Council,** who breathed his last early on Friday the 26th September, 1986 in Calcutta He was 90

Born at Mirati in Birbhum district on March 6, 1897 Shri Mukherjee was educated at Labpur J. L. H. E School and Berhampore K. N. College. He joined the Indian National Congress in 1920 at the call of Mahatma Gandhi and took part in several movements for which he was imprisoned for 10 years. He was the President of the Birbhum District Congress Committee and also its General Secretary He was a member of A. I. C. C. as also the Executive Committee of the Pradesh Congress Committee for many years. He was elected to the West Bengal Legislative Council in 1952 and also in 1958 He was the editor of a local weekly named "Birbhum Katha" which was banned by the British Government. He contributed in different Calcutta Dailies and local weeklies. He was connected with many schools in his district and was closely associated with the rural reconstruction department of Sriniketan. He launched movement against untouchability in the district and was elected Secretary, by the "Birbhum Asprishya Sevak Samity".

At the demise of Shri Mukherjee, we have lost a veteran freedom fighter and an ardent social worker.

Now I request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

**(At this stage the members rose in their seats and observed two minutes silence.)**

Thank you, Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the family members of the deceased.

## Unstarred Questions

**(To which written answers were laid on the Table)**

**কলিকাতা হইতে কান্দী ও খড়গ্রাম প্রভৃতি রুটে সি এস টি সি-এর বাস চলাচলের প্রস্তাব**

১। (অনুমোদিত প্রশ্ন নং ২।) শ্রী **বঙ্কিম ত্রিবেদি** ঃ পরিবহন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কলকাতা হইতে কান্দী, কলকাতা হইতে খড়গ্রাম বা নগর, কলকাতা হইতে ভরতপুর — এই তিনটি রুটে সি এস টি সি-এর নূতন বাস চলাচলের কোনও প্রস্তাব সরকারের আছে কি;

(খ) থাকলে, উহা কোন পর্যায়ে আছে; এবং

(গ) কোনও সময় নাগাদ এগুলি চালু হইতে পারে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাষ্ট্রীয় পরিবহনের কলিকাতা-কান্দী সার্ভিস চালু আছে। এ ছাড়া কলিকাতা-পাঁচথুপী এবং কলিকাতা-রামপুরহাট রুটের বাসগুলি কান্দী হইয়া যাতায়াত করে। কলিকাতা হইতে খড়গ্রাম বা নগর বা ভরতপুর পর্যন্ত বাস চলাচলের কোনও প্রস্তাব বর্তমানে সরকারের নাই।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদের কান্দী শহরে নিয়ন্ত্রিত বাজার নির্মাণ**

২। (অনুমোদিত প্রশ্ন নং ৩।) শ্রী **বঙ্কিম. ত্রিবেদি** ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদের কান্দী শহরের নিকট একটি নিয়ন্ত্রিত বাজার রগুলেটেড মার্কেট) তৈরির কাজ চলছে; এবং

(খ) সত্য হইলে —

(১) ঐ কাজ কবে শুরু হয়েছে,

(২) বর্তমানে ঐ কাজ কি পর্যায়ে আছে, ও

(৩) কবে নাগাদ উক্ত কাজ শেষ হতে পারে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাজার চত্বরে একটি গুদাম তৈরি হচ্ছে।

(খ) (১) ১৯৮৩ সালে গুদামের কাজ শুরু হয়।

(২) ছাদ পর্যন্ত তৈরি হয়েছে।

(৩) সঠিক সময় বলা যাচ্ছে না।

**মৎস্যজীবীদের জন্য গৃহ নির্মাণ প্রকল্প**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মৎস্যজীবীদের জন্য গৃহ নির্মাণ প্রকল্প অনুযায়ী পশ্চিমবঙ্গে ১৯৮৫-৮৬ এবং ১৯৮৬-৮৭ সালে গৃহ নির্মাণের লক্ষ্যমাত্রা কত ছিল;

(খ) ১৯৮৫-৮৬ এবং ১৯৮৬-৮৭-এর জুন পর্যন্ত রাজ্যে কত সংখ্যক গৃহ নির্মিত হয়েছে; এবং

(গ) উক্ত সময়কালে নদীয়া জেলায় গৃহ নির্মাণের লক্ষ্যমাত্রা কত ছিল এবং কত সংখ্যক নির্মিত হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'রুর‍্যাল ল্যান্ডলেস এমপ্লয়মেন্ট গ্যারান্টি প্রোগাম' অনুসারে ১৯৮৫-৮৬ সালে মৎস্য বিভাগ কর্তৃক পশ্চিমবঙ্গে মৎস্যজীবীদের জন্য চার হাজার গৃহ নির্মাণের লক্ষ্যমাত্রা ধার্য ছিল। ১৯৮৬-৮৭ সালের জন্য কোনও লক্ষ্যমাত্রা এখনও ধার্য হয় নি।

(খ) ১৯৮৫-৮৬ সালের প্রকল্প অনুমোদিত হয় ১৯৮৬ সালের মার্চ মাসে। ঐ প্রকল্পের কাজই ১৯৮৬-৮৭ সালে রূপায়িত হয়। এ পর্যন্ত ৩,২০০টি গৃহ নির্মিত হয়েছে।

(গ) ১৯৮৫-৮৬ সালের প্রকল্প অনুযায়ী নদীয়া জেলায় ৪০০টি গৃহ নির্মাণের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল। তার মধ্যে জুন, ১৯৮৬ পর্যন্ত ২১০টি এবং এ পর্যন্ত ৩৯০টি গৃহ নির্মিত হয়েছে।

### রাজ্যে মডেল স্কুল স্থাপনের পরিকল্পনা

৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪।) **শ্রী নীরোদ রায়চৌধুরি : শিক্ষা (মাধ্যমিক) বিভাগের** মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গ সরকার কি কেন্দ্রীয় সরকার প্রবর্তিত নয়া শিক্ষানীতির অঙ্গ হিসাবে এ রাজ্যে মডেল স্কুল স্থাপনের পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

না।

### জাতীয় শিক্ষানীতির শিক্ষক-শিক্ষণের জন্য শিক্ষক প্রেরণ

৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫।) **শ্রী নীরোদ রায়চৌধুরি :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে কেন্দ্রীয় সরকার প্রবর্তিত নয়া শিক্ষানীতির অঙ্গ হিসাবে রাজ্য সরকার শিক্ষক-শিক্ষণের জন্য শিক্ষক প্রেরণ করেছিলেন; এবং

(খ) সত্য হইলে, কতজন শিক্ষক এই শিক্ষা গ্রহণ করেছিলেন?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ২৯ জন।

### পশ্চিমবঙ্গে গ্রন্থাগারের সংখ্যা

৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৯।) **শ্রী নীরোদ রায়চৌধুরি : শিক্ষা (সামাজিক, অপ্রথাগত** ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কোন কোন জেলায় কতগুলি গ্রন্থাগার আছে (জেলা-ওয়ারি হিসাব);

(খ) বর্তমান আর্থিক বছরে আরও নূতন গ্রন্থাগার স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে কোন কোন জেলায় কতগুলো (জেলা-ওয়ারি হিসাব)?

**শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২,৪২৩টি।

জেলা-ওয়ারি হিসাব

| জেলা | সংখ্যা |
|---|---|
| বাঁকুড়া | ১২৫ |
| বীরভূম | ১১৮ |
| বর্ধমান্ | ২০৩ |
| কলিকাতা | ১১৯ |
| কোচবিহার | ১০৯ |
| দার্জিলিং | ১২৫ |
| হুগলি | ১৫৫ |
| হাওড়া | ১৩৮ |
| জলপাইগুড়ি | ১০৬ |
| মালদহ | ১০১ |
| মেদিনীপুর | ২৭০ |
| মুর্শিদাবাদ | ১৫৬ |
| নদীয়া | ১১৭ |
| পুরুলিয়া | ১১৩ |
| পশ্চিম দিনাজপুর | ১০৯ |
| ২৪-পরগনা উত্তর-দক্ষিণ | ৩৫৯ |
| মোট | ২,৪২৩ |

(খ) হ্যাঁ। ১০০টি নূতন গ্রামীণ/প্রাইমারি গ্রন্থাগার স্থাপনের ব্যবস্থা হয়েছে।

(গ) ১০০টি।

**জেলা-ওয়ারি হিসাব**

| | |
|---|---|
| বাঁকুড়া ... ... ... ... | ৫ |
| বীরভূম ... ... ... ... | ৫ |
| বর্ধমান ... ... ... ... | ১০ |
| কলিকাতা ... ... ... ... | ... |
| কোচবিহার ... ... ... ... | ৩ |
| দার্জিলিং ... ... ... ... | ৪ |
| হুগলি ... ... ... ... | ৮ |
| হাওড়া ... ... ... ... | ৮ |
| জলপাইগুড়ি ... ... ... ... | ৪ |
| মালদহ ... ... ... ... | ৪ |
| মেদিনীপুর ... ... ... ... | ১৪ |
| মুর্শিদাবাদ ... ... ... ... | ৪ |
| নদীয়া ... ... ... ... | ৩ |
| পুরুলিয়া ... ... ... ... | ৪ |
| পশ্চিম দিনাজপুর ... ... ... | ৪ |
| ২৪-পরগনা উত্তর-দক্ষিণ ... ... ... | ২০ |
| মোট ... | ১০০ |

**১৯৮৬-৮৭ সালে নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপন**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫।) **শ্রী নীরোদ রায়চৌধুরি :** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমান বছরে অর্থাৎ ১৯৮৬-৮৭ সালে রাজ্যে নূতন কোনও প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, (১) কোন জেলায় কতগুলি এবং (২) তাতে কতজন শিক্ষক শিক্ষিকা নিযুক্ত হবেন বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) এখনও স্থির হয় নাই।

**গোর্খাল্যান্ড আন্দোলনের ফলে চা-শিল্পের সঙ্কট**

৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৭।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গোর্খাল্যান্ড আন্দোলনের ফলে দার্জিলিং-এ চা-শিল্প সঙ্কটের মুখে এসে দাঁড়িয়েছে; এবং

(খ) সত্য হইলে, এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ ব্যাপারে চা-বাগানগুলিতে ব্যাপক নিরাপত্তা ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। রাজ্য পুলিশ এবং কেন্দ্রীয় আধা সামরিক বাহিনী যৌথভাবে পুলিশ ক্যাম্পে চা-বাগিচা বলয়ের মধ্যে আইন শৃঙ্খলা বজায় রাখতে নিযুক্ত আছে।

**১৯৮৫-৮৬ সালে আবগারি বিভাগের রাজস্ব আদায়ের পরিমাণ**

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩০।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** আবগারি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে আবগারি বিভাগে কত টাকা রাজস্ব আদায় হয়েছে; এবং

(খ) ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ আর্থিক বছরে চোলাই মদ খেয়ে কত জনের মৃত্যু হয়েছে?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে আবগারি বিভাগে মোট প্রায় ৬৭.০৮ কোটি টাকা রাজস্ব আদায় হয়েছে।

(খ) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে বিযাক্ত মদ খেয়ে কেউ মারা যায় নি।

১৯৮৫-৮৬ আর্থিক বছরে বিযাক্ত মদ খাবার দুটি ঘটনায় কলকাতায় পাঁচ জন ও মালদায় সাত জন মোট বার জনের মৃত্যুর খবর পাওয়া গিয়েছে। দুটি ঘটনার জন্যই পুলিশ পৃথক পৃথক মামলা দায়ের করেছে। মামলার নিষ্পত্তি না হওয়া পর্যন্ত সঠিক ভাবে বলা সম্ভব নয় যে, এই মৃত্যুর জন্যে বিযাক্ত মদ্যপানই দায়ী কিনা। মামলার নিষ্পত্তি হলে এ প্রশ্নের সঠিক উত্তর পাওয়া যাবে বলে আশা করা যায়।

## দিঘাতে মেরিন অ্যাকোরিয়াম প্রকল্প

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৩১।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মেদিনীপুর জেলার দিঘাতে "মেরিন অ্যাকোরিয়াম" (সামুদ্রিক মৎস্যাধার) প্রকল্পটি কবে নাগাদ শেষ হবে; এবং

(খ) উক্ত প্রকল্পটি কবে গ্রহণ করা হয়েছিল?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ সরকারের এই প্রকার কোনও প্রকল্প দিঘায় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

## বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে কেন্দ্রীয় সাহায্য

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৪০।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলায় বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের জন্য এ পর্যন্ত কত টাকা কেন্দ্রীয় সাহায্য পাওয়া গেছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের জন্য এখনও পর্যন্ত কোনও কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়

**১৯৭৬-৭৭ সালে পশ্চিমবঙ্গে মাথাপিছু আয়**

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৬-৭৭ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে মাথাপিছু আয় কত ছিল; এবং

(খ) ১৯৮৫-৮৬ আর্থিক বছরেই বা কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬-৭৭ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে মাথাপিছু আয় ছিল ৭৫০.৪০ টাকা (১৯৭০-৭১ সালের স্থির মূল্যে)।

(খ) ১৯৮৫-৮৬ আর্থিক বছরের মাথাপিছু আয় সম্পর্কে কোনও তথ্য আমরা এখনও পর্যন্ত পাই নি।

**রাজ্যে লিজ দলিল প্রদানের সংখ্যা**

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫০।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত শহরাঞ্চলে ও গ্রামাঞ্চলে কতসংখ্যক লিজ দলিল প্রদান করা হয়েছে (গ্রাম ও শহরের আলাদা তথ্য)?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শহরাঞ্চলে লিজ দলিল ও গ্রামাঞ্চলে নিঃশর্ত দলিল দেওয়া হয়।

১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত শহরাঞ্চলের কলোনীগুলিতে ৩২,৪৭৮টি পরিবারকে লিজ দলিল ও গ্রামাঞ্চলের কলোনীগুলিতে ১২,৪১৬টি পরিবারকে নিঃশর্ত দলিল দেওয়া হয়েছে।

**পঞ্চায়েত এলাকায় মাধ্যমিক বিদ্যালয় প্রতিষ্ঠার পরিকল্পনা**

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬।) **শ্রী বঙ্কিম ত্রিবেদি ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, প্রতি গ্রাম পঞ্চায়েত এলাকায় একটি করে মাধ্যমিক বিদ্যালয় প্রতিষ্ঠার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্য হলে, মুর্শিদাবাদের কান্দী ব্লকে সেই পরিকল্পনা অনুযায়ী কাজ হচ্ছে কিনা?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### নদীর জল-উত্তোলন প্রকল্প ও গভীর নলকূপের কর্মচারিদের উন্নতিকরণ

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮।) **শ্রী বঙ্কিম ত্রিবেদি ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, নদীর জল-উত্তোলন প্রকল্প ও গভীর নলকূপের কাজে কর্মরত অপারেটরগণ মহামান্য হাইকোর্টের আদেশবলে এস. এ. ই. পদে সম্প্রতি উন্নীত হয়েছেন; এবং

(খ) সত্য হলে, কতজন অপারেটর ঐ পদে উন্নীত হয়েছেন?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### ১৯৮৫-৮৬ সালে ক্ষুদ্রসেচ দপ্তরের বরাদ্দকৃত অর্থ ব্যয়

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪।) **শ্রী বঙ্কিম ত্রিবেদি ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৫-৮৬-এর বাজেটে ক্ষুদ্রসেচ দপ্তরের জন্য বরাদ্দ টাকা সম্পূর্ণ ব্যয় হয়েছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, কারণ কি?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-এর বাজেটে ক্ষুদ্রসেচ দপ্তরের জন্য বরাদ্দ অর্থের সম্পূর্ণটা খরচ করা যায় নি।

(খ) এর কারণ হিসাবে বলা যায় যে, বিশ্ব ব্যাঙ্কের অনুমোদন অত্যন্ত দেরিতে আসার জন্য, বিশ্ব ব্যাঙ্ক অনুমোদিত প্রকল্পগুলি বাবদ বরাদ্দ অর্থের সবটা খরচ করা সম্ভব হয় নি।

### পঞ্চায়েত আইন ও নিয়মাবলী সংশোধন

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯।) **শ্রী বঙ্কিম ত্রিবেদি ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, আগামী পঞ্চায়েত নির্বাচনের পূর্বে পঞ্চায়েত আইন ও নিয়মাবলী সংশোধন করে পঞ্চায়েত সমিতির ও জেলা পরিষদের এক্স-অফিসিও সদস্যদের স্থায়ী সমিতি হতে বাদ দেবার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না। এ ধরনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নেই।

### পশ্চিমবঙ্গে দেশি ও বিদেশি মদের লাইসেন্স প্রাপ্ত দোকানের সংখ্যা

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০০।) **শ্রী শীশ মহম্মদ ঃ** আবগারি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমান আর্থিক বছরের এপ্রিল থেকে আগস্ট মাস পর্যন্ত সমগ্র পশ্চিমবঙ্গে কতগুলি দেশি ও বিদেশি মদের দোকানের লাইসেন্স দেওয়া হয়েছে (জেলা-ওয়ারি হিসেব)?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমান আর্থিক বছরে এপ্রিল থেকে আগস্ট মাস পর্যন্ত সমগ্র পশ্চিমবঙ্গে দেশি ও বিদেশি মদের দোকানের কোনও নূতন লাইসেন্স দেওয়া হয় নি। দার্জিলিং জেলার জন্য পাঁচটি নূতন অস্থায়ী "ফরেন লিকার শপ" দোকান খোলার অনুমোদন সরকার থেকে দেওয়া হয়েছিল। কিন্তু মহামান্য কলকাতা হাইকোর্টে মামলা দায়ের হওয়ার ফলে একটিও নূতন লাইসেন্স দেওয়া সম্ভব হয় নি।

### পশ্চিমবঙ্গে ঝড়বৃষ্টিতে শস্যহানি

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪।) **শ্রী অজিতকুমার চক্রবর্তী, শ্রী দীনবন্ধু মাঝি, শ্রী শচীন সেন ও শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গত এপ্রিল/মে মাসে ঝড়বৃষ্টি এবং শিলাবৃষ্টির জন্য পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় কত শস্যহানি হয়েছে?

(খ) ঐ শস্যহানির জন্য অদ্যাবধী কোন জেলায় কি কি সাহায্য দেওয়া হয়েছে; এবং

(গ) অদূর ভবিষ্যতে ক্ষতিগ্রস্থ কৃষকদের আরও সাহায্য দেওয়ার কোনও প্রস্তাব সরকারের আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ৩১শে মার্চ এবং ৫ই এপ্রিল, যে শিলাবৃষ্টি হয়ে গেছে তাতে মুর্শিদাবাদ, মালদা, বর্ধমান এবং উত্তর ২৪-পরগনা জেলার বেশ কয়েকটি ব্লকে চাষের প্রভূত ক্ষতি হয়েছে। জেলা-ওয়ারি শস্যহানির পরিমাণ নিম্নরূপ ঃ—

**মুর্শিদাবাদ ঃ**— ৫ হাজার হেক্টর বোরো ধান, ৩ শত হেক্টর সব্জী ও ৩ শত হেক্টরে অন্যান্য ফসল সম্পূর্ণ ক্ষতি হয়েছে।

এছাড়া, ৪ হাজার হেক্টর বোরো ধান ৯ শত হেক্টর সব্জী ও ৬ শত হেক্টর অন্যান্য ফসলের আংশিক ক্ষতি হয়েছে।

**মালদা ঃ**— ৩ শত ৯৪ হেক্টর জমির বোরো ধান সম্পূর্ণ নষ্ট হয়েছে।

এছাড়া ২ শত ৬০ হেক্টর বোরো ধান, ৪ শত ৮০ হেক্টর গম, ১ শত ৯৪ হেক্টর সব্জী, ৪৫ হেক্টর ছোলা, ৫ শত ৮৭ হেক্টর আমবাগান ও ৪ হেক্টর পানের বরজের আংশিক ক্ষতি হয়েছে।

**বর্ধমান ঃ**— ৬ হাজার ৬ শত ৯৫ হেক্টর বোরো, ৮ শত ২৭ হেক্টর সব্জী, ২ শত ৫২ হেক্টর তিল ও ২৬ হেক্টর পিঁয়াজ সম্পূর্ণ নষ্ট হয়েছে।

এছাড়া ৭ শত ১৩ হেক্টর বোরো, ৯ শত ৫৮ হেক্টর সব্জী, ১ শত ৩৯ হেক্টর তিল, ৩৪ হেক্টর পিঁয়াজ এবং ৬ হেক্টর গমের এলাকার আংশিক ক্ষতি হয়েছে।

**উত্তর ২৪-পরগনা ঃ**— ১ হাজার ৫ শত হেক্টর বোরো, ১ শত ৫০ হেক্টর সব্জী এবং ৫০ হেক্টর ডাল চাষের এলাকা সম্পূর্ণ ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে।

(খ) শস্যহানির খবর পাওয়ার পরই ঐসব জেলাতে ক্ষতিগ্রস্থ কৃষকদের সাহায্যের জন্য যে ব্যবস্থা নেওয়া হয়েছে তা নিচে দেওয়া হল ঃ—

**মুর্শিদাবাদ ঃ**— ধানের মিনিকিট — ৩,০০০টি এবং কৃষি ঋণ — ১০ লক্ষ টাকা।

**মালদা ঃ**— ধানের মিনিকিট — ১,৮০০টি এবং কৃষি ঋণ — ৪ লক্ষ টাকা।

**বর্ধমান ঃ—** ধানের মিনিকিট — ৮,০০০টি এবং কৃষি ঋণ — ৮ লক্ষ টাকা।

**উত্তর ২৪-পরগনা ঃ—** ধানের মিনিকিট — ২,২০০টি এবং কৃষি ঋণ ৩ লক্ষ টাকা।

(গ) না।

**স্বাধীন গোর্খাল্যান্ড সমর্থনের জন্য বিদেশি রাষ্ট্রের সঙ্গে যোগাযোগ**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গোর্খল্যান্ড জাতীয় মুক্তি মোর্চার (জি. এম. এল. এফ) নেতা কর্তৃক স্বাধীন গোর্খাল্যান্ড সমর্থনের উদ্দেশ্যে রাষ্ট্র সঙ্ঘের কাছে এবং মার্কিন যুক্তরাষ্ট্র সহ কয়েকটি বিদেশি রাষ্ট্রের কাছে চিঠি দেওয়ার সম্পর্কে কোনও তথ্য/সংবাদ সরকারের গোচরে এসেছে কি; এবং

(খ) এসে থাকলে, সরকার এ বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। চিঠিটি নেপালাধিপতিকে লেখা। তারই প্রতিলিপি রাষ্ট্র সঙ্ঘ ও অন্যান্য কয়েকটি বিদেশি রাষ্ট্রের কাছে দেওয়া হয়।

(খ) বিষয়টির উপর সরকার তীব্র নজর রেখেছেন এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছেন। বিষয়টি কেন্দ্রীয় সরকারের গোচরেও আনা হয়েছে।

**রাজ্যে মডেল স্কুল নির্মাণ করার প্রস্তাব**

২১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) জাতীয় শিক্ষানীতিতে উল্লিখিত নবোদয় বিদ্যালয়ে (মডেল স্কুল) কোন ভাষায় পড়ানো হবে তা নিয়ে কোনও সমস্যার সৃষ্টি হয়েছে কি;

(খ) হয়ে থাকলে, এ ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে অবহিত করেছেন কি না;

(গ) রাজ্যে কোন কোন জেলায় এই মডেল স্কুল নির্মাণ করা হবে এ বিষয়ে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব প্রেরণ করেছেন কিনা; এবং

(ঘ) ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে এবং সপ্তম যোজনাতে জাতীয় শিক্ষানীতির মান উন্নয়নে রাজ্য সরকার কি কি পরিকল্পনা এবং প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট প্রেরণ করেছেন এবং কেন্দ্রীয় সরকার কি কি পরিকল্পনা ও প্রস্তাব গ্রহণ করেছেন?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সমস্যা আছে।

(খ) হ্যাঁ।

(গ) না।

(ঘ) জাতীয় শিক্ষানীতির মান উন্নয়নের কোনও প্রশ্ন আসে না। তবে রাজ্য সরকার শিক্ষার মান উন্নয়নের জন্য যথেষ্ট পরিমাণে যত্নবান। প্রতি বাৎসরিক পরিকল্পনায় তার সংস্থান রাখা হয়। কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে কি করেছেন তার জবাব কেন্দ্রীয় সরকারই দিতে পারেন।

## রাজ্যে ম্যালেরিয়া বৃদ্ধির কারণ

২২। (অনুমোদিত প্রশ্ন নং ১২২।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যে ব্যাপক ম্যালেরিয়া বৃদ্ধির মূল কারণ কি; এবং

(খ) ম্যালেরিয়া প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা বাঁকুড়া জেলা সহ সারা রাজ্যে গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে ম্যালেরিয়ার প্রার্দুভাব বৃদ্ধির (যদিও তা ব্যাপক নয়) প্রধান কারণ ঃ—

(১) মেট্রো রেল এবং অন্যান্য প্রকল্পের জন্য খনন কার্য,

(২) দেশের বিভিন্ন অঞ্চল থেকে কর্মোপলক্ষ্যে ম্যালেরিয়ার জীবানু বহনকারী মানুষের আগমন,

(৩) কীটনাশক ওষুধের বিরুদ্ধে বহনকারী মশকের প্রতিরোধ ক্ষমতার বৃদ্ধি প্রভৃতি।

(খ) ম্যালেরিয়া-অধ্যুষিত অঞ্চল সহ সমগ্র পশ্চিমবঙ্গে প্রচলিত প্রতিরোধ ও চিকিৎসা

ব্যবস্থা ছাড়াও "বিশেষ স্বাস্থ্য-অভিযান" চালু করা হয়েছে। যে সকল অঞ্চলে ম্যালেরিয়ার প্রকোপ বেশি, সেখানে বছরে দু তিনবার 'স্প্রে' করার ব্যবস্থা করা হয়েছে। "বিশেষ স্বাস্থ্য অভিযানের" মাধ্যমে ম্যালেরিয়া-আক্রান্ত রোগীর অনুসন্ধান, রক্ত পরীক্ষা এবং চিকিৎসা ত্বরান্বিত করা হচ্ছে।

**বীরভূম জেলায় ভুটকা সেচ প্রকল্পের অনুমোদন**

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বীরভূম জেলায় ভুটকা সেচ প্রকল্প রূপায়ণের কাজের কতটা অগ্রগতি হয়েছে?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ভুটকা সেচ প্রকল্পটির অনুমোদন বর্তমানে বিবেচনাধীন আছে।

**কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্কট নিরসনের সূত্র**

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সাম্প্রতিক উচ্চ পর্যায়ের আলোচনার ফলে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের চলতি সঙ্কট নিরসনের জন্য কোনও সূত্র পাওয়া গেছে কি, এবং

(খ) উপরের "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে ঐ সূত্রের মূল কথা কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কলিকাতা বিশ্ববিদ্যালয়-এর ব্যাপারে সংশ্লিষ্ট ও সকল পক্ষের সঙ্গে আলাপ আলোচনা হচ্ছে।

(খ) এবং এই বিষয়ে এখনও চূড়ান্ত পর্যায়ে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয় নি। কয়েকটি সূত্র নিয়ে আলোচনা চলছে, তবে সবটাই এখনও আলোচনার স্তরে রয়েছে।

**বিধানসভার চিফ হুইপ কর্তৃক আগামী বিধানসভার নির্বাচনে আপত্তি**

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বরাষ্ট্র (সংবিধান ও নির্বাচন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) আগামী ফেব্রুয়ারি মাসে বিধানসভার নির্বাচন অনুষ্ঠানে আপত্তি জানিয়ে বিরোধী দলের চিফ হুইপ মহাশয়ের কোনও বক্তব্যের কথা সরকারের গোচরে এসেছে কি; এবং

(খ) এসে থাকলে, সে সম্বন্ধে সরকারি বক্তব্য কি?

**স্বরাষ্ট্র সংবিধান ও নির্বাচন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### অ্যাড হক ডাক্তার নিয়োগ

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) অ্যাড হক ডাক্তার রিক্রুটের কারণ কি;

(খ) ওইভাবে কতজন ডাক্তার পাওয়া গিয়াছে; এবং

(গ) ঐ ডাক্তার নিয়োগের ফলে ডাক্তার শূন্য সমস্ত হাসপাতালে ডাক্তার দেওয়া সম্ভব হবে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডাক্তার বিহীন স্বাস্থ্য কেন্দ্রে জরুরি ভিত্তিতে ডাক্তার নিয়োগের প্রয়োজন।

(খ) ও (গ) নিয়োগপত্র এখনও ছাড়া হয় নি;

### সপ্তম যোজনার বিদ্যাধরী প্রকল্প

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২।) **শ্রী সরল দেব ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সপ্তম পরিকল্পনায় বিদ্যাধরী প্রকল্পের জন্য কোনও টাকা মঞ্জুর করা হইয়াছে কিনা; এবং

(খ) হইলে, উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সপ্তম যোজনায় "বিদ্যাধরী প্রকল্প" নামে কোনও প্রকল্প অন্তর্ভুক্ত হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বারাসাত শহরে গ্রন্থাগার স্থাপন**

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩।) **শ্রী সরল দেব :** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বারাসাত শহরে জিলা গ্রন্থাগার স্থাপনের জন্য মিউনিসিপ্যালিটি জমি পাইয়াছেন; এবং

(খ) সত্য হইলে উক্ত গ্রন্থাগার নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) জমি পাওয়ার কোনও খবর আমাদের জানা নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স-এর লাইসেন্স**

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫।) **শ্রী সরল দেব :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স-এর জন্য ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স পাওয়া গিয়াছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কমপ্লেক্সটির কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়; এবং

(গ) লাইসেন্স না পাওয়া গেলে তাহার কারণ কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) 'লেটার অব ইনটেন্ট' পাওয়া গিয়াছে এবং এর মেয়াদ ৩১-১২-৮৬ পর্যন্ত বর্ধিত

হইয়াছে। 'লেটার অব ইনটেন্ট'টি এখনও ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্সে রূপান্তরিত করা হয় নি। শিল্প লাইসেন্স পরবর্তী পর্যায়ে কতগুলি শর্ত সাপেক্ষে দেওয়া হইয়া থাকে।

(খ) ও (গ) কেন্দ্রীয় সরকার সম্প্রতি বৈদেশিক সহায়তা চুক্তিগুলি অনুমোদন করিয়াছেন। এই অনুমোদন অনুযায়ী প্রসেস লাইসেন্স এবং বেসিক ইঞ্জিনিয়ারিং কন্ট্রাক্ট-এর প্রথম কিস্তির টাকা দিতে হইবে; এই টাকা দিলেই এগ্রিমেন্টগুলি কার্যকর হইবে। ইহার পর প্রসেস লাইসেন্সার-রা প্রয়োজনীয় তথ্য সরবরাহ করিবে এবং ডিটেলড ইঞ্জিনিয়ারিং-এর কাজ আরম্ভ হইবে।

**বিশ্ববিদ্যালয়ের লাগাতার গোলমাল বন্ধের ব্যবস্থা**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, অল্প কয়েকজন কর্মচারি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে লাগাতার গোলমাল ও ছাত্রছাত্রীদের পড়াশুনার ব্যাঘাত সৃষ্টি করেছে; এবং

(খ) সত্য হলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন/করছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাঝে মাঝে কলকাতা বিশ্ববিদ্যালয়ে কর্মচারি বিক্ষোভ হচ্ছে, এমন তথ্য সরকারের কাছে আছে, তবে, এর জন্য ছাত্রছাত্রীদের পড়াশুনার কোনও ব্যাঘাত ব্যাখ্যাও হচ্ছে না।

(খ) সংশ্লিষ্ট ব্যক্তিদের সঙ্গে এই ব্যাপারে আলোচনা করা হচ্ছে।

**টিটাগড় ট্রান্সফরমারটির মেরামতি কার্য**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬।) **শ্রী সরল দেব ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বারাসাত বিদ্যুৎ ব্যবস্থার সহিত যুক্ত টিটাগড় ট্রান্সফরমারটির মেরামতি কার্য কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়; এবং

(খ) বৈদ্যুতিক সরবরাহের উন্নতির জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) টিটাগড় ১৩২ কেভি সাব-স্টেশনে বিকল ট্রান্সফরমারটির পরিবর্তে একটি নূতন ২০ এম. ভি. এ. শক্তি সম্পন্ন ১৩২/৩৩ কেভি ট্রান্সফরমার বসানোর কাজ ১৯৮৬ সালের অক্টোবর মাসের শেষ নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যাচ্ছে।

(খ) ইতিমধ্যে বারাসাত অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা উন্নত করার জন্য পর্ষদের সল্ট লেকে অবস্থিত ১৩২ কেভি সাব-স্টেশন থেকে ঐ অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

## বারাসাতে জমি বিক্রি বন্ধের প্রয়োজনীয় ব্যবস্থা

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ২০০।) **শ্রী সরল দেব ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বারাসাতে পুকুর ভরাট করে ব্যাপক জমি বিক্রি বন্ধ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ সেই পরিকল্পনা কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায়?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৯ সালের ওয়েস্ট বেঙ্গল টাউন অ্যান্ড কান্ট্রি (প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট) আইনের ৪৬ নং ধারা অনুযায়ী সি এম ডি এ এলাকাভুক্ত কোনও দীঘি, পুকুর বা জলা জমি ভরাট করার ব্যাপারে কিছু বিধি নিষেধ আরোপ করা হয়েছে। ১৯৮৫ সালে বিজ্ঞপ্তি জারি করে স্থানীয় স্বশাসিত সংস্থাগুলোকে জমির ব্যবহার নিয়ন্ত্রণ করার ক্ষমতা দেওয়া হয়েছে।

## বারাসাত হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক স্থাপনের পরিকল্পনা

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩।) **শ্রী সরল দেব ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বারাসাত হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, তাহা কবে নাগাদ কার্যকর হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সময়সীমা বলা সম্ভব নয়।

**পঞ্চায়েত সমিতির মাধ্যমে সিমেন্ট বন্টন**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) প্রত্যেকটি পঞ্চায়েত সমিতিকে জনগণের প্রয়োজন মোটানোর জন্য সিমেন্ট বরাদ্দ করার অধিকার দেওয়া হয়েছে কিনা; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তাহলে প্রতি আবেদনকারীকে সর্বাধিক কত পরিমাণ সিমেন্ট পঞ্চায়েত সমিতি দেওয়ার সুপারিশ করতে পারে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বর্তমান আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গে আর. এল. আই. এবং ডিপ টিউবওয়েল বসানোর ব্যবস্থা**

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে বর্তমান আর্থিক বৎসরে কতগুলি আর. এল. আই. এবং ডিপ টিউবওয়েল বসানো হবে;

(খ) মেদিনীপুর জেলাতে এই সংখ্যা কত;

(গ) যে সব নদীতে সহজে জল পাওয়ার সুযোগ আছে সেইসব নদী সংলগ্ন এলাকাতে কি প্রয়োজন মতো আর. এল. আই. বসানো হবে;

(ঘ) তফসিলি জাতি ও উপজাতি-অধ্যুষিত এলাকাতে কি এই প্রকল্প ব্যাপক ভাবে চালু করার কোনও প্রস্তাব সরকারের আছে; এবং

**(ঙ) কেশপুর ব্লকে নদীবহুল এলাকাতে ব্যাপক ভাবে প্রয়োজন মতো আর. এল. আই. কি বসানো হবে?**

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমান আর্থিক বৎসরে এই বিভাগের নূতন কোনও আর. এল. আই. বসানোর পরিকল্পনা নেই।

সাধারণ পরিকল্পনাখাতে মঞ্জুরীকৃত ২০০ ডিপ টিউবওয়েলের অবশিষ্ট ৭০টি বর্তমান আর্থিক বৎসরে খনন করা সম্ভব হবে বলে আশা করা যায়। তাছাড়া বিশ্বব্যাঙ্ক প্রকল্পে ১০০টি উচ্চ ক্ষমতা সম্পন্ন এবং ৪০টি মাঝারি ক্ষমতা সম্পন্ন ডিপ ডিউবওয়েল খননের পরিকল্পনাও বর্তমান আর্থিক বৎসরে আছে।

(খ) সাধারণ পরিকল্পনাখাতের অবশিষ্ট ৭০টি ডিপ টিউবওয়েলের মধ্যে মেদিনীপুর জেলাতে ২০টির খনন কার্য বাকি আছে। বিশ্বব্যাঙ্ক প্রকল্পে উচ্চ ক্ষমতা সম্পন্ন ১০০টির মধ্যে ১৯টি এবং মাঝারি ক্ষমতা সম্পন্ন ৪০টির মধ্যে ৬টি এই জেলার জন্য নির্দিষ্ট।

(গ) বর্তমান আর্থিক বৎসরে প্রশ্ন ওঠে না। ভবিষ্যৎ পরিকল্পনার কথা এখনই বলা সম্ভব নয়।

(ঘ) পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে তফসিলি জাতি ও উপজাতি-অধ্যুষিত এলাকাগুলিকে অগ্রাধিকার দেওয়া হয়ে থাকে।

(ঙ) বর্তমান আর্থিক বৎসরে এরূপ কোনও পরিকল্পনা সবকারের নেই।

## ক্ষেত মজুরদের ভরতুকি দেওয়ার পরিকল্পনা

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২১৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ক্ষেত মজুর ও দারিদ্র-সীমারেখার নিচে বসবাসকারী জনসাধারণকে ভরতুকি দিয়ে সস্তায় রেশন দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কতদিনে উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে, বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা সরকারের নাই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

## পশ্চিম বাংলায় গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে বর্তমান আর্থিক বৎসরে পশ্চিম বাংলায় আরও গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা সরকারের আছে;

(খ) সত্য হইলে, কতগুলি গভীর নলকূপ স্থাপন করা হইবে; এবং

(গ) তন্মধ্যে হুগলি জেলায় কতগুলি স্থাপিত হইবে?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমান আর্থিক বৎসরে সাধারণ পরিকল্পনা খাতে মঞ্জুরীকৃত ২০০টি গভীর নলকূপের অবশিষ্ট ৭০টি এবং বিশ্বব্যাঙ্ক প্রকল্পের অধীনে ১০০টি উচ্চ ক্ষমতা সম্পন্ন এবং ৪০টি মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা আছে।

(গ) ইহার মধ্যে হুগলি জেলায় সাধারণ পরিকল্পনা খাতে ১টি এবং বিশ্বব্যাঙ্ক প্রকল্পের অধীনে জেলা স্থান নির্বাচন কমিটি কর্তৃক স্থান নির্বাচন সাপেক্ষে ১৫টি উচ্চ ক্ষমতা সম্পন্ন এবং ৬টি মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা আছে।

## যৌথ উদ্যোগে শিল্প স্থাপনে সম্পাদিত চুক্তি

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৪০।) **শ্রী সুব্রত মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র : শিল্প** ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১লা মে, ১৯৮৬ হইতে ৩১শে আগস্ট, ১৯৮৬ পর্যন্ত সময়ে রাজ্যে যৌথ উদ্যোগে শিল্প স্থাপনের জন্য কোন কোন রাষ্ট্র ও বে-সরকারি প্রতিষ্ঠানের সঙ্গে কি কি চুক্তি সম্পাদিত হয়েছে; এবং

(খ) রাজ্যের অনগ্রসর জেলাগুলিতে শিল্প স্থাপনের জন্য সরকার কি কি প্রস্তাব কার্যকর করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ে যৌথ উদ্যোগে শিল্প স্থাপনের জন্য কোনও চুক্তি সম্পাদিত হয় নি।

(খ) রাজ্যের অনগ্রসর এলাকায় শিল্প স্থাপনের জন্য নদীয় জেলায় কল্যাণী ও মেদিনীপুর জেলায় খড়গপুর ও হলদিয়ায় তিনটি শিল্পোন্নয়ন কেন্দ্র স্থাপিত হয়েছে। জলপাইগুড়ি জেলার ডাবগ্রাম, হাওড়া জেলার উলুবেড়িয়ায় ও ২৪-পরগনা জেলার ফলতায় অনুরূপ কেন্দ্র গড়ে তোলা হচ্ছে। এ ছাড়া জলপাইগুড়ি জেলার রানিনগর এবং বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে অনুরূপ কেন্দ্র গড়ে তোলার জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে। কোচবিহার জেলার জমি অধিগ্রহণের জন্য নির্দেশ অতি সম্প্রতি জারি করা হয়েছে। মালদহ ও দার্জিলিং জেলায়ও যত শীঘ্র সম্ভব জমি অধিগ্রহণ করা হবে।

কল্যাণী ও হলদিয়ায় আরও জমি অধিগ্রহণ করার প্রচেষ্টা চালানো হচ্ছে। জলপাইগুড়ি জেলায় একটি "ইলেক্ট্রনিক্স কমপ্লেক্স" তৈরি করার জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে।

অনগ্রসর এলাকায় শিল্পোদ্যোগীদের নানারকম অর্থনৈতিক সুযোগ-সুবিধা দেওয়ার জন্য ইনসেনটিভ স্কীম চালু করা হয়েছে।

### রাজ্য সরকারি কর্মচারিদের চাকুরির মেয়াদ বৃদ্ধি

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৬।) **শ্রী আব্দুল মান্নান ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, প্রাথমিক শিক্ষক এবং উচ্চবিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে চাকুরির মেয়াদ ৬৫ বৎসর করা হয়েছে কিন্তু সরকারি কর্মচারিদের ক্ষেত্রে ৫৮ বৎসরের বেশি এবং চতুর্থ শ্রেণীর (গ্রুপ ডি) ক্ষেত্রে ৬০ বৎসরের বেশি চাকুরির মেয়াদ বৃদ্ধি করা হয় নাই;

(খ) সত্য হইলে, রাজ্য সরকারি কর্মচারিদের (গ্রুপ ডি সহ) অবসরকালীন বয়স ৬৫ বৎসর করার জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা; এবং

(গ) গ্রহণ করে থাকলে, এ ব্যাপারে কবে সরকারের এই [illegible] কার্যকরী হবে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক শিক্ষক ও উচ্চবিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে অবসর গ্রহণের বয়ঃসীমা ৬০ বৎসর করা হয়েছে। তবে প্রতিটি ক্ষেত্র বিবেচনা করে এক বছর করে ৬৫ বৎসর বয়স পর্যন্ত তাঁদের চাকুরিতে রাখা যায় যদি এই সব শিক্ষকরা কর্মক্ষম থাকেন। ১-৭-১৯৮৪-এর পূর্বে নিযুক্ত চতুর্থ শ্রেণী (গ্রুপ ডি) কর্মচারিদের ক্ষেত্রে অবসর গ্রহণের বয়ঃসীমা বর্তমানে ৬৫ বৎসর স্থিরীকৃত আছে।

(খ) না।

(গ) প্রশ্নের "খ" অংশের উত্তরের পরিপ্রেক্ষিতে মন্তব্য নিষ্প্রয়োজন।

**কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থা দূরীকরণে উপাচার্যের প্রস্তাব**

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২৫১।) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থা দূরীকরণের জন্য উপাচার্য মহাশয় রাজ্য সরকারকে সহযোগিতা করার কোনও প্রস্তাব দিয়েছেন কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের নিকট থেকে কয়েকটি পত্র পাওয়া গেছে।

**জাতীয় শিক্ষানীতি চালু করার পরিকল্পনা**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৫২।) **শ্রী আব্দুল মান্নান ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৬-৮৭ সালে জাতীয় শিক্ষানীতি চালু করার জন্য রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা;

(খ) এ ব্যাপারে কোনও আর্থিক সঙ্কট দেখা দিয়েছে কিনা; এবং

(গ) দেখা দিয়ে থাকলে, তা নিরসনের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নবোদয় বিদ্যালয় এবং শিক্ষক-প্রশিক্ষণ ব্যতীত নূতন কোনও প্রকল্প এই বৎসর থেকে চালু করার কোনও কথা সুনির্দিষ্ট ভাবে জাতীয় শিক্ষানীতিতে বলা হয় নি।

নবোদয় বিদ্যালয় সম্পর্কে এখনও কোনও সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেন নি। শিক্ষক-প্রশিক্ষণের কাজ চলছে।

(খ) নূতন করে কোনও আর্থিক সঙ্কট দেখা দেয় নি।

(গ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে স্বাস্থ্য বিভাগে গ্রামীণ স্বাস্থ্য কর্মীর সংখ্যা

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমান স্বাস্থ্য বিভাগের অধীনে গ্রামীণ স্বাস্থ্য কর্মীর সংখ্যা কত;

(খ) তাঁদের বিশেষ দক্ষিণা (অনারারিয়াম) বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে স্বাস্থ্য বিভাগের অধীনে কোনও গ্রামীণ স্বাস্থ্য কর্মী নেই। তবে গ্রামীণ স্বাস্থ্য স্বেচ্ছাসেবী আছেন তাঁদের বর্তমান সংখ্যা ৪১,২৩২ জন।

(খ) প্রকল্পটি কেন্দ্রীয় প্রকল্পের অধীনে এবং কেন্দ্রীয় অর্থে পরিপুষ্ট। তাঁদের অনারারিয়াম বৃদ্ধির প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকার পেশ করেছিল। কিন্তু সেই প্রস্তাব কেন্দ্রীয় সরকার অনুমোদন করেন নি।

(গ) প্রশ্ন ওঠে না।

### স্বরূপনগর ও বাদুড়িয়া ব্লকে লিজ দলিল প্রদান

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৬২।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) উত্তর-২৪ পরগনা জেলার স্বরূপনগর এবং বাদুড়িয়া ব্লকে কোনও কলোনীতে উদ্বাস্তুদের লিজ দলিল দেওয়া হয়েছে কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর "না" হইলে, কোন কোন কলোনীতে দেওয়া হয় নি; এবং

(গ) অবিলম্বে লিজ দলিল দেওয়ার জন্যে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। স্বরূপনগর ব্লকের সমস্ত কলোনীতে এবং বাদুড়িয়া ব্লকের ২টি কলোনীর মধ্যে ১টিতে উদ্বাস্তুদের নিঃশর্ত দলিল দেওয়া হয়েছে।

(খ) একমাত্র বাদুড়িয়া ব্লকের চন্ডীপুর কলোনীতেই দলিল দেবার কাজ বাকি আছে।

(গ) চন্ডীপুর কলোনীতে সার্ভে সম্পন্ন হইলেই উক্ত কলোনীতে দলিল দেবার কাজ শুরু হবে।

## তিস্তা বাঁধ প্রকল্প

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৯।) **শ্রী দেবপ্রসাদ সরকার** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) তিস্তা বাঁধ প্রকল্পের জন্য যথাক্রমে কেন্দ্র ও রাজ্য সরকারের কাছ থেকে অদ্যাবধি কত টাকা পাওয়া গেছে; এবং

(খ) প্রাপ্ত অর্থের মধ্যে কত টাকা এ পর্যন্ত খরচ হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) (১) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গেছে পাঁচ কোটি টাকা।

(২) রাজ্য সরকার বার্ষিক যোজনা খাতে দিয়েছেন ১৮১ কোটি ১৭ লক্ষ ৯৫ হাজার টাকা।

(খ) ১৯৮৬ সালের মার্চ মাস পর্যন্ত ১৮৬ কোটি ৮৪ লক্ষ ৩ হাজার টাকা খরচ হয়েছে।

## রাজ্যের রেশন ব্যবস্থা এফ. সি. আই. কর্তৃপক্ষের হাত থেকে রাজ্য সরকারের হাতে আসার পরিকল্পনা

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৪।) **শ্রী দেবপ্রসাদ সরকার** : খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের রেশন সরবরাহের দায়িত্ব এফ. সি. আই.-এর হাত থেকে সরিয়ে রাজ্য সরকারের হাতে নিয়ে আসার জন্য রাজ্য খাদ্য দপ্তর কোনও প্রস্তাব গ্রহণ করেছেন; এবং

(খ) গ্রহণ করে থাকলে কতদিনের মধ্যে তা কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যের অভ্যন্তরে খাদ্য শস্য ও অন্যান্য খাদ্য সামগ্রী বিলি বন্টনের ব্যবস্থা এফ. সি. আই-এর হাত হইতে পর্যায়ক্রমে খাদ্য ও সরবরাহ বিভাগের হাতে ফিরাইয়া লওয়ার জন্য একটি প্রস্তাব রাজ্য মন্ত্রিসভা অনুমোদন করিয়াছেন।

(খ) কতদিনের মধ্যে এই প্রস্তাব কার্যকর করা যাইবে তাহা এফ. সি. আই-এর কর্তৃপক্ষের সিদ্ধান্তের উপর নির্ভর করিতেছে। অবশ্য খাদ্য ও সরবরাহ বিভাগ আগামী পূজা মরশুমের পরেই যাহাতে ইহা কার্যকর করা যায় তাহার চেষ্টা করিতেছেন।

**আর. আই. সি. পরিচালিত সিরামিক কারখানা বন্ধের কারণ**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৮।) **শ্রী অমলেন্দ্র রায় :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) নদীয়া জেলার রানাঘাট কুপার্স ক্যাম্পে ভারত সরকার তথা আর. আই. সি. (রিহ্যাবিলিটেশন ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন) পরিচালিত সিরামিক কারখানাটি কি কারণে বন্ধ হয়েছে; এবং

(খ) ঐ কারখানাটি চালু রাখার জন্য ভারত সরকার তথা আর. আই. সি.-কে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করা হয়েছে কি?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আর. আই. সি. কেন্দ্রীয় সরকারের একটি স্বশাসিত সংস্থা। রাজ্য সরকারের ইহার উপর কোনও নিয়ন্ত্রণ নাই। আর. আই. সি-র দেওয়া তথ্য থেকে জানা যায় যে, নদীয়া জেলার রানাঘাট কুপার্স ক্যাম্পে অবস্থিত সিরামিক কারখানাটি মূলত প্রচন্ড আর্থিক ক্ষতি, কাঁচামালের অভাব ও দক্ষ কারিগর না পাওয়ার দরুন কেন্দ্রীয় সরকার ও আর. আই. সি-র পরিচালকমন্ডলী পর্ষদ কর্তৃক বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়।

(খ) যেহেতু আর. আই. সি. কেন্দ্রীয় সরকারের একটি স্বশাসিত সংস্থা এবং কোনও ক্ষেত্রেই তারা রাজ্য সরকারের মতামত গ্রহণ করে না। সেহেতু কারখানা চালু রাখার জন্য অনুরোধ জানানো হলেও কোনও সুফল হবে কিনা তা বলা যায় না।

**রাজ্য কারাগার দেখার জন্য কমিটি**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৫।) **শ্রী নটবর বাগদি :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার কারাগারগুলি দেখার জন্য কোনও কমিটি আছে কি;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে ঐ কমিটিগুলি কি কি কাজ করে;

(গ) কতদিন অন্তর ঐ কমিটির মিটিং হয়ে থাকে; এবং

(ঘ) পুরুলিয়া জেলার জেলা কমিটির মিটিং ১৯৮২ সাল থেকে ১৯৮৬ সালের আগস্ট মাস পর্যন্ত কতবার হয়েছে?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, পরিদর্শকমন্ডলী আছেন।

(খ) পরিদর্শকমন্ডলীর সদস্যগণ কারাগুলি পরিদর্শন করেন, বন্দীদের সঙ্গে সাক্ষাৎ করেন, তাঁদের অভাব-অভিযোগ শোনেন, বন্দীদের খাদ্যের গুণাগুণ পরীক্ষা করেন, তাঁদের শাস্তির রেজিস্টার দেখেন এবং এইসব বিষয়ে তাঁদের মন্তব্য নথিভুক্ত করেন।

(গ) সাধারণত প্রতি তিন মাস অন্তর পরিদর্শকমন্ডলীর সদস্যগণ সভায় মিলিত হওয়ার কথা।

(ঘ) যদিও নিয়মমাফিক কোনও সভা হয় নি তথাপি সম্প্রতিকালে সরকারি ও বে-সরকারি পরিদর্শকেরা বেশ কয়েকবার পুরুলিয়া জেল পরিদর্শন করেছেন ও তাঁদের মন্তব্য নথিভুক্ত করেছেন।

### রাজ্যে মাদক দ্রব্য ক্রয়-বিক্রয় রোধে সরকারি পদক্ষেপ

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩১।) **শ্রী শান্তিরাম মাহাতো** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আবগারি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যে ব্যাপক ভাবে মাদক দ্রব্য ক্রয়-বিক্রয় রোধে রাজ্য সরকার এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) ড্রাগের নেশা রোধ করতে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার এ রাজ্যে ব্যাপক ভাবে মাদক দ্রব্য ক্রয়-বিক্রয় রোধের জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করেছেন ঃ—

(১) আবগারি লাইসেন্স ছাড়া এ রাজ্যে মাদক দ্রব্য ক্রয়-বিক্রয় নিষিদ্ধ। কোনও

এলাকায় নূতন কোনও লাইসেন্স দেওয়ার আগে সরকার ঐ এলাকার জনগণের মতামত যাচাই করেন এবং ঐ এলাকার স্থানীয় বিধায়কেরও মতামত গ্রহণ করেন। এ ছাড়াও তৎসহ জেলা কালেক্টার, বিভাগীয় কমিশনার ও রাজ্য আবগারি কমিশনারের সুপারিশ মতো ঐ এলাকায় বে-আইনি মাদক দ্রব্য ক্রয়-বিক্রয় প্রতিরোধ করার জন্যে এবং ঐ এলাকার স্থানীয় লোকের নূন্যতম চাহিদা মেটানোর জন্যে সবদিক বিচার-বিবেচনা করে উপযুক্ত লোককে ও উপযুক্ত স্থানে নূতন আবগারি লাইসেন্স মঞ্জুর করা হয়।

(২) বে-আইনি ভাবে মাদক দ্রব্য ক্রয়-বিক্রয় বন্ধের জন্য রাজ্য সরকার সম্ভাব্য সবরকমের প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করেছেন। যেমন বে-আইনি মাদক দ্রব্য ক্রয়-বিক্রয়ের ঘাঁটিগুলি নির্মূল করার জন্য আবগারি বিভাগের অধীনে বিভিন্ন প্রকার প্রতিরোধ বাহিনী সদা সর্বদাই বিভিন্ন ভাবে তৎপর আছেন।

(খ) এ রাজ্যে একমাত্র চিকিৎসকের বিধান অনুযায়ী রেশন কার্ডের মাধ্যমে আফিম বিক্রয় করা হয়। আফিমের ব্যবহার ক্রমশ হ্রাস পাচ্ছে।

এ রাজ্যে গাঁজার চাষ বন্ধ করে দেওয়া হয়েছে। গাঁজা ও সিদ্ধি অন্য রাজ্য থেকে আমদানি করে এ রাজ্যের ন্যূনতম প্রয়োজন মেটানো হয়।

অন্যান্য মাদক দ্রব্য ও মাদক ঔষধের প্রস্তুতি এবং বিক্রয়ের জন্য লাইসেন্স কঠোর ভাবে নিয়ন্ত্রণ করা হয় এবং একমাত্র চিকিৎসকের বিধান অনুসারেই এইসব ঔষধ বিক্রয় করা হয়ে থাকে।

গত ১৪ই নভেম্বর, ১৯৮৫ তারিখে ভারত সরকার "নারকোটিক ড্রাগস অ্যান্ড সাইকোট্রপিক সাবসট্যান্সেস অ্যাক্ট, ১৯৮৫" নামে নূতন আইন চালু করেছেন। এই আইনের পরিপ্রেক্ষিতে ড্রাগের নেশা রোধ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের কথা বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

**পশ্চিমবঙ্গে পাট শিল্পকে রক্ষার জন্য সরকারি ব্যবস্থা**

**৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৪।) ডাঃ সুকুমার রায় এবং **শ্রী কাশীনাথ মিশ্র :** কৃষি বিভাগের মন্ত্রিমহোশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের পাট শিল্পকে রক্ষার জন্য ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(খ) ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে পাট চাষীদের কি কি বিষয়ে আর্থিক সাহায্য করার প্রস্তাব আছে; এবং

**(গ) জুট কর্পোরেশন অব ইন্ডিয়া এ রাজ্য থেকে বর্তমান আর্থিক বছরের আগস্ট মাস পর্যন্ত কত পরিমাণ কাঁচা পাট ক্রয় করেছে?**

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাট শিল্প প্রকল্প কৃষি বিভাগের বিবেচনাধীন নহে।

(খ) পাট চাষীদের নিম্নলিখিত বিষয়ে আর্থিক সাহায্য করার প্রস্তাব আছে ঃ—

(১) মোট ১,৮০০ হেক্টর পাটের জমিতে প্রদর্শন ক্ষেত্র করার জন্য পাট চাষীদের হেক্টর প্রতি ৮০০-৯০০ (সেচবিহীন ও সেচসেবিত এলাকা হিসাবে) টাকার সার, বীজ, ঔষধ প্রভৃতি বিনা মূল্যে দেওয়ার ব্যবস্থা। ১,৬০০ হেক্টর জমিতে প্রদর্শন ক্ষেত্র করা হয়েছে। আগামী ১৯৮৭-র ফেব্রুয়ারিতে কোচবিহার জেলায় বাকি ২০০ হেক্টর জমিতে প্রদর্শন ক্ষেত্র করার প্রস্তাব আছে। মোট খরচের পরিমাণ ১৪.৯০ লক্ষ টাকা।

(২) পাট পচানোর জন্য পাকা ও ছোট মাপের যথাক্রমে ১১৩ এবং ২১০টি জলাধার করার জন্য মোট ১১.৯৬ লক্ষ টাকা (৫,০০০ টাকা হিসাবে বড় এবং ৩,০০০ টাকা হিসাবে ছোট প্রতিটি জলাধার) পাট চাষীদের অনুদান হিসাবে দেওয়ার জন্য প্রস্তাব আছে। এই কাজ বর্ষার পর করা হয় এবং জলাধারগুলি পরের বৎসর থেকে কাজে লাগে।

(৩) পাটের আঁশ পরিষ্কার করার জন্য প্রতি প্যাকেট ৬ টাকা হিসাবে ২,০০০ প্যাকেট "ছত্রাক কালচার" পাট চাষীদের মধ্যে বিনা মূল্যে বিতরণের প্রস্তাব আছে। মোট খরচ ১২,০০০ টাকা।

(৪) পাটের জমির অম্লত্ব/ক্ষরত্ব পরিশোষণের জন্য পাট চাষীদের মধ্যে এক হাজার টন জমি সংশোধনী পদার্থ (প্রতি হেক্টরে ১ টন) মোট ৩ লক্ষ টাকা মূল্যে (প্রতি টন ৩,০০০ টাকা হিসাবে) বিতরণের প্রস্তাব আছে। ইহা চাষীরা বিনা মূল্যে পাবেন।

রাজ্যের পরিকল্পনা ও পরিকল্পনা-বহির্ভূত খাতে পাট চাষ উন্নয়নের জন্য প্রতিটি ৩৫০ টাকা হিসাবে (বীজ, সার ও ঔষধ বাবদ) ২০০টি পাট প্রদর্শন ক্ষেত্র ১৯৮৬-৮৭ সালে বিভিন্ন জেলায় করা হয়েছে। এছাড়া উন্নত চাষ-পদ্ধতি চাষীদের মধ্যে পৌঁছে দেবার জন্য রাজ্যের বাজেটে কৃষি কর্মীদের জন্য বেতন ইত্যাদি খরচ করা হয়।

(গ) জুট কর্পোরেশন অব ইন্ডিয়া ২৫-৮-১৯৮৬ পর্যন্ত মোট ৫৫ হাজার বেল পাট ক্রয় করেছে।

## ১৯৮৫-৮৬ সালে রাজ্যের পরিবার কল্যাণ পরিকল্পনার কর্মসূচি

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫২।) **শ্রী শান্তিরাম মাহাতো ও শ্রী কাশীনাথ মিশ্র :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৬-৮৭ সালে ও সপ্তম যোজনায় রাজ্যে পরিবার কল্যাণ পরিকল্পনা করার জন্য কি কি কর্মসূচি গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৮৬-৮৭ সালে সপ্তম যোজনাতে রাজ্যে পরিবার কল্যাণ পরিকল্পনার কর্মসূচির একটি বিবরণ পৃথক ভাবে দেওয়া হল।

## রুগ্ন শিল্প আধুনিকীকরণ

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬২।) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র :** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমান আর্থিক বৎসরে রাজ্যের রুগ্ন শিল্পগুলিকে আধুনিকীকরণ ও আর্থিক সঙ্কট হতে রক্ষার জন্য কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) ১৯৮২-৮৩ হইতে এ পর্যন্ত রুগ্ন শিল্পগুলির সঙ্কট ও আর্থিক সাহায্যের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

(গ) বর্তমান বৎসরে কতগুলি রুগ্ন ও বন্ধ শিল্পকে জাতীয়করণ করার প্রস্তাব আছে; এবং

(ঘ) উক্ত বাবদে কত টাকা ব্যয় হবে?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকার পরিচালনাধীন রুগ্ন শিল্পগুলিকে আধুনিকীকরণ ও আর্থিক সঙ্কট হতে রক্ষার জন্য নিম্নোক্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে :—

(১) পুরাতন যন্ত্রপাতির পরিবর্তন এবং ভারসাম্য সৃষ্টিকারী সুযোগ-সুবিধার সংযোজন;

(২) রাষ্ট্রীয়করণ; এবং

(৩) রাষ্ট্রীয়করণ করার পর নূতন কোম্পানি গঠন।

(খ) রাজ্য সরকারের আর্থিক সহায়তা ছাড়াও ব্যাঙ্ক ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠান থেকে সহায়তা নিতে উৎসাহিত করা হয়েছে।

(গ) ছয়টি।

(ঘ) পাঁচ শত সাতাশ লক্ষ টাকা।

**পশ্চিমবঙ্গে সাব-ইন্সপেক্টরস অব স্কুলস-এর শূন্য পদ**

**৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৭০।) **শ্রী ধীরেন সেন ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে সাব-ইন্সপেক্টরস অব স্কুলস-এর কতগুলি পদ শূন্য আছে;

(খ) ঐ শূন্য পদগুলি পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন; এবং

(গ) কবে নাগাদ এই পদগুলি পূরণ করা যাবে বলে আশা করা যায়?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৮৩টি।

(খ) ঐ শূন্য পদগুলি সাব-ইন্সপেক্টরস অব স্কুলস পদে নিয়োগের জন্য প্রস্তুত প্যানেলভুক্ত প্রার্থীদের দ্বারা পূরণ করার কাজ চলছে। অনেকগুলি ইতিমধ্যেই পূরণ করা হয়েছে।

(গ) প্যানেলভুক্ত যেসব প্রার্থীকে নিয়োগপত্র দেওয়া হয়েছে তাদের ৩১শে অক্টোবর, ১৯৮৬ তারিখের মধ্যে নিজ নিজ পদে যোগদান করার নির্দেশ দেওয়া হয়েছে। আশা করা যায় ঐ তারিখের মধ্যে সব শূন্য পদ পূর্ণ হবে।

**দক্ষিণ ২৪-পরগনা জুনিয়র হাইস্কুলগুলিকে দশম শ্রেণীতে উন্নীতকরণে সরকারি সিদ্ধান্ত**

**৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৭২।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৬ সালে দক্ষিণ ২৪-পরগনার জুনিয়র হাইস্কুলগুলিকে দশম শ্রেণীর বিদ্যালয়ে উন্নীত করিবার জন্য সরকার সিদ্ধান্ত লইয়াছেন; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে থানা বা ব্লক ভিত্তিক এইরূপ বিদ্যালয়ের সংখ্যা কত?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সকল বিদ্যালয়কেই উন্নীত করার প্রস্তাব নেই, তবে সরকার আর্থিক সঙ্গতি অনুসারে ও প্রয়োজনীয়তার কথা বিবেচনা করে কিছু কিছু জুনিয়র হাইস্কুল দশম শ্রেণীর বিদ্যালয়ে উন্নীত করার সিদ্ধান্ত নিয়েছেন।

(খ) ব্লক বা থানা ভিত্তিক সংখ্যা দেওয়া সম্ভব নয়।

### ঘটিহারানিয়া জুনিয়র স্কুলকে দশম শ্রেণীতে উন্নীতকরণ

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৩।) **শ্রী প্রবোধ পুরকাইত ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৬ সালের মধ্যে আলিপুর মহকুমায় "ঘটিহারানিয়া" জুনিয়র হাইস্কুলটিকে দশম শ্রেণীর বিদ্যালয়ে উন্নীত করিবার সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ এই অনুমোদন পাওয়া যাইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### ১৯৮৬-৮৭ সালে রাজ্যে অনুমোদিত জুনিয়র হাই এবং হাইস্কুলের সংখ্যা

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪১১।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৬-৮৭ সালে রাজ্যে কতগুলি জুনিয়র হাই এবং হাইস্কুলকে সরকারি অনুমোদন দেওয়া হইবে (জেলা-ওয়ারি হিসাব); এবং

(খ) কবে নাগাদ এই অনুমোদন পাওয়া যাইবে?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩০০টি হাইস্কুলে ও হাইমাদ্রাসা এবং ৫০০ টি জুনিয়র হাইস্কুলে ও জুনিয়র হাইমাদ্রাসা।

২২০টি হাইস্কুলের এবং ৩৯০টি জুনিয়র হাইস্কুলের একটি জেলা-ওয়ারি তালিকা দেওয়া হইল। বাকি কি সংখ্যা হাইমাদ্রাসা, জুনিয়র হাইমাদ্রাসা, ভাষাগত সংখ্যালঘু কর্তৃক পরিচালিত এবং সরকারি উদ্যোগে বিদ্যালয়গুলির জন্য সংরক্ষিত আছে। উক্ত সংখ্যার জেলা-ওয়ারি হিসাব দেওয়া সম্ভব নয়।

(খ) অনুমোদন দেওয়ার দায়িত্ব পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের। আশা করা যায় ১৯৮৬-৮৭ সালের মধ্যেই অনুমোদন দেওয়া হবে।

**প্রশ্ন নং ৫৫ (অনুমোদিত প্রশ্ন নং ৪১১)-এর (ক) অংশের তালিকা**

**হাইস্কুল ও জুনিয়র হাইস্কুর-এর জেলা-ওয়ারি তালিকা**

| জেলা | হাইস্কুল | জুনিয়র হাইস্কুল |
|---|---|---|
| ১। বীরভূম ... ... | ১০ | ১৮ |
| ২। ২৪পরগণা উত্তর ও দক্ষিণ একত্রে ... | ৩০ | ৬৮ |
| ৩। হাওড়া ... ... | ১২ | ২২ |
| ৪। কলিকাতা ... ... | ১০ | ১২ |
| ৫। হুগলি ... ... | ১২ | ২৪ |
| ৬। মুর্শিদাবাদ ... ... | ১৪ | ২৪ |
| ৭। মেদিনীপুর ... ... | ২০ | ৩৬ |
| ৮। বাঁকুড়া ... ... | ১০ | ১৪ |
| ৯। পুরুলিয়া ... ... | ১২ | ২০ |
| ১০। নদীয়া ... ... | ১২ | ২০ |
| ১১। পশ্চিম দিনাজপুর ... ... | ১২ | ২০ |
| ১২। বর্ধমান ... ... | ২০ | ৩৮ |
| ১৩। মালদা ... ... | ১২ | ১৮ |
| ১৪। জলপাইগুড়ি ... ... | ১৪ | ২৪ |
| ১৫। কোচবিহার ... ... | ১০ | ২০ |
| ১৬। দার্জিলিং ... ... | ১০ | ১২ |
| মোট | ২২০ | ৩৯০ |

**উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে স্টাফ নিয়োগ**

**৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৪১৮।) **ডাঃ মোতাহার হোসেন : শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক** জানাইবেন কি —

(ক) এটা কি সত্য যে, রাজ্য সরকারের অনুমোদন ছাড়াই উচ্চ মাধ্যমিক **শিক্ষা সংসদ** সম্প্রতি বেশ কিছু অফিস স্টাফ নিয়োগ করেছেন; এবং

(খ) সত্য হইলে, —

(১) তাঁদের সংখ্যা কত, ও

(২) এই বাবদে সরকারের বছরে কত টাকা খরচ হবে?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

ডি. আর. ডি. এ. উপ-সমিতির সদস্য

**৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৪২৮।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে মাননীয় সংসদ সদস্য ও বিধায়ক মহোদয়বৃন্দ ডি. আর. ডি. এ. প্রকল্প উপ-সমিতির সদস্য কিনা?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

গ্রামীণ উন্নয়ন বিভাগের অধীন কোনও ডি. আর. ডি এ প্রকল্প উপ-সমিতি নেই।

**পশ্চিমবঙ্গে সপ্তম পরিকল্পনায় গভীর নলকূপ বসানোর পরিকল্পনা**

**৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৯।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সপ্তম পরিকল্পনায় পশ্চিমবঙ্গে মোট কতগুলি গভীর নলকূপ বসানোর পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) তন্মধ্যে নদীয়া জেলায় কোন ব্লকে কতগুলি?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সপ্তম পরিকল্পনায় পশ্চিমবঙ্গে সাধারণ পরিকল্পনা খাতে ষষ্ঠ পরিকল্পনায় মঞ্জুরীকৃত ২০০টি গভীর নলকূপ বসানোর কাজ শেষ করার পরিকল্পনা আছে। এছাড়া বিশ্বব্যাঙ্ক প্রকল্পে ৯৬০টি উচ্চ ক্ষমতা সম্পন্ন এবং ৩২০টি মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ বসানোর পরিকল্পনাও আছে।

(খ) ব্লকভিত্তিক হিসাব দেওয়া এখনই সম্ভব নয় যেহেতু "জিলা স্থান নির্বাচক কমিটি" (ডিস্ট্রিক্ট সাইট সিলেকশন কমিটি)-এর কাছ থেকে পুরো রিপোর্ট এখনও পাওয়া যায় নি। তবে নদীয়া জেলায় সপ্তম পরিকল্পনায় সাধারণ পরিকল্পনা খাতে মোট ১০টি এবং বিশ্বব্যাঙ্ক প্রকল্পে উচ্চ ক্ষমতা সম্পন্ন ১০০টি ও মাঝারি ক্ষমতা সম্পন্ন ৪৮টি গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা আছে।

## Adjournment Motion

**(Noise)**

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটা হতে পারে না .....

**(Noise)**

**Mr. Deputy Speaker :** To-day I have received six notices of adjournment motion.

The first is from Shri Subrata Mukherjee on the subject of continuous and heavy shower in Calcutta and surrounding districts. The second is from Shri Kashinath Misra on the Subject of recent deplorable flood situation in West Bengal. The third is from Shri Dhirendra Nath Sarkar on the subject of devastating flood in West Bengal. The fourth is from Dr. Manas Bhunia on the subject of deplorable condition in the Midnapore district due to heavy rain. The fifth is from Shri Shamsuddin Ahmed on the subject of erosion of river Ganga due to recent flood and the last is from Shri Deba Prasad Sarkar on the subject of flood situation in West Bengal.

To-day has been fixed by the Business Advisory Committee as a day for transaction Private Members Business. Hence, I disallow all the motions.

**(গোলমাল)**

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, অনেক দিন ধরে বর্ষা চলছে, বন্যা শুরু হয়েছে। এর কোনও নোটিশ আমাদের কাছে ছিল না। আজকেই শেষ দিন, এই দিনে গোর্খাল্যান্ড নিয়ে কতকগুলি প্রস্তাব এসেছে আলোচনা করবার জন্য — কংগ্রেসের পক্ষ থেকে, আমাদের পক্ষ থেকে, এবং এস. ইউ. সি.-র পক্ষ থেকে এই বিষয়ের উপর আলোচনার প্রস্তাব এসেছে এখন তো মুলতুবী হতে পারে না এই বিষয়ে আলোচনা করা হবে। কারণ পশ্চিমবঙ্গকে ভাঙ্গবার চেষ্টা করা হচ্ছে — এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার।

(গোলমাল)

**শ্রী সাধন পান্ডে ঃ** পশ্চিমবঙ্গকে ভাঙ্গতে দেব না, পশ্চিমবঙ্গ ভাঙ্গবে না।

(গোলমাল)

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার প্রস্তাব হচ্ছে যদিও আজকে শেষ দিন, আজকে গোর্খাল্যান্ড সম্পর্কে আলোচনা করা হোক। কালকে ১লা অক্টোবর, বুধবার বন্যা পরিস্থিতি নিয়ে দুই ঘন্টা আলোচনা করা যেতে পারে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে বসে ঠিক করা হবে, রিসেসের পরে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ফ্লাড সিচুয়েশনের উপর ডিসকাশন করবার জন্য মুখ্যমন্ত্রী রাজি হয়েছেন। এটা কালকে ফিক্সড করার জন্য মুখ্যমন্ত্রী বলছেন। রিসেসের পরে আমি বিজনেস অ্যাডভাইসারি কমিটির মিটিং ডেকেছি, বিজনেস অ্যাডভাইসারি কমিটির মিটিং হবে সেখানে ডিসকাশন করা হবে দুই ঘন্টা হবে, না চার ঘন্টা আলোচনা হবে।

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Deputy Speaker :** I have received five notices of Calling Attention, namely :—

1. Recent flood situation in West Bengal : Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarkar

2. Recent flood situation in West Bengal including Calcutta. : Shri Kashinath Misra.

3. Erosion of Ganga River at Malda district. : Shri Shamsuddin Ahmad.

4. Recent flood situation in 24-Parganas (South) : Shir Dhirendra Nath Sarkar.

5. Grave and alarming situation in Midnapore district due to recent flood. : Dr. Manas Bhunia.

I have selected the notice of Shri Abdul Mannan and Shri Deba Prasad Sarkar on the subject of 'Recent Flood' situation in West Bengal.

The Minister-in-charge may please make a statement to-day, if possible.

[1-10 — 1-20 P.M.]

আমার মনে হচ্ছে আগামীকাল যখন এর উপর ডিসকাশন হচ্ছে তখন কালকেই এটা দেওয়া যাবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, আডজর্নমেন্ট মোশন যখন প্লেস হয় তখন উইদাউট মেনশনিং আপনি রিজেক্ট করতে পারেন না —

Without mentioning the reason you cannot disallow the adjournment motion. You will have to allow the mover of the motion to read one or two lines of the motion. Without doing that you cannot disallow it. Whether you will accept it or not — that is totally under your jurisdiction. But the normal procedure, convention and method is that you will have to allow the mover of the motion to read it.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ তিনি কৌশলে আজকে যেটা আলোচনা হবার কথা কালকে সেটার জন্য সময় নিয়েছেন। তিনি বলছেন বাংলা ভাগ

করা হচ্ছে। এই ব্যাপারে ১৯৮০ সালে একটা পুস্তিকা দিয়েছিলেন যাতে এই রকম আন্দোলনের একটা ইঙ্গিত ছিল। মুখ্যমন্ত্রী কৌশল করবেন আর তা আমরা ধরতে পারব না।

I invite your attention to rule 61 of the Rules of Procedure and Conduct of Business. Sir, you are the Presiding Officer of this meeting. You are also bound by certain rules and those rules have been mentioned in the book. I am reading rule 61. "The right to move the adjournment of the House for the purpose of discussing a definite matter of urgent public importance shall be subject to the following restrictions namely :—

(i) Not more than one such motion shall be made at the same sitting;

(ii) Not more than one matter shall be discussed on the same motion;

(iii) The motion shall be restricted to a specific matter of recent occurance;

(iv) The motion shall not raise a question of privilege;

(v) The motion shall not revive discussion on a matter which has been discussed in the same session.

(vi) The motion shall not anticipate a matter, which has been previously appointed for consideration. In determining whether a discussion is out of order on the ground of anticipation, regard shall be had by the Speaker to the probability of the matter anticipated being brought before the House within a reasonable time.

(vii) The motion shall not deal with any matter which is under adjudication by a court of law". So, this is the rule. On what grounds, on what consideration, on what wisdom and on what reservation you have rejected the adjournment motion. Show us that.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অ্যাডজর্নমেন্ট মোশন উইথ হেল্ড করি নি, ডিস অ্যালাউ করেছি। উইথ হেলড করলে পড়তে দিতাম। আপনারা প্রশ্ন করেছেন কেন ডিস অ্যালাউ করেছি? আপনারা সকলেই জানেন বন্যার অবস্থা আজকে নূতন নয়। ২২ তারিখ থেকে পশ্চিম বাংলা ভেসে যাচ্ছে, বন্যা হচ্ছে। ২২ তারিখের পরে কয়েক দিন হাউস হয়েছে কিন্তু দুর্ভাগ্যের বিষয় কেউ এই সম্বন্ধে উল্লেখ করেন নি। মুখ্যমন্ত্রী এই সিচুয়েশনটাকে খুব গ্রেভ মনে করছেন বলে অনুরোধ করেছেন হাউসটা এক্সটেন্ড করা হোক। মুখ্যমন্ত্রীর অনুরোধে আমি

রাজি হয়েছি হাউসটা একদিন এক্সটেন্ড করা যাবে। এই বিষয়ে রিসেস এর সময় বি. এ. কমিটি বসবে। মেম্বারদের মধ্যে যে কোনও একজন অ্যাডজর্নমেন্ট মোশানের অ্যামেন্ডমেন্টের টেকসটটা পড়তে পারেন।

Though I have disallowed the Motions still I gave my permission to read the amended text of the Adjournment Motions by one member from each party because of the lenient view taken by the Chief Minister.

**শ্রী দেবপ্রসাদ সরকার :**

**মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,**

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল :—

সাম্প্রতিক প্রাকৃতিক দুর্যোগ ও বন্যা পরিস্থিতির ফলে কলকাতা সহ পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় জনজীবনে যে বিপর্যয় নেমে এসেছে তা খুবই উদ্বেগজনক। ইতি মধ্যে সরকারি হিসাবে ১৮ জন মানুষের জীবনহানি হয়েছে। লক্ষ লক্ষ মানুষ গৃহহীন ও জলবন্দী। অতি বর্ষণের সাথে সাথে বিভিন্ন জায়গায় নদী বাঁধ ভেঙ্গে যাওয়ায় সমস্যা আরও সঙ্কট জনক হয়ে উঠেছে। সরকারি ত্রাণ সাহায্য এবং উদ্ধার কার্যের ব্যবস্থা অদ্যাবধি প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল। অধিকাংশ ক্ষেত্রে এখনও সরকারি ত্রাণ সাহায্য এসে পৌছায় নি। এর সাথে যুক্ত হয়েছে পানীয় জল ও কেরোসিন তেলের সঙ্কট। আন্ত্রিক রোগে র ব্যাপকতা ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে। গ্রামের মানুষের কোনও কাজ নেই। আয় উপায় বন্ধ থাকায় আনাহারে দিন কাটাতে হচ্ছে।

**শ্রী আব্দুস সাত্তার :** যারা যারা অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছেন আপনি তাদের সকলকে পড়তে অনুমতি দিন।

**Mr. Deputy Speaker :** One member from each party will read the amended portion of the Adjournment Motion.

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আপনি আগে ঠিক করুন কোনটা করবেন — আমাদেরই লজ্জা করছে — আপনি একবার রুলিং দিচ্ছেন হবে না, আবার অ্যালাউ করছেন বলবার জন্য আপনি কথায় কথায় মুখ্যমন্ত্রীকে দেখাচ্ছেন। মুখ্যমন্ত্রীও হাউসের একজন মেম্বার। ইউ আর ভায়োলেটিং ইওর রুলস —

This Assembly do now adjourn its business to discuss a defi-

**nite matter of urgent public importance and of recent occurrence, namely :—**

**Continuous and heavy shower in Calcutta and the surrounding districts, through dislocation in the normal life of the people, and the inadequacy of the measures of the State Government to cope with the after effects of this natural calamity. Owing to heavy and continuous shower, the normal life in Calcutta and the surrounding districts has been totally dislocated. Lakhs of people have become homeless.**

**Mr. Deputy Speaker** : Shri Mukherjee, please sit down. Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of alleged police firing on a demonstration for regular bus service at Bolpur on the 19th September, 1986 — Attention called by Dr. Sushovan Banerjee on the 25th September, 1986.

[1-20 — 1-30 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :**

**Mr. Deputy Speaker, Sir,**

I rise to make a statement in reply to the Calling Attention Notice given by Hon'ble Member, Dr. Sushovan Banerjee regarding Police firing at Kendra-Dangal, P. S. Bolpur on the 19th September, 1986.

On the 14th September, 1986, around 7.00 hours, there was a quarrel between the students of Bolpur College and School and the Driver and Conductor of a bus of Nanoor-Bolpur Route near Chowrasta, Bolpur town. The students assaulted the driver and conductor. On the complaint of the driver of the bus, a case was started by the Police and one student was arrested. As a sequel to the incident of assault, the bus-owners and the workers stopped plying the buses from Bolpur from the morning of the 14th September. Efforts of the local Police to persuade them and the meeting taken by the S. D. O. on the 16th with the bus-owners, the workers and the R. T. A. members did not yield any result. On the 18th September, 1986, the bus-owners and workers, on their own, decided to ply buses in different routes from Bolpur. Some local people obstructed the buses at Kendra-Dangal, P. S. Bolpur on Suri-Bolpur Route, but at the intervention of Bolpur P. S., the problem was sorted out.

On the 19th September, 1986, the Police provided escort in the first two buses bound for Suri from Bolpur bus was no obstruction. The same day at about 9.00 hours, one bus was proceeding towards Suri form Bolpur and it was obstructed by about four hundred people at Kendra-Dangal. The Police intervened and tried to persuade the mob to clear the blockade in vain. The bus remained stranded with all its passengers. The mob started brick batting and as a result one A.S.I. and two Constables were injured. Some people tore the collar of the uniform of the A. S. I. and tried to snatch away the rifle. The Officer-in-charge ordered a lathi-charge. When even this did not yield any result, he ordered two rounds to be fired in the air. Two rounds were accordingly fired and the mob melted away. None was injured in the firing. A case was started in Bolpur P. S. and nine persons were arrested on the spot. They were forwarded to the Court on the 20th September and were released on bail on the 22nd September, 1986. With the condition that none will stay in Birbhum district.

Dr. Sushovan Banerjee, M. L. A. visited the spot around 12 noon on the same day after the road was clear.

The local administration made all possible efforts to persuade the bus-owners and the workers to resume plying of normal services. When they started plying the buses, Police protection was provided. On the day of the incident, the Police had to use force with out which the situation could not have been brought under control. It is reported that the Police exercised due control, caution and restraint and, as such, they fired in the air to avoid any casualty.

The situtation is peaceful and the buses are plying on the routes as per schedule.

**Statement Under Rule 346**

**Shri Jyoti Basu :**

**Mr. Deputy Speaker, Sir,**

On the 24th September, 1986, at about 2.30 P. M. there was a leakage of gas from the Hindustan Lever Factory on Garden Reach Road, Calcutta. This gas is reported to be Oleum which is a mixture of Sulphuric Acid and Sulpher Trioxide.

Sulpher Trioxide is reported to be a volatile gas causing irritation to the throat, eyes etc. Heavy rains neutralised the effects of the gas to some extent. The leak was blocked quickly by the factory officials.

According to the Police reports about 149 persons were affected by the gas. These people were from Alifnagar, Battikal and Ramnagar in the Garden Reach Police Station area. The affected people, mainly women and children, were given first-aid, threated in a local Nursing Home and discharged.

Officials from the Police, Factories Directorate, Environment Department, Fire Brigade and the Calcutta Corporation visited the area and made detailed enquiries. Suitable interim instructions by the Factories Directorate to the authorities of the Hindusthan Lever Co. Ltd. have been issued. A case has been registered by the Police U/S. 284/286/337 I. P. C. The Government has also appointed Dr. B. Sen, Director of Technical Education, West Bengal as the competent person under the Factories Act to enquire into the causes of the accident and to suggest measures which are necessary to prevent occurrence of such accident in future. He will be assisted by 3 Assessors with special knowledge, viz.

Dr. A. C. Kar, Adviser Pollution Control Board, Government of West Bengal.

Shri S. K. Bhattacharyya, Environment Officer, Dept of Environment.

Shri B. J. Mitra, Joint Chief Inspector of Factories, Govt. of West Bengal.

The competent person has been asked to submit the report with in a month.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Twenty-ninth and the Thirtieth Reports of the Committee on Public Accounts, 1985-87.

**The Chairman (Shri Abdus Sattar)** : Mr. Deputy Speaker. Sir, I beg to present the Twenty-ninth and the Thirtieth Reports of the Committee on Public Accounts, 1985-87 on the Reports of the Comptroller and Auditor General of India (Civil) for the years 1974-75 to

1977-78 relating to the Department of Irrigation and Waterways, Government of West Bengal and for the years 1978-79 to 1980-81 relating to the Department of Cottage and Small Scale Industries, Government of West Bengal, respectively.

## Presentation of Seventeenth Report of the Committee on Public Undertakings 1985-87.

**Shri Saral Deb :** Sir, with your permission I beg to present the Seventeenth Report of the Committee on Public Undertakings, 1985-87 on West Bengal Essential Commodities Supply Corporation Limited.

## Presentation of the Second Report of the Committee on Petitions, 1985-87.

**The Chairman (Shri Anil Mukherjee) :** Sir, I beg to present the Second Report of the Committee on Petitions, 1985-87, on the question of suitable amendment to the West Bengal Clinical Establishment Act, 1950 and the Rules framed thereunder or enactment of a new Act with a view to protecting the Public Health in the Public interest and to regulate the functioning of Nursing Home, Clinical Laboratories, etc., in this State.

## Consideration of the Eleventh Report of the Committee of the Privileges

**Shri Amalendra Roy :** Sir, with your permission I beg to move that the Eleventh Report of the Committee of Privileges (1985-87) of the Ninth Legislative Assembly as presented to the House on the 23rd September, 1986, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Amalendra Roy :** Sir, with your permission I beg to move that the recommendation contained in the Eleventh Report of the Committee of Privileges (1985-87) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

The motion was then put and agreed to.

## Consideration of the Twelfth Report of the Committee of the Privileges

**Shri Amalendra Roy :** Sir, with your permission I beg to move that the Twelfth Report of the Committee of Privileges (1985-87) of the Ninth Legislative Assembly as presented to the House on the 23rd September, 1986, be taken into consideration.

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order. There is Chairman in the House but then why another member is moving the motions ?

**Mr. Deputy Speaker :** Please take your seat. There is no material in your point of order. Please see rule 306 of Rules of procedure. There it says — "After the report has been presented the Chairman or any member of the Committee or any other member may move that the report be taken into consideration etc".

The motion of Shri Amalendra Roy that the Twelfth Report of the Committee of Privileges (1985-87) of the Ninth Legislative Assembly as presented to the House on the 23rd September, 1986, be taken into consideration, was then put and agreed to.

**Shri Amalendra Roy :** Sir, I beg to move that the recommendation contained in the Twelfth Report of the Committee of Privileges (1985-87) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

The motion was then put and agreed to.

[1-30 — 1-40 P.M.]

### Presentation Of Petition

**Mr. Deputy Speaker :** I now request Shri Rampada Mandi to present his petition.

**Shri Rampada Mandi :** Mr. Deputy Speaker, Sir, I beg to present

a petition signed by Shri Radha Madan Hnesh, Sabhapati, Kotulpur Panchayat Samity regarding non-utilisation of deep tubewells in irrigation.

**Mr. Deputy Speaker :** The petition stands referred to the Committee on petitions under Rule 165 of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly,

## Motions Under Rule 185

**Mr. Deputy Speaker :** There are three motions under Rule 185. All the motions are on the same subject. Let us take up all the motions together. I call upon Shri Asok Ghosh to move his motion and make a speech, if any.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমরা অ্যামেন্ডমেন্ট কপি পাই নি।

**(Noise)**

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, অ্যামেন্ডমেন্টের কপি না পেলে আমি কি করে বলব?

**(Noise)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন তো মুভ করুন। আমাদের এখানে তো কমপিউটার মেশিন নেই। আপনারা এখনই ৪টি অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। আমরা সেগুলি একজামিন করেছি এবং একজামিন করার পর

The Amendments will be circulated. Let the motion be moved by Shri Ghosh.

**(Noise)**

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমাদের দুটি ভাইটাল অ্যামেন্ডমেন্ট আছে।

Without Amendment the motion is useless. You adjourn the House for half an hour.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অ্যামেন্ডমেন্ট পরে সারকুলেট করা হবে। এখন মোশনটা মুভ করুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মুভ করবার আগে আমরা অ্যামেন্ডমেন্টটা চাই।

The Amendment is vital so far as the motion is concerned.....

অ্যামেন্ডমেন্ট না পেলে মোশন কি করে মুভ হবে। অ্যামেন্ডমেন্টের প্রয়োজন আছে। কারণ অ্যামেন্ডমেন্ট খুবই ভাইটাল।

Without Amendment he cannot move.

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, অ্যামেন্ডমেন্ট না পেলে আমি মোশনটা মুভ করব কি করে?

**Mr. Deputy Speaker :** Now I call upon Shri Sumanta Kumar Hira to move his motion.

**Shri Sumanta Kumar Hira :** Mr Deputy Speaker, Sir, I move my motion under Rule 185.

"এই সভা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, 'গোর্খা ন্যাশন্যাল লিবারেশন ফ্রন্ট'-এর পক্ষ থেকে পশ্চিমবঙ্গ থেকে বিচ্ছিন্ন পৃথক রাজ্য 'গোর্খাল্যান্ড'-এর দাবিতে দার্জিলিং জেলা ও জলপাইগুড়ি জেলার ডুয়ার্স অঞ্চলে যে আন্দোলন পরিচালিত হচ্ছে, তার ফলে ইতিমধ্যেই নেপালি ভাষী জনগণ সহ এই এলাকার অধিবাসীদের স্বার্থ বিশেষ ভাবে ক্ষুণ্ণ হয়েছে।

এই সভার মতে, এই আন্দোলন নিশ্চিত ভাবে বিচ্ছিন্নতাবাদী, জনস্বার্থ পরিপন্থী ও জাতি বিরোধী এবং এই আন্দোলনের ফলে দেশের ঐক্য ও সংহতি বিপন্ন হচ্ছে। এই সভা এই আন্দোলনের তীব্র নিন্দা করছে।

এই সভা মনে করে, এই আন্দোলনের ফলে উত্তরবঙ্গের পর্যটন ও চা শিল্প বিশেষ ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে, এবং এইভাবে আন্দোলন চলতে থাকলে এই এলাকার অর্থনীতি বিপর্যস্ত হবে।

এই সভা আরও লক্ষ্য করছে যে, দার্জিলিং জেলা ও ডুয়ার্স অঞ্চলে নেপালি ভাষী সহ জনগণের উল্লেখযোগ্য অংশ, বিশেষত শ্রমিক শ্রেণী, এই বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের বিরুদ্ধে অত্যন্ত সাহসের সঙ্গে সংগ্রাম করছে এবং এর জন্য এই সভা তাদের অভিনন্দন জানাচ্ছে।

এই সভা রাজ্যের সর্ব শ্রেণীর জনগণের কাছে গোর্খাল্যান্ড-এর দাবিতে পরিচালিত বিচ্ছিন্নতাবাদী এই আন্দোলনের বিরুদ্ধে দৃঢ়তার সঙ্গে দাঁড়াবার জন্য এবং পার্বত্য অঞ্চল সহ রাজ্যের সকল এলাকার সামগ্রিক উন্নয়নের জন্য ঐক্যবদ্ধ ভাবে অগ্রসর হবার জন্য আহ্বান জানাচ্ছে।"

আর কোনও মোশন হাউসে মুভ করার প্রয়োজন নেই। এই মোশনেই আলোচনা হতে পারে। এই মোশনটি এখন মুভ হল। এখন আলোচনা হতে পারে।

**(Noise).**

**(Dr. Zainal Abedin rose to speak)**

**Mr. Deputy Speaker :** Now, Shri Deba Prasad Sarkar will please move his motion.

**(Noise)**

**(Several Members from Congress (I) Benches rose in their seats)**

I have called Shri Sarkar to move his motion. I will hear your point of order after the motion of Shri Deba Prasad Sarkar is moved.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার মোশন মুভ করছি।

Sir, I beg to move that — "Whereas this House notes with grave concern —

That usurping the accumulated grievances of Nepalese speaking people the GNLF leadership have given birth to an anti-people separatist movement in the hill area of Darjeeling district;

That the said separatist movement not only endangers the solidarity and unity of the State of West Bengal but goes against the interest of the Nepalese speaking people;

That the secessionist forces are trying to exploit the most unfortunate incident of indiscriminate police firing resulting in loss of a good number of lives;

That the Nepalese speaking people living for more than a century in India have a deep sense of injury and deprivation at the denial of their language being included in the Eighth Schedule of the Constitution;

That the deprivation and neglect of the hill regions in Darjeeling district and severe economic hardship and the sense of injury of the Nepali people remain unabated;

Therefore, in order to free the common but misguided Nepali speaking people from the influence of the GNLF leadership and to remove the genuine grievances and sense of alienation among them, this House urges the Union government to take necessary steps to give immediate effect particularly to that portion of the motions adopted by this Assembly on the 2nd July, 1977 and on the 23rd September, 1981 pertaining to inclusion of the Nepali Language in the Eighth Schedule to the Constitution;

And also resolves that an all-party delegation should meet immediately the Prime Minister of India to realise the said demand as our first and foremost task despite his declaration to the contrary which he made during his recent tour here.

This House further resolves that —

(i) It is imperative to undertake on war footing a comprehensive and package programme for industrialisation of the hill area in Darjeeling district utilising its natural resources like coal, copper, caffeine (a chemical compound from tea), medicinal plants, etc., in order to provide employment opportunities to the unemployed youths of the hill district;

(ii) Necessary and adequate measures be taken to create further opportunities of education by opening new schools and colleges, etc., which this House considers very meagre at present; the right to education which was so long practically denied to the vast majority of the hill people be guaranted steadfastly and the question of identity of the Nepali people clarified by the Central Government to remove the deep-rooted misgivings among the people and take necessary administrative and legislative measures which can help remove those confusions from mass mind whipping up which the GNLF leadership has been creating a kind of hysteria only to the peril of the legendary bond of unity and friendship of the Nepali and Bengali people — both of whom are, of course, very much Indian;

(iii) An impartial Commission be appointed to probe the complaints of gross misuse of money by the Hill Development Council and punish those actually found guilty;

(iv) An impartial enquiry into police firing be held and punishment be given to those found guilty;

(v) Free medical help and treatment be provided to those injured and economic compensation or rehabilitation arranged for those families who have lost members in the police firing."

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, আগে মোশন মুভ হয়ে যাক, পরে আপনাকে ডাকব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ আবেদিন, আপনি সিনিয়র মেম্বার, একটু ধৈর্য ধরে বসুন। নাউ আই রিকোয়েস্ট।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে মোশন আন্ডার রুল ১৮৫ দিয়েছিলাম, তারপর পরিস্থিতির অনেক পরিবর্তন হয়েছে। সুতরাং এই পরিবর্তিত পরিস্থিতিতে আমাদের ভারতবর্ষের প্রিয় প্রধানমন্ত্রী রাজীব গান্ধী যে কথা বলে গেছেন — তিনি অত্যন্ত স্পষ্ট এবং দ্ব্যর্থহীন ভাষায় বলে গেছেন যে, পশ্চিমবঙ্গকে ভাগ হতে দেব না, সংবিধান সংশোধন হবে না এবং এটা জাতীয়তা বিরোধী অন্দোলন নয়। প্রধানমন্ত্রী এই স্পষ্ট এবং দ্ব্যর্থহীন ভাষায় এটা ঘোষণার পরে আমি এই রুল ১৮৫ — মোশন আমাদের পক্ষ থেকে মুভ করছি না।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, রুল ১৮৫-এ শ্রী অশোক ঘোষ এবং আরও কয়েকজন মাননীয় সদস্য একটি মোশনের নোটিশ দিয়েছেন। হয় তিনি মোশন মুভ করবেন, না হলে করবেন না। মোশন মুভ করার আগে তিনি অন্য কোনও বক্তব্য রাখতে পারেন না। আমি জানতে চাই, তিনি মোশন মুভ করছেন কিনা?

(নয়েজ)

He will have to move his motion or not to move his motion. He cannot speak at this stage. That is my point of order. How can you allow him to speak ? Let him move his motion first.

(নয়েজ)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার।

(নয়েজ)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সাবমিশন আপনার উইজডমের কাছে যে মাননীয় এস. ইউ. সি. আই. সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়কে আপনি যে প্রস্তাব উত্থাপনের অনুমতি দিয়েছেন আন্ডার রুল ১৮৫-তে সেটা আপনি দিতে পারেন না, কারণ আপনার এক্তিয়ার নেই। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয়ের প্রস্তাব যদি দেখা যায় তাহলে দেখা যাবে ইট ইজ এ রেজলিউশন। রেজলিউশনে আপনার এক্তিয়ার নেই। ইট ইজ আফটার ব্যালট —

It is a resolution ... It is here after ballot. It is absolutely a resolution and not a motion. In the garb of a motion you have allowed a resolution to be tabled by Shri Deba Prasad Sarkar. Sir, I invite your attention to rule 166. If it is a resolution then it will have to go by ballot. I am also a partner to ballot. I should be entitled to submit my resolution. Sir, it is a resolution. You cannot allow it as a part of a motion. Next point. Hon'ble Shri Nirmal Kumar Bose pointed out whether he will move the motion or he will not move the motion. There are instances in the House of Parliament that before moving the motion he can speak and the Speaker can allow him to speak before withdrawal of the motion. I am entitled to speak.

(Noise)

**Mr. Deputy Speaker :** I know the difference between a resolution and a motion. I have gone through the motion placed by Shri Deba Prasad Sarkar and it is a motion and not a resolution.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন রুল ১৮৫-এর যে মোশন সেটা রুল ১৮৫-এর মোশন, না রুল ১৬৬-এর রেজলিউশন সে সম্পর্কে যে প্রশ্ন তুলেছেন তার উপর আপনি যে রুলিং দিয়েছেন সেটা সঠিক। এখানে এ প্রশ্ন তোলার তাঁর কোনও অধিকার নেই। এটা রুল ১৮৫-এর মোশন এবং ইতিপূর্বে এ হাউসে একাধিকবার তা হয়েছে। দু নং হচ্ছে, নির্মল বাবু যে প্রশ্ন এখানে তুলেছেন যে এটা তিনি মুভ করছেন না অথচ তিনি বক্তৃতা দেবেন — এটা হয় না। আমার কাছে নজির আছে। মোশন মুভ না করলে তার বক্তৃতা এক্সপাঞ্জ হবে। এভরি ওয়ার্ড মাস্ট বি এক্সপাঞ্জ! তার কারণ এখানে নজির আছে যে, যে টার্মে মোশন এখানে সাবমিট করা হয়েছে, যেটা আপনি অ্যাডমিট করেছেন সেই টার্মের বাইরে কোনও কথা তিনি বলতে পারেন না। আজকে তিনি সেই টার্মের উল্টো কথা এখানে বলছেন। রাজীব গান্ধী কান মুলে দিয়েছে, কান মুলে দেবার পর আজকে এখানে উল্টো কথা ওঁরা বলতে শুরু করেছেন। ওঁর বক্তব্য এক্সপাঞ্জ হবে।

**Mr. Deputy Speaker :** I will look into it. Now I call upon the Leader of the opposition to make a speech.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** যে অ্যামেন্ডমেন্টগুলি আমাদের তরফ থেকে দেওয়া হয়েছে, সেগুলি আপনি কেন রিজেক্ট করলেন? হোয়াট আর দি রিজন সেটা আমরা জানতে চাই?

**Mr. Deputy Speaker :** I will look into it and I will give my ruling. Now, I am calling you to make your speech.

**Shri Abdus Sattar :** I would request Shri Patit Paban Pathak not to dictate the Deputy Speaker.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি কি করে বুঝলেন যে ডিকটেক করছেন? আমি আপনাকে রিকোয়েস্ট করছি এই মোশনের উপরে যদি আপনার কোনও বক্তব্য থাকে তাহলে সেই বক্তব্য আপনি রাখুন।

**Shri Abdus Sattar :** You please tell us why you have rejected the Amendments ? The Member has every right to give Amendments on the motion. Why you have rejected it ?

**... (Noise) ...**

**... (At this stage Shri Subrata Mukherjee went to Speaker's podium and discussed with Mr. Deputy Speaker something) ...**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অ্যামেন্ডমেন্ট যেটা সার্কুলেট করা হয়েছে সেই ব্যাপারে সুব্রত বাবু আমার দৃষ্টি আকর্ষণ করেছেন। অ্যামেন্ডমেন্ট যিনি দিয়েছেন তিনি হচ্ছেন হবিবুর রহমান, আব্দুল মান্নান নন। এটা প্রিন্টিং মিসটেক হয়েছে, এটা আপনারা কারেক্ট করে নিন।

Now, I want to know from the Leader of the Opposition as to whether he is in a mood to start the debate or not.

**Shri Subrata Mukherjee :** Sir, on a point or order.

**Mr. Deputy Speaker :** Please, take your seat.

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি লিডার অব দি অপোজিশনকে বিপদে ফেলছেন। উনি যদি বলতে না চান তাহলে আপনি অন্য কাউকে বলতে দিন।

**... (নয়েজ) ...**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি আবার চান্স দিচ্ছি লিডার অব দি অপোজিশনকে টু স্টার্ট দি ডিবেট।

... (নয়েজ) ...

আমি মনে করছি যে মাননীয় মুখ্যমন্ত্রী যা রিড করেছেন, এটা সঠিক। আমার মনে হচ্ছে লিডার অব দি অপোজিশন ডিবেট কবতে চাচ্ছেন না।

So I am requesting Shri Rabin Mondal to start the debate.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, .....

[1-50 — 2-00 P.M.]

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আমি বলছি আমাদের মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন, আমার মনে হয়, উনি রাগের বশবর্তী হয়ে তিনি সেই কথা বলতে পারেন না। আমাকে বিপদে ফেলার কোনও প্রশ্ন নেই। আমরা যে স্ট্যান্ড নিয়েছি, বলিষ্ঠ ভাবে তা নেব। উনি চামড়া বাঁচাতে পারেন, আমরা চামড়া বাঁচাতে চাই না। আমরা আমাদের বক্তব্য রাখব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যে পয়েন্ট নিয়ে আলোচনা করছিলাম, যে মোশন আমাদের এই হাউসে শ্রী সুমন্তকুমার হীরা অ্যান্ড আদার্স দিয়েছেন, সেই মোশনের উপর যে অ্যামেন্ডমেন্ট আমরা দিয়েছিলাম, সেই অ্যামেন্ডমেন্ট আপনি গ্রহণ করেন নি। [***]

**Mr. Deputy Speaker :** The aspersion made by the Leader of the opposition against the chair will be expunged.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে মোশন মাননীয় সদস্য সুমন্ত হীরা অ্যান্ড আদার্স এনেছেন, সেই মোশনের যেটা অপারিটিভ পার্ট, সেটা আমরা মেনে নিচ্ছি। কিন্তু তার মধ্যে কতকগুলো শব্দ আছে, সেই শব্দগুলো আমরা মানতে পারছি না। যে কথা আমি বলছি, কিছুদিন আগে — আমার প্রথম চার্জ হচ্ছে, এই ঘিসিং-এর গোর্খা স্থান দাবির কথা আর আমাদের জ্যোতি বসুর সঙ্গে কোনও ডিফারেন্স নেই। এই গোর্খা স্থানের এই যে বীজ, এই বীজ অবিভক্ত কমিউনিস্ট পার্টি বপন করেছিলেন, ইন দি ইয়ার, ১৯৪৬, এপ্রিল। আজকে গোর্খা স্থান কোথা থেকে এল, তার অরিজিন যদি আমরা খুঁজি তাহলে দেখা যাবে, রতন লাল ব্রাহ্মণ, সেই সময় তিনি ছিলেন এখানকার এম. এল এ., তখন দুজন এম. এল. এ. এখানে ছিলেন অবিভক্ত সি. পি. আই. পার্টির, রতন লাল ব্রাহ্মণ, আর ছিলেন জ্যোতি বসু। সেই সময় দেখা যাচ্ছে, তিনি একটা রেজলিউশন এনেছিলেন কমিউনিস্ট পার্টি থেকে ১৯৪৬ সালের ৯ই মে। তাতে অবিভক্ত কমিউনিস্ট পার্টি ভারতীয় কাঠামোর মধ্যে গোর্খা স্থান দাবি করেছিল।

The Communist Party of India sowed the seeds of Gorkhasthan.

Note : [* Expunged as order by the chair.]

যে রেজলিউশনটি পণ্ডিত জহর লাল নেহেরুর ইন্টেরিম গভর্নমেন্টের কাছে পাঠানো হয়েছিল তার ওয়ার্ডিংস হচ্ছে —

'In the opinion of the Communist Party of India, the district of Darjeeling belongs to Gorkhas and it is their home land'.

কারা বলেছিল যে, ইট ইজ দেয়ার হোম ল্যান্ড? কমিউনিস্ট পার্টি এ কথা বলেছিল এবং যার নেতা মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু। আমরা জানি যে,

Human memory is very short but the memory of the Mukhyomantri is shorter.

এত তাড়াতাড়ি তিনি ভুলে গেলেন? আমাদের প্রধানমন্ত্রী ক্যাটিগরিক্যালি বলেছেন পশ্চিমবাংলাকে কোনও অবস্থায়ই ভাগ হতে দেওয়া হবে না এবং আমরা আমাদের কংগ্রেস পার্টি থেকে তা হতে দেব না। কংগ্রেসের তরফ থেকে পশ্চিমবাংলা ভাগ হবে না, হবে না, হবে না, আমরা তা হতে দেব না। আজকে গোর্খারা যে অন্দোলন চালাচ্ছে আমরা সে অন্দোলনের বিরোধী। ঐ জনস্বার্থ বিরোধী আন্দোলনের দ্বারা একটা সাম্প্রদায়িক আন্দোলন মাথা চাড়া দিয়েছে, কিন্তু ঐ আন্দোলন অ্যান্টি-ন্যাশন্যাল বা বিচ্ছিন্নতাবাদী কিনা সে প্রশ্নে আমি পরে আসছি। এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার দাবি, যে সমস্ত চিঠি তিনি করেসপন্ডেন্স করেছেন কেন্দ্রের সঙ্গে সে সমস্তগুলি তিনি এখানে রাখুন। তাঁকে আমি বলছি,

You please place the whole thing before us. We want to see the correspondence.

কিসের ভিত্তিতে অ্যান্টি-ন্যাশন্যাল বা সিসেশনিস্ট বলছেন তা আমরা জানতে চাই। আপনাদের গভর্নমেন্টের পক্ষ থেকে হোয়াইট পেপার বা যে পেপারই হোক, যা আপনারা সার্কুলেট করেছেন সে পেপার থেকে এটা নিশ্চয়ই বলা যায় না যে,

The movement is anti-national or the movement is secessionist.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এই আন্দোলনের বিরুদ্ধে। কিন্তু তা সত্ত্বেও আমি বলছি যে, কেউ যদি মনে করে — রাজ্যের কোনও অংশের মানুষ যদি মনে করে যে তারা তাদের ন্যায্য অধিকার থেকে বঞ্চিত হচ্ছে, তারা যদি মনে করে যে, তাদের কৃষ্টি, ভাষা ঠিকমতো মর্যাদা পাচ্ছে না এবং যদি তারা মনে করে যে, তাদের ডেভেলপমেন্ট সম্ভব যদি তারা একটা রাজ্য পায় উইদিন দি ফ্রেম অফ দি কন্সটিটিউশন তাহলে আর্টিকেল — ৩ অনুযায়ী সে বিষয়ে কোনও বাধা নেই। যেহেতু আর্টিকেল — ৩ অনুযায়ী কোনও বাধা নেই, সেহেতু এট দি সেম টাইম তাদের অ্যান্টি-ন্যাশন্যাল বলা যেতে পারে না। ১৯৪৬-৪৭ সালে আপনারা এই দাবিকে অ্যান্টি-ন্যাশন্যাল বলেন নি এবং আপনারাই এটা দাবি করেছিলেন। তবে এটা ঠিক যে বর্তমানে যে ভাবে আন্দোলন হচ্ছে তাতে আমরা সম্পূর্ণ ভাবে ঐ আন্দোলনের বিরোধী এবং ঐ আন্দোলনের ফলে শুধু পশ্চিম বাংলারই নয় সারা ভারতবর্ষের ক্ষতি হচ্ছে। পাহাড়ী এলাকার মানুষদের সব চেয়ে বেশি ক্ষতি হচ্ছে। কিন্তু যেহেতু ঐ

আন্দোলনকারীরা গোর্খাল্যান্ড চাইছে সেহেতু তারা অ্যান্টি-ন্যাশন্যাল এবং সিসেশনিস্ট, এটা কখনই বলা যায় না। অবশ্য পশ্চিমবাংলা থেকে আলাদা হতে চাওয়ার জন্য যদি সিসেশনিস্ট হয়, তাহলে আলাদা কথা! নিশ্চয়ই তাদের সিসেশনিস্ট বলা যেত যদি তারা ভারতের বাইরে চলে যেতে চাইত। সে রূপ ভাবে এখনও তারা কিছু বলে নি। ২/৬/৮৬ তারিখের বক্তব্যের মধ্যে সে রকম কথা নেই।

[2-00 — 2-10 P.M.]

আপনি দেখুন, অ্যাপেন্ডিক্স (বি) পেজ ৩৪, সেখানে বলা আছে,

"Since Independence 38 years passed", that is speech dated 2/8/86 by Shri Subhas Gheising. "Since Independence 38 years passed under false consolation of Indian Government. We don't want to get separated from India, we want to remain within Indian union being its royal citizen. Simply we have demanded a separate identity or separate State within Indian Union".

সুতরাং ভারতবর্ষের মধ্যে থাকতে চাই উইদিন দি ফ্রেমওয়ার্ক — এই কথা বলেছেন। বাই দিজ, আমি ওদের বলতে পারি না এর দ্বারা ওদের অ্যান্টি-ন্যাশনাল বলা যেতে পারে, কিম্বা সিসেশনিস্ট বলা যেতে পারে। তারপর পেজ ৩৮ আট দি বটম দেখুন, ওখানে লেখা আছে,

"We don't want to remain in Bengal only but we want to remain within India Union creating our own land".

আমি আগেই বলেছি এই গোর্খাল্যান্ডের প্রবক্তা ছিলেন আপনারা। আর আজকে সেটা ঘিসিং-এর ঘাড়ে গিয়ে পড়েছে।

There is no difference in between them and Communist Party, no difference.

Central Govt. of India have got the clear picture of Gorkhaland.

এই গোর্খাল্যান্ড সম্পর্কে ওরা যে দাবি করছে এই সম্পর্কে মাননীয় সদস্য শ্রী সরল দেব এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনেক সময় বলেন

Why they wrote the letter to the king of Nepal.

এখানে অ্যানেক্সচার (এ)টা দেখুন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব, এটা —

Simply writing letter to the king of Nepal.

সেটা কখন? সেটা হচ্ছে ডেটেড ২৩-১২-১৯৮৩। ২৩-১২-১৯৮৩ পাঠিয়ে ছিলেন —

Memorandum with copy to the president of all countries of the world.

সেখানে তাঁরা কি চাচ্ছে? তাঁরা চাচ্ছে, রিভোকেশন অফ দি ট্রিটি ইন বিটুইন নেপাল অ্যান্ড ইন্ডিয়া। নেপালই হচ্ছে পার্ট অফ দি ট্রিটি। এগ্রিমেন্ট দুটো আছে, নেপাল এবং ইন্ডিয়া। সেখানে ওরা নেপাল এগ্রিমেন্টের রিভোকেশন চাচ্ছে। সেখানে কি তাঁরা কখনও বলেছেন ভারতবর্ষের মধ্যে থাকতে চাই না, সেখানে তাঁরা কখনও কি বলছেন আলাদা স্টেট চাই? অবশ্য ঘিসিং যে চিঠি লিখেছেন সেই চিঠিকে আমি সাপোর্ট করছি না, সেই চিঠিকে আমি কনডেম করছি। কিন্তু সিসেশনিস্ট কিম্বা জাতীয়তা বিরোধী বলা যেতে পারে কিনা সেটাই হচ্ছে আমার প্রশ্ন। আমি প্রথমেই বলেছি এই আন্দোলনের আমি বিরোধিতা করছি। এই আন্দোলনের ফলে যে জীবনহানি হয়েছে তার জন্য যেমন দায়ী ঘিসিং তেমনি তার জন্য দায়ী প্রশাসন। আজকে সেখানে প্রশাসন কি অবস্থায় গিয়ে দাঁড়িয়েছে সেটা লক্ষ্য করেছেন কি? গতকাল পর্যন্ত একদল আক্রমণকারী শ্রী পাঠককে আক্রমণ করেছে। শ্রী পাঠক নিজেই বলছেন, দার্জিলিংয়ে কোনও আইনের শাসন নেই, প্রশাসন বলে কিছু নেই। আপনি হচ্ছেন হোম মিনিস্টার, ল-অ্যান্ড অর্ডার রক্ষা করার দায়িত্ব আপনার। কিন্তু সেখানে কি দেখতে পাচ্ছি? হাসপাতাল সিজ করছে — হোয়াট ইজ দিজ? গোর্খাল্যান্ড আন্দোলনকারীদের এইভাবে সার্টিফিকেট দেওয়া হচ্ছে, ক্রেডিট দেওয়া হচ্ছে।

তাহলে আজকে বুঝুন প্রশাসন কোথায় আছে, আজকে প্রশাসন কোথায় গেছে। প্রশাসন আজকে এই একটা ঘিসিংকে জব্দ করতে পারে না। সে যদি অ্যান্টি ন্যাশন্যাল তাকে কেন অ্যারেস্ট করা হয় নি? বার বার বলা হয়েছে যে ঘিসিংকে অ্যারেস্ট করা হোক, জেলে পোরা হোক। ঘিসিং বলেছে যে জ্যোতি বাবুর ক্ষমতা নেই আমাকে অ্যারেস্ট করে। কেন অ্যারেস্ট করা হচ্ছে না? আপনি হচ্ছেন ল অ্যান্ড অর্ডারের মাথা, আজকে কেন ঘিসিংকে অ্যারেস্ট করা হচ্ছে না?

(গোলমাল)

২৯.৩.৮৬ তারিখ থেকে গন্ডোগোল আরম্ভ হয়েছে, তারপর ২৫শে মে ১৯৮৬ তারিখে তিনি কতকগুলি সিদ্ধান্ত গ্রহণ করেছে, সেই সিদ্ধান্ত গ্রহণ করার ফলে তাঁরা বার বার আন্দোলন করছেন। এই সময় কি আপনার অ্যাডমিনিস্ট্রেশন ঘুমিয়ে ছিল? অ্যাডমিনিস্ট্রেশন কেন কোনও রকম অ্যাকশন নেয় নি? এজন্য আমি বলব

You are responsible for this agitation. You are responsible for the lives.

২৭শে জুলাই কালিম্পঙে ঘটনা ঘটেছিল, প্রায় ১৫/১৬ জন মারা গিয়েছে পুলিশ ফায়ারিংয়ের জন্য। সেই ঘটনার খবর ৫ ঘন্টা পরে সদরে আসে নি। সুতরাং আমি এটাই বলছি, আপনি যে করসপন্ডেন্স করেছেন তা আমাদের সামনে দিন, আমরা দেখব। জনস্বার্থ বিরোধী ঐ অন্দোলনকে আমরা সমর্থন করছি না। যদিও আমরা এখন পর্যন্ত তাঁকে অ্যান্টি-

ন্যাশন্যাল বা সিশেনিস্ট বলছি না। আপনি আজকে স্বায়ত্ব শাসনের কথা বলেছেন। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, যেদিন অল পার্টি মিটিং হয় সেদিন তো আপনি স্বায়ত্ব শাসনের কথা বলেন নি। আজকে আপনি কি জন্য স্বায়ত্ব শাসনের কথা বলছেন? স্বায়ত্ব শাসনের কথা বলে আপনি ঘিসিংকেই মদত দিচ্ছেন। ঐ কথা বলার জনাই ঘিসিংয়ের আন্দোলন এক ধাপ এগিয়ে গেছে। আমাদের প্রধানমন্ত্রী মহাশয় বলেছেন, নো স্বায়ত্ব শাসন প্রধানমন্ত্রী মহাশয় বলেছেন, নো অ্যামেন্ডমেন্ট অফ দি কনস্টিটিউশন, সিডিউল সিক্স আর্টিকেল ২৪৪ এ বলা আছে —

Regarding tribals of Assam and Meghalaya and Nagaland, and recently, it has included Tripura.

এখন প্রশ্ন হচ্ছে —

There are so many gentlemen from the hills

আজকে আপনি অ্যামেন্ডমেন্ট করতে বলছেন; কিন্তু এজন্য আপনার এই দুর্বলতা কেন আপনি স্বায়ত্ব শাসনের কথা বলছেন? তাই আমি বলছি যে, আপনি বলুন পশ্চিমবঙ্গ ভাগ হতে দেওয়া হবে না।

আপনি বলুন স্বায়ত্ব শাসন হবে না। আমরা আপনার পিছনে আছি। আপনাকে বলছি যে, যখন ভাগ করার কথা হয়েছিল তখন কংগ্রেস ভাগ হতে দেয় নি। তখন আপনি বলেছিলেন — আপনার সহকর্মী যিনি এখন দার্জিলিংয়ে আছেন — সেই ভদ্রলোক এখন বেঁচে আছেন — তিনি পৃথক রাজ্য দাবি করেছিলেন। আজকে আপনাদের এম. পি. বলছেন দার্জিলিংয়ে কোনও ল অ্যান্ড অর্ডার নেই। লজ্জা করা উচিত। আমরা দেখতে পাচ্ছি মুখ্যমন্ত্রী মহাশয় দার্জিলিংয়ে যেতে পারছেন না। তিনি শিলিগুড়ি থেকে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে বক্তৃতা করে ফিরে চলে আসছেন।

(এ ভয়েস — আপনি কবার গেছেন।)

আমরা যাওয়া আর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের যাওয়া এক নয়। আজকে তিনি ভয়ে সেখানে যেতে পারছেন না। তার মানে তিনি তাঁর পুলিশকে বিশ্বাস করেন না।

[2-10 — 3-00 P.M.] (Including Adjournment)

তিনি ভাবছেন যে, সেখানে গেলে তাঁর উপর আক্রমণ হতে পারে। ফলে তিনি আজকে দার্জিলিং যেতে পারছেন না। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে জবাব দেবেন যে কেন তিনি দার্জিলিং যান নি, কেন তাঁকে ফিরে আসতে হয়েছে। সেদিন তিনি শিলিগুড়ি থেকে বক্তৃতা দিয়ে ফিরে এলেন! আজকে তাঁরা যদি দেশ থেকে আলাদা হতে চায় তাহলে তাকে

বিচ্ছিন্নতাবাদী আন্দোলন বলব এবং আজকে তারা যদি ভারতবর্ষ থেকে বেরিয়ে যেতে চায় তাকে নিশ্চয়ই বাধা দেব। তাহলে তাদের ঐ আন্দোলনকে আমরা সাপোর্ট করছি না। আমি একথা বলছি যে, ঐ আন্দোলনকে আজকে জাতি বিরোধী বলে আপনারা পার পাবেন না, কি করে ঐ আন্দোলনকে দমন করা যাবে তার একটা কংক্রিট সাজেশন আপনাকে দিতে হবে। অল পার্টি মিটিংয়ে একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যে, আপনার নেতৃত্বে আমরা দার্জিলিং যাব, কিন্তু আপনি সেই নেতৃত্ব দেন নি। তার জন্য রেসপন্সেবল কে? অন দি কনট্রেরি, অল পার্টি মিটিংয়ে স্বায়ত্ব শাসনের কথাটাও ছিল না, কিন্তু আজকে স্বায়ত্ব শাসনের কথা বলছেন এবং এই কথা বলে আজকে ঘিসিংকে এক ধাপ এগিয়ে দিয়েছেন। এই পুস্তকে বলেছেন যে, এই বিষয়ে এর আগেই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। আমি জানি না, সিদ্ধান্ত নেওয়া হয়েছিল কিনা। তবে যখন তাদের ঐ আন্দোলন চলছে তখন স্বায়ত্ব শাসনের কথা বলাটা নিষ্প্রয়োজন — এটা আমি বলতে পারি। বুটা সিং মহাশয়ের কাছে আমাদের দাবি, মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলার আগে তিনি যেন ঘিসিংয়ের সঙ্গে কথা না বলেন। নিশ্চয়ই তিনি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলবেন। তাই আমি বলছি, আজকে যে মোশন এসেছে এবং তার উপর যে অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম, সেই মোশনের প্রথম অনুচ্ছেদটিকে আমরা অ্যাকসেপ্ট করছি। উই হ্যাভ নো অবজেকশন টু ইট। দ্বিতীয় অনুচ্ছেদে যা বলা হয়েছে, সেখানে আমরা তাকে বিচ্ছিন্নতাবাদী, ও জাতি বিরোধী বলছি না, স্বীকার করছি না। তৃতীয় অনুচ্ছেদের ক্ষেত্রে আমরা একমত। আমরা প্রথম ও তৃতীয় অনুচ্ছেদের সঙ্গে একমত, কিন্তু দ্বিতীয় অনুচ্ছেদের সঙ্গে একমত নই, এর "জনস্বার্থ পরিপন্থী" কথার সঙ্গে একমত। চতুর্থ অনুচ্ছেদে বলা আছে "বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের বিরুদ্ধে"। এক্ষেত্রে আমরা "জনস্বার্থ বিরোধী" "অন্দোলনের বিরুদ্ধে" বলছি। পঞ্চম অনুচ্ছেদেও যেখানে "বিচ্ছিন্নতাবাদী" কথাটি আছে সেখানে আমরা "জনস্বার্থ বিরোধী" এটা বলছি।

এবারে 'গোর্খা ল্যান্ড পয়েন্টে পশ্চিমবঙ্গ ভাগ হবে না' — এই পয়েন্টে আসুন। একবার আপনারা পশ্চিমবঙ্গকে ভাগ করতে চেয়েছিলেন। কিন্তু আমি বলছি যে, ভাগ হতে দেব না। ক্যাটাগরিক্যালি প্রাইম মিনিস্টার ঘোষণা করেছেন যে, তিনি পশ্চিমবঙ্গকে ভাগ হতে দেবেন না। এইজন্য আমরা প্রাইম মিনিস্টারকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে আপনারা স্বায়ত্ব শাসনের কথা বলে ঘিসিংকে একটা হ্যান্ডেল দিয়েছেন, কিন্তু প্রাইম মিনিস্টার ক্যাটাকরিক্যালি বলেছেন যে, এই স্বায়ত্ব শাসন তাদের দেওয়া হবে না এবং এই প্রশ্নে সংবিধানও সংশোধন করা হবে না। কাজেই আজকে মোশনের মধ্যে ঐ যে শব্দগুলি ব্যবহার করেছেন সেগুলো বাদ দিলে এটা এখানে ইউনোনিমাস রেজলিউশন হয়ে যেতে। কাজেই তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমার ঘরে রিসেসের সময় বিজনেস অ্যাডভাইসরি কমিটির মিটিং আছে। যাঁরা ঐ কমিটির মেম্বার তাঁরা সেই সময়ে আমার ঘরে আসবেন। এখন সভার বিরতি। আবার আমরা ৩টার সময় বসব।

**(At this stage the House was adjourned till 3.00 P. M.)**

[3-00 — 3-10 P.M.] (After Adjournment)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর অনুরোধে আগামী কাল ফ্লাড সিচুয়েশনের উপর ৪ ঘন্টা ডিসকাশনের অনুমতি দেওয়ার জন্য আমাদের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে দ্বিতীয় বামফ্রন্ট সরকারের শাসন কালের সম্ভবত শেষ অধিবেশন। আজকের দিনে যে গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করা হয়েছে এটা অত্যন্ত উদ্বেগ জনক, স্পর্শকাতর এবং জন জীবনের কাছে রাজনৈতিক তাৎপর্যপূর্ণ ঘটনা। আজকে এই বিষয়টা নিয়ে বিরোধী দল যতটা হালকা করে দেখছেন আমি সেটা দেখতে পারি না, আমি যথেষ্ট উদ্বিগ্ন। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি প্রথমেই এই কথা বলতে চাই যে মাননীয় সদস্য সুব্রত মুখার্জি সম্পর্কে আমার একটু করুণা হয়। তার কারণ আজকে তাঁর অবস্থা ডবল এজড সোর্ড-এর মতো। আপনি জানেন ১৮ই আগস্ট বেলা সাড়ে দশটার সময় মাননীয় মুখ্যমন্ত্রী একটা সর্বদলীয় বৈঠক ডাকেন এবং সেখানে গোর্খাল্যান্ড ইস্যু নিয়ে একটা প্রস্তাব গৃহীত হয় এবং সর্ব সম্মতিক্রমে যে প্রস্তাব পাস হয় সেই প্রস্তাবে বলা হয়েছে যে এই গোর্খা ন্যাশন্যাল লিবারেশন ফ্রন্ট আন্দোলন হচ্ছে ডিভাইসিভ, অ্যান্টি পিপল, অ্যান্টি ন্যাশন্যাল অ্যান্ড অ্যান্টি স্টেট। এর সিগনেটোরিজদের মধ্যে ছিলেন মাননীয় সদস্য সুব্রত মুখার্জি এবং কংগ্রেস (আই)-এর সভাপতি শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সী। যদি আজ সুব্রত মুখার্জি মহাশয় এখানে অ্যামেন্ড করে নিজেকে উইথড্র করে নিতেন তাহলে খুশি হতাম। আমি জানি তাঁর অবস্থাটা কি। তা সত্ত্বেও আমি এই প্রসঙ্গে বলতে চাই যে আজকে গোর্খা ল্যান্ড আন্দোলনকে যে ভাবে দেখা হচ্ছে আমি তা দেখতে পারি না। আজকে ভারতবর্ষের রাজনৈতিক প্রেক্ষাপটে গোর্খা ল্যান্ড কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আপনি জানেন স্যার, বছরের পর বছর ধরে ভারতবর্ষের জাতীয় জীবনে, জাতীয় ঐক্যের ক্ষেত্রে বিচ্ছিন্নতাবাদী শক্তি জাতীয় ঐক্যের ভিত্তিকে নষ্ট করে দিচ্ছে। আপনি জানেন স্যার, শাসক শ্রেণীর অনুসৃত নীতির ফলে সাম্রাজ্যবাদী শক্তি মদতে জাতীয় জীবনের ঐক্যকে বার বার নষ্ট করে দেওয়া হচ্ছে। বৃটিশ শাসনকাল থেকে শুরু করে সাম্রাজ্যবাদী শক্তি কখনও চায় না ভারতবর্ষ ঐক্যবদ্ধ ভাবে থাকুক, নিজের পায়ে দাঁড়াক। জোট নিরপেক্ষ ভাবে যাতে না অবস্থা পরিচালনা করতে পারে তার জন্য দেশের স্থিতিশীল পরিস্থিতিকে তারা ধ্বংস করে দিতে চায়। ইংরেজরা যখন আমাদের দেশে ছিলেন তখন তাঁরা চেয়েছিলেন ভুটান, সিকিম এবং উত্তরখন্ডের কিছু অংশ নিয়ে একটা স্বাধীন হিমালয়ান রাজ্য স্থাপন করতে।

আমরা যদি এর গভীরে প্রবেশ করি তাহলে আমরা দেখব যে, এর পেছনে তাদের অনুগত যে সমস্ত মানুষ তাদের মদত। বিভিন্ন সময়ে বিভিন্ন প্রশ্নে যে সমস্ত বিষয়াদি তোলা হয়েছে, তখনই তারা মদত দিয়ে গিয়েছে। ইংরেজ শাসকবর্গ এখান থেকে চলে গিয়েছে ঠিকই, কিন্তু ভারতবর্ষের বিভিন্ন অংশ থেকে সেই সমস্ত মদতকারীরা চলে যায় নি। সেই সমস্ত সাম্রাজ্যবাদী মদতকারীরা ভারতবর্ষের উত্তর প্রান্ত, যেমন, কাশ্মীর থেকে আরম্ভ করে আসাম, পাঞ্জাব এই সমস্ত রাজ্যগুলিতে এখনও তাদের সাম্রাজ্যবাদী কার্যকলাপ নগ্ন ভাবে চালিয়ে যাচ্ছে — এই জিনিস আমরা আজ দেখছি। ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলিতেই তারা

সাম্রাজ্যবাদী নগ্ন খেলা খেলে চলেছে। তারা চায় ভারতবর্ষের অর্থনীতি তাদের উপর নির্ভরশীল হয়ে উঠুক। ভারতবর্ষের উপর তাদের আধিপত্য বিস্তার করতে তারা সর্বদাই সচেষ্ট। এই পরিপ্রেক্ষিতে আমরা আজ দেখতে পাচ্ছি, সামগ্রিক ভাবে ভারতবর্ষের সমগ্র এলাকাতে — যেমন, পশ্চিম বাংলার উত্তর অঞ্চল ইত্যাদি জায়গাতে — এই সমস্ত পরিকল্পনা তারা পরিত্যাগ করে নি। আমরা আজকে এই রকম একটা অবস্থাতে এসে দাঁড়িয়েছি। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমি মনে করি, উত্তরখন্ড, কামতাপুরী, ঝড়খন্ড আন্দোলন এবং দার্জিলিংয়ের যে গোর্খা আন্দোলন আজ দেখা দিয়েছে, এগুলো কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। এরই পাশাপাশি আমরা দেখতে পাচ্ছি, আমাদের দেশের কংগ্রেস সরকার বা শাসক গোষ্ঠীর যে দোদুল্যমান নীতি তার ফলে এবং তাদের যে একচেটিয়া পুঁজিবাদী নীতি, যার ফলে জোতদার-জমিদার যারা এখনও প্রচ্ছন্ন ভাবে সমাজের বুকে বিরাজমান, তারা বিভিন্ন রাজ্যে প্রতিনিয়ত হরিজন নিগ্রহের ঘটনা ঘটিয়ে চলেছে। তাদেরই দ্বারা রাজ্যে রাজ্যে আদিবাসী সম্প্রদায়ের মানুষ নিগৃহীত হচ্ছেন, তাদের উপর বিভিন্ন ভাবে অত্যাচার চালানো হচ্ছে এবং এরই ফলে আজ সমাজের গভীরতম প্রদেশে সাম্প্রদায়িক নিপীড়ন, ভেদ-বিভেদ প্রবেশ করছে। এই ভাবে আজ সমগ্র দেশের ঐক্য ও সংহতি বিনষ্ট হচ্ছে। এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমরা পশ্চিম বাংলার বুকে সাম্প্রদায়িক সম্প্রীতি ও সৌহার্দের গৌরব জনক অধ্যায় রচনা করে চলেছি। এই যে সাম্প্রদায়িক শক্তি বিভিন্ন রাজ্যে বিভেদ এর বীজ ছড়িয়ে চলেছে, সেখানে পশ্চিম বাংলা আজও মাথা উঁচু করে দাঁড়িয়ে আছে। সাম্প্রদায়িক শক্তির সর্ববিধ অনৈক্য প্রয়াসের মধ্যেও আমরা এই অবস্থার জন্য গর্ববোধ করি। বর্তমান প্রশ্নের জবাবে আমি যে কথা বলতে চাই তা হচ্ছে, আজকে যাঁরা সমাজের পরিবর্তন হয়েছে বলে উল্লেখ করছেন, তাঁদের উদ্দেশ্যে বিশেষ ভাবে বলতে চাই যে, হ্যাঁ, আমরা জানি, পরিস্থিতির পরিবর্তন একটা হয়েছে। সেই পরিস্থিতি হচ্ছে, মাননীয় প্রধানমন্ত্রীর পশ্চিমবঙ্গ আগমনকে কেন্দ্র করে পশ্চিমবঙ্গের প্রদেশ কংগ্রেসের নেতৃবৃন্দ-এর কাছে কিছু বিভ্রান্তি মূলক উত্তেজক ও দুঃখজনক কথাবার্তার প্রকাশ। সেই কথাবার্তা এবং দায়িত্ব জ্ঞানহীন বক্তব্য কংগ্রেসিদের মধ্যে যাঁরা আজ এখানে উপস্থিত আছেন, তাঁরা তাঁদের বিবেক মতো মত প্রকাশ করতে পারছেন না। তাঁরা পারছেন না বিবেক মতো ভোট দিতে এবং বিবেক মতো কথাবার্তা বলতে। আমি তাঁদের এই অসহায়তা অনুধাবন করি। তাঁদের জন্য আমার করুণা হয়। মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আজকে মাননীয় সাত্তার সাহেব অনেক কথাই এখানে বলেছেন। নেপালি জাতি এবং দার্জিলিং সম্পর্কে সব কিছু আপনাদের তো জানা আছে — আপনারা বলতে পারেন, গত ৩৯ বছর ভারতবর্ষ স্বাধীন হয়েছে, কী আপনারা করেছেন? আপনারা কী করেছেন দার্জিলিংয়ের পার্বত্য এলাকার উন্নয়নের জন্য? সেখানকার মানুষদের জন্য কী কাজ আপনারা করেছেন? ১৯৭৭ সালের পর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পার্বত্য অঞ্চলের উন্নয়ন মূলক কাজের জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা দপ্তর — পার্বত্য উন্নয়ন দপ্তর — খুলেছেন, যা আপনারা কোনও দিন করেন নি। মানুষের যদি সত্যিকারের কোনও উন্নতি ঘটাতে হয়, তা হলে এ কাজ অবশ্যই করা উচিত। আমরা এটা করেছি। আমি এখানে খুব সংক্ষেপে দু একটি বিষয়ের উল্লেখ করতে চাই। দার্জিলিং, কার্শিয়াং, কালিম্পং প্রভৃতি পার্বত্য এলাকাতে ছ লক্ষের মতো নেপালি ভাষাভাষী মানুষ আছেন। এর চাইতেও বেশি আছে সমতল এলাকাতে। ৫ লক্ষ আছেন সিকিমে, আসামে আছেন প্রায় ৫ লক্ষের মতো নেপালি মানুষ।

বিহার এবং উত্তর প্রদেশে ৬ লক্ষের মতো নেপালি মানুষ আছেন। সমস্ত জায়গাতেই নেপালি ভাষাভাষী মানুষ আছেন। কৈ, সে সমস্ত এলাকাতে তো বিভিন্ন দাবি দাওয়া নিয়ে কোনও আন্দোলন হচ্ছে না? সেখানেও তো গোর্খাদের দাবি নিয়ে আন্দোলন হতে পারত? আমি কখনও বলছি না যে, সেই সমস্ত জায়গাতেও এই দাবি নিয়ে আন্দোলন গড়ে উঠুক। সেই সমস্ত জায়গাতে গোর্খাদের দাবি দাওয়া নিয়ে কোনও আন্দোলন গড়ে ওঠার বদলে আমরা দেখলাম, আন্দোলন গড়ে উঠল পশ্চিমবাংলার বুকে। এই আন্দোলন গড়ে ওঠার পেছনে যদি কংগ্রেসি সাম্রাজ্যবাদীদের সমর্থন না থাকত, তাহলে পশ্চিমবাংলাতে এই ঘটনা কখনও ঘটতে পারত না। দার্জিলিংয়ের পার্বত্য এলাকার জন্য আমরা কি কি কাজ আমাদের সময়কালের মধ্যে করেছি তার একটু হিসাব আমি এখানে রাখতে চাই। সিকিমে, যেখানে ৫ লক্ষ নেপালি মানুষ আছেন, সেখানে ২টা কলেজ এবং কয়েকটা মাধ্যমিক স্কুল আছে। এবারে তুলনা মূলক ভাবে একটু আপনারা বিচার করে দেখুন। পার্বত্য অঞ্চলে ৮টা কলেজ, এক হাজার প্রাথমিক বিদ্যালয় এবং ১২২টা উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে। কয়েকটি কারিগরি ও প্রশিক্ষণ মূলক শিক্ষা প্রতিষ্ঠানের মাধ্যমে নিজেদের ভাষার মাধ্যমে তাঁদের শিক্ষার সুযোগ আছে। এগুলো আমরা করেছি। বিভিন্ন উন্নয়নের জন্য যেখানে মাথা পিছু ব্যয় হয়ে থাকে ২৫০ টাকা, সেখানে সারা ভারতবর্ষে রাজ্যগুলির গড় হিসাব হচ্ছে ১১২ টাকা। পার্বত্য উন্নয়ন দপ্তর থেকে ১৯৮০-৮৪ সালে কৃষি খাতে ৪৬৫.১৩ লক্ষ টাকা, কৃষি পণ্য বিক্রয় খাতে ৬১.১৩ লক্ষ টাকা, ভূমি সংরক্ষণ খাতে ১৬২.৬১ লক্ষ টাকা, সেচ সংরক্ষণ খাতে ৪১০.৩৭ লক্ষ টাকা, পশুপালন খাতে ৩৮৮.১৭ লক্ষ টাকা, বন বিভাগে ৫৬৬.৪১ লক্ষ টাকা এবং সিঙ্কোনা ওষুধের জন্য ৫৮৫.৮০ লক্ষ টাকা এবং রাস্তাঘাট নির্মাণের জন্য ৪৮৬.৫৪ লক্ষ টাকা আমরা ব্যয় করেছি।

[3-10 — 3-20 P.M.]

পর্যটন শিল্পে ১৩৩.৮০ ভাগ, পানীয় জল ৪১১.৪৫ শুধু তাই নয় ২২২টি পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, চাকরির ক্ষেত্রে সম্প্রতি কংগ্রেসের সেবা দলের ভারতবর্ষের প্রধানমন্ত্রী একটা বক্তব্য রেখেছেন যে পশ্চিম বাংলার সরকার নেপালীদের চাকরি থেকে বঞ্চিত করে বাঙ্গালীদের বেশি বেশি করে চাকরি দিচ্ছেন। এতবড় দায়িত্ব জ্ঞানহীন উক্তি ভারতবর্ষের প্রধানমন্ত্রী থেকে আসা এটা গণতন্ত্রে বিপদ। সুতরাং এটার জন্য আমরা গভীর ভাবে উদ্বিগ্ন। আপনি যদি একটা পরিসংখ্যান দেখেন যে পশ্চিম বাংলার সরকার যে নীতি ঘোষণা করেছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে — সেখানে দেখা যাচ্ছে — ১৯৮৬-র মার্চ পর্যন্ত দার্জিলিংয়ে বেকারি হল ২৭ হাজার ৮৫৫ জন, চাকরি হল ৫৩০ জনের; শিলিগুড়িতে ৩৮ হাজার ৯১০ জন, সেখানে কাজ পাওয়ার সংখ্যা ১৪১ জন। কার্শিয়াংয়ে ৭ হাজার ৭৯৬ জন, চাকরি হয়েছে ১০৭ জনের; কালিম্পংয়ে ১১ হাজার ৫১ জন, চাকরি হয়েছে ১৪১ জনের। সর্বশেষে আমি বলব যে আজকের দিনে নেপালকে নিয়ে যে ঘটনা ঘটছে এটা পশ্চিম বাংলার বিপদ নয়, সারা ভারতবর্ষের ঐক্য এবং গণতন্ত্রের বিপদ, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে ১৮৫ মোশন উত্থাপিত হয়েছে আমি সেই প্রসঙ্গে দু-চার কথা এখানে নিবেদন করতে চাই। প্রথমেই আমি অবাক হয়ে যাচ্ছি এই কথা ভেবে যে মুখ্যমন্ত্রী সমেত সমস্ত সরকার পক্ষ এটাকে নিয়ে একটা সঙ্কীর্ণ ও ক্ষুদ্র রাজনীতি করতে চাইছেন কার জন্য এবং কিসের জন্য তাও আমি জানি। আসল ব্যাপার কি, আসল ব্যাপার ওনারাও জানেন ভাল করে জি. এন. এল. এফ.-র যে আন্দোলন, সেই আন্দোলনের আমরা প্রতিবাদ করতে চাই, প্রতিরোধ করতে চাই। কংগ্রেস, কমিউনিস্ট-র সঙ্গে লাল পতাকা, তেরঙ্গা পতাকা ক্রস করে বেঁধে আমরা লড়াই করতে চাই। তাতে আমাদের মানুষ যদি মনে করে আমরা মৃত্যু বরণ করলেও আমরা ঘোষণা করছি সেই লড়াইয়ে আমরা অংশীদার হব। কিন্তু ঢাক পিটাচ্ছেন কেন, ঢাকতে চাইছেন কেন তার কি উদ্দেশ্য? এই সঙ্কীর্ণ এবং ক্ষুদ্র মানষিকতায় তখন যদি বলেন ভারতবর্ষের সাম্রাজ্যবাদী করাল গ্রাসে, যদি মনে করেন আজকে সারা এই উপমহাদেশে একটা সাম্রাজ্যবাদী চক্রান্তের কবলে পড়েছে তাহলে এই ক্ষুদ্রতা কেন? কমিউনিস্টের মধ্যে — যারা আন্তর্জাতিকতার কথা বলে? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কেও ইতিহাস পড়তে বলি, আপনি বার বার রাজীব গান্ধীর কাছে মাস্টারি করতেন, আপনি যেন পন্ডিত-দ্বিগজ হয়ে বসে আছেন ভারতবর্ষে, আপনি পড়বেন না, সেদিনকার ইতিহাস যেদিন নেতাজীকে কুইশলিন বলেছিলেন, যেদিন যৌথ ভাবে আপনারা আপনাদের এইটথ সিডিউলের অনুচ্ছেদে ভারতবর্ষের এই গোর্খা ভাষাকে সুনির্দিষ্ট করার জন্য মেনিফেস্টোর দাবি করেছিলেন। আপনি কি সেদিনের সেই ইতিহাস পড়বেন না, যেদিন বিচ্ছিন্নতাবাদকে প্রশ্রয় দেবার জন্য আপনি স্বয়ং মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এই পাঞ্জাবের বিচ্ছিন্নতাবাদের সঙ্গে এসপ্ল্যানেড ইস্টে মিটিং করেছেন — যা ধরা পড়েছে স্টেটসম্যানের এক নম্বর পাতায় — সেই খালিস্তানের নায়কের ছবি বেরিয়েছে। আপনি কি সেই ইতিহাস পড়বেন না যেদিন একটা বাতাবরণ তৈরি করেছিলেন ইন্দিরা গান্ধীকে হত্যা করবার জন্য। সেই ইতিহাসের সব ভুলে গিয়ে আপনি শুধু রাজীব গান্ধীকে ইতিহাস শেখাবেন এটা হয় না। আমি এবং আমরা মনে করি এখনও এটাকে পরিষ্কার ভাবে ধামাচাপা দিতে চাইছেন। ৬৮৪ কোটি টাকা যেটা রাজীব গান্ধীর দেওয়া তার বিরুদ্ধে আপনাদের অপপ্রচার ছিল, পরে ১৫ কোটি টাকা বন্যা ত্রাণের জন্য দেওয়া হয়েছে, যেটাতে আপনাদের অপদার্থতাকে ঢাকবার জন্য আজকে গোর্খা ল্যান্ড ইস্যু তৈরি করেছেন এটাই হচ্ছে রাজনৈতিক পন্থা। এই তো রাজনীতির কৌশল। আজকে ৬৮৪ কোটি টাকা ডেভেলপমেন্ট খাতে দিয়েছেন যেটা আপনারা খরচ করতে পারেন। আবার কেন্দ্রীয় সরকার ১৫ কোটি টাকা দিলেন। স্বয়ং রাজীব গান্ধী যেখানে ছুটে আসেন, সেখানে মুখ্যমন্ত্রীও পৌছাতে পারেন নি। তাই আপনারা সেটাকে ধামাচাপা দেবার জন্য বাংলাদেশের মানুষের কাছে জি. এন. এল. এফ. নামক জুজুটাকে ইস্যু হিসাবে তুলে ধরেছেন।

তখন তাকে ধামাচাপা দেবার জন্য বাংলাদেশের মানুষের কাছে জি. এন. এল. এফ.-এর কথা তুলছেন। কিন্তু কেউ সার্পোট করছে না। আমাদের পার্টি ঐ ধরণের ব্যাপারে নেই। ঘৃত পাত্রের আধার না পাত্র ঘৃতের আধার এই প্রসঙ্গটা বড় প্রসঙ্গ নয়। আমরা বলছি যদি ধামাচাপা দেবার চেষ্টা করেন তাহলে আমরা মনে করি রাজীব গান্ধী যে ৩টি কথা বলেছেন তার মধ্যে থেকে একটা কথা বেছে নিয়ে জ্যোতি বাবু ঢাক পেটাবার চেষ্টা করছেন এবং

বাকিগুলি উড়িয়ে দিচ্ছেন। এক নং বলেছেন আমার যে তথ্য আছে তার ভিত্তিতে আমি মনে করি এটা অ্যান্টি ন্যাশন্যাল নয়। দুই নং বলেছেন জ্যোতি বাবুর দাবির ভিত্তিতে স্বায়ত্ব শাসনের জন্য আমি সংবিধান পরিবর্তন করব না। তার কারণ হিসেবে বলেছেন আজ স্বায়ত্ব শাসন, কাল ইউনিয়ন টেরিটোরি, পরশু দিন সি. পি. আই -এর অরিজিনাল রেজোলিউশনের ভিত্তিতে সেপারেটিস্ট কোনও জিনিস করব না। তিন নং বলেছেন আমি কোনও ক্রমেই পশ্চিমবঙ্গকে ভাগ হতে দেব না। আজ সেই সমস্তকে বাদ দিয়ে বন্যা ত্রাণে আপনাদের অপদার্থতাকে ঢাকবার চেষ্টা করছেন। শাক দিয়ে মাছ ঢাকা যায় না। জি. এন. এল. এফ.-এর আন্দোলনের বিরুদ্ধে আমাদের প্রতিবাদ আপনাদের চেয়ে ১০০ গুণ বেশি। আপনারা শুনে রাখুন প্রধানমন্ত্রী তথ্যের ভিত্তিতে সব কিছু বলেছেন। এখন পর্যন্ত যে তথ্য আপনারা সরবরাহ করেছেন তার ভিত্তিতে আপনারা বলতে পারেন না যে অ্যান্টি ন্যাশন্যাল। কারণ হিউম্যান রাইটসের অধিকার সকলের আছে। মার্কিন সাম্রাজ্যবাদীদের চক্রান্ত হচ্ছে ভারতবর্ষের যে তিনটি ডিফেন্সের মূল্যবান সেকশন আছে তাকে ডেসট্রয় করা। একটা হল গোর্খা, আর একটা হল জাঠ, আর একটা হল শিখ। জাঠদের তারা ডেসট্রয় করে দিয়েছে। গোর্খা রেজিমেন্টকে ডেসট্রয় করার জন্য তাঁরা চক্রান্ত করছে। আপনি তাদের অ্যান্টি ন্যাশন্যাল বলে প্রকৃত পক্ষে তাদেরই দালালী করছেন। ইট ইজ এ ন্যাশন্যাল ক্রাইম। সুভাষ ঘিসিং যে অপরাধে অপরাধী সেখানে আমাদের প্রধানমন্ত্রীর হাত যদি কম জোর করেন তাহলে আপনিও অপরাধী হবেন। ইতিহাস এজন্য আপনাকে ক্ষমা করবে না। হিউম্যান রাইটসের কথা বলেছেন বলে আপনাকে একটু ইতিহাস পড়তে বলি। এ ব্যাপারে আমি একটু মাস্টারি করি। আপনারা কি করেন নি এমারজেন্সির সময়ে হিউম্যান রাইটসের দোহাই দিয়ে ইউ. এন. ও-র কাছে দরখাস্ত? আপনারা কি ট্রেড ইউনিয়নের ব্যাপারে আই এল. ও.-র কাছে যান নি? আপনাদের এত লোক মারা যাচ্ছে, খুন হচ্ছে বলে কি সিকিউরিটি কাউন্সিলের কাছে দরখাস্ত পাঠান নি? এসব কি আপনারা অস্বীকার করতে পারেন। ইতিহাস আগে আপনি পড়বেন তারপর রাজীব গান্ধীর উপর মাস্টারি করবেন। এই তথ্যের ভিত্তিতে রাজীব গান্ধী বলেছেন ইট ইজ নট অ্যান্টি ন্যাশন্যাল। আমি ট্রেড ইউনিয়ন করি এবং সেখানে ৪০০টি ট্রেড ইউনিয়নের কর্তৃত্বের জন্য প্রতিটি ইঞ্চিতে আমরা লড়াই করছি। আমি ইংরাজিতে বলতে চাই না, বাংলায় বলছি যাতে বুঝতে পারেন এবং তা হল ঘিসিংরা অ্যান্টি ন্যাশন্যাল নয়। কারণ তারা যদি রাজদ্রোহী হয় তাহলে আপনারা তাদের গ্রেপ্তার করছেন না কেন? তাদের শাস্তি দিচ্ছেন না কেন? কেন এ রকম নাটক করছেন? কেন বলছেন সি. পি. এম. খুন হচ্ছে?

[3-20 — 3-30 P.M.]

আজকে প্রত্যেকটা জায়গায় শক্ত ভাবে দাঁড়াতে পারেন নি? প্রধানমন্ত্রী আপনাদের সেই ব্যর্থতাটাই দেখিয়ে দিয়েছেন। আপনারা সেখানে মোকাবিলা না করে চুপ করে বসে আছেন। আপনারা শুধু এইটুকুই জেনে রাখবেন যে একটা ষড়যন্ত্র মার্কিন সাম্রাজ্যবাদ করছে। তাদের টাকা নিয়ে নেপালের টাকা নিয়ে এই কাজ করা হচ্ছে। ইতিহাস এই কথা বলে যে ১০০ জন মাত্র লেপচা আছে, এর বাইরে আর কেউ সিটিজেন ছিল না। আপনাদের মন্ত্রীরা পশুপতিনাথ মার্কেটে গিয়ে, যেটা নেপালে অবস্থিত, জিনিসপত্র সমস্ত কিনে নিয়ে আসছে।

এইভাবে আপনারা দরজা খুলে রেখে দিয়ে ভোটের রাজনীতি করছেন এবং একের পর এক উস্কানি দিয়ে যাচ্ছেন। আর আজকে ত্রাহি, ত্রাহি. রব শুরু করেছেন এবং একটা কথার ভিত্তিতে সমস্ত কিছু ধামাচাপা দেবার চেষ্টা করছেন। এই বিষয়ে বই, কাগজপত্র, সংবাদপত্র পড়তে হবে। যুগান্তর কাগজ আমাদের পার্টির কাগজ নয়। সেখানে ৩০শে জুলাই লিখেছে এই উপ-সমিতির সামনে হাজির হয়ে রতন লাল ব্রাহ্মিণ সেদিন যে বক্তব্য রেখেছিলেন তা ছিল এই রকম যে দার্জিলিং এবং তার লাগোয়া এলাকায় ৬০ হাজার গোর্খা বাস করে। এই এলাকার বাইরে আসাম, পাঞ্জাব, মধ্যপ্রদেশ এবং আরও অনেক জায়গায় গোর্খা আছে। এদের জন্য সংবিধান পরিবর্তন করার দাবি তিনি জানিয়েছেন। জ্যোতি বাবু চিন্তা করছেন যে মরবার আগে একবার ভারতবর্ষের প্রধানমন্ত্রী হয়ে যাবেন। কিন্তু তিনি জানেন না যে তিনি একটা ছোট দ্বীপের মধ্যে বাস করছেন। তাঁর চিন্তা হচ্ছে যে গোর্খা ল্যান্ড পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরাকে নিয়ে যদি একটা স্বাধীন রাজ্য হয় তাহলে তিনি সেখানকার প্রধানমন্ত্রী হতে পারবেন। এই রকম একটা স্বপ্ন তাঁর আছে, যার জন্য অতীতে তিনি বহু চেষ্টা করেছেন। পাঞ্জাবে শিখদের নিয়ে মিটিং করে তিনি খালীস্তানদের দাবিকে মদত দিয়েছিলেন। নেতাজীকে গালাগালি করে, ডাক্তার রায়কে গালাগালি করে পরে থুড়ি বলে দিয়েছেন এবং ভোটের সময় ডাক্তার রায়ের গলায় মালাও দিয়েছেন। এই রকম অনেক ঘটনা আমরা দেখাতে পারি। অতুল্য ঘোষের বিরুদ্ধে বহু করা বলেছিলেন কিন্তু পরে তাঁর পা পূজা পর্যন্ত করতে হয়েছিল। তাঁরা অতীতে মাল্টি পারপাস হাউস, মনোপলি হাউসকে গালাগালি দিয়েছিলেন কিন্তু পরে আবার টাটা, গোয়েঙ্কা, বিড়লার কাছে থুড়ি বলে গিয়ে হাজির হয়েছেন। এইভাবে তাঁরা অর্থনীতি এবং রাজনীতি সমস্ত জিনিসকে ধামাচাপা দেবার চেষ্টা করছেন। আপনাদের যে ইতিহাস সেই ইতিহাস আমাদের জানা আছে। আমরা গোর্খাদের ঘৃণা করি না। এখন দেখতে হবে কারা ভায়োলেন্ট ক্রিয়েট করছে। আমরা দেখতে পাচ্ছি দার্জিলিং-এ সি. পি. এম. এবং তার পুলিশ বাহিনী ভায়োলেন্স ক্রিয়েট করছে। গোর্খা ভাইদের অবদানকে আমরা অস্বীকার করি না। কি জাতীয় ক্ষেত্রে কি রাজ্য ক্ষেত্রে গোর্খা বাহিনীর একটা অবদান আছে। সুতরাং আমাদের কথা হচ্ছে যে যারা এই রকম ঘৃণ্য চক্রান্ত করছে তাদের আপনারা মোকাবিলা করবার চেষ্টা করুন। আমাদের অনুরোধ যে কাজ করে মালা নিন, কাজ না করে শুধু আমাদের সমালোচনা করে সুভাষ ঘিসিং এর মতোন অপদার্থ ঘৃণ্য মানুষকে জোর করে হিরো করবেন না। আমাদের সকলের একটাই শ্লোগান হোক যে এই আন্দোলন দেশের স্বার্থ বিরোধী।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবের উপর আলোচনা হচ্ছে, এই আলোচনা নিশ্চিত ভাবে অত্যন্ত গুরুত্ব সহকারে হওয়া উচিত ছিল। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে ১৮ই আগস্ট রাজ্যের কংগ্রেস নেতারা মুখ্যমন্ত্রীর সঙ্গে বসে একটা সিদ্ধান্ত গ্রহণ করলেন, কিন্তু ১৮ই সেপ্টেম্বর রাজপুত্র যখন পশ্চিমবঙ্গে এলেন তারপর তাঁদের সুর বদলে গেল এবং ওঁরা যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের সংশোধনী ওঁরাই এনেছেন। আমার মূল প্রশ্ন হচ্ছে ওঁরা জাতীয়তা বিরোধী এই কথা বলবেন কিনা? স্যার, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি বলেছেন যে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বলেছেন পশ্চিমবঙ্গ ভাগ হবে না। আমি দুঃখের সঙ্গে মনে করিয়ে দিতে চাই আর এক

গান্ধী বলেছিলেন তাঁর মৃত দেহের উপর দিয়ে দেশ ভাগ হবে, তাঁকে মৃত্যু বরণ করতে হয়েছিল। বোম্বাইতে কংগ্রেসি রাজত্বে দিল্লির প্রধানমন্ত্রী পন্ডিত নেহেরু, স্বরাষ্ট্র মন্ত্রী বল্লবভাই প্যাটেল সম্বন্ধে অভিযোগ উঠেছিল যে এঁরা ষড়যন্ত্র করে গান্ধীজীকে হত্যা করেছিলেন। কাজেই এই কথা টিকে না, কংগ্রেস দলের সুব্রত বাবুদের মতো নেতাদের সাধ্য নেই দিল্লির রাজপুত্রের বিরুদ্ধে যাওয়ার। আসামের চুক্তির ক্ষেত্রে আমরা দেখলাম মুখ্যমন্ত্রী হিতেশ্বর সৈকিয়াকে বাদ দিয়ে রাজীব গান্ধী চুক্তি করেছিলেন অসম গণ পরিষদের সঙ্গে। সুব্রত বাবু বুক ফুলিয়ে বলেছেন আমি শুধু জাতীয়তা বিরোধী বলছি না, রাষ্ট্রদ্রোহী বলছি। কিন্তু সুব্রত বাবুর ক্ষমতা নেই রাজীব গান্ধীর মতের বিরোধিতা করে বলার যে সুভাষ ঘিসিং জাতীয়তা বিরোধী, রাষ্ট্রদোহী। আপনি অন্যান্য বহু শব্দ ব্যবহার করবেন কিন্তু প্রধানমন্ত্রীর মতের বিরুদ্ধে একটা শব্দও উচ্চারণ করতে পারবেন না।

(ভয়েস ঃ নেতাজীকে কারা বলেছিলেন কুইসলিং?)

ঐ একটা নামই আজকে আপনাদের সকলের উদ্ধারের নাম হয়েছে। কংগ্রেসিদের মুখে ঘুরে ফিরে একটা কথাই আসে যে নেতাজীকে কুইসলিং বলেছেন কারা? কিন্তু আপনাদের নেতা রাজীব গান্ধীর দাদু জহরলাল নেহেরু সুভাষচন্দ্রের বিরুদ্ধে অস্ত্র ধারণ করেছিলেন। তিনি কালো ব্রিচেস পরে আজাদ হিন্দ ফৌজের যে বিচার চলছিল সেই বিচারে আজাদ হিন্দ ফৌজের বিরুদ্ধে গিয়েছিলেন। আমি একটা কথা বলতে চাই সুভাষ ঘিসিং রাষ্ট্রদ্রোহী কিনা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৭ থেকে ১৩ই সেপ্টেম্বর সানডে পত্রিকায় দেখেছিলাম জামাত-ই-ইসলামি নেতা সৈয়দ আলি শাহ্ গিলানি বলেছিলেন —

The instrument of accession was accepted by Mount Batten and Nehru or, for that matter by the Government of India on the condition that since accession has been a subject of dispute the question should be resolved in accordance with the wishes of the people of the State. India is committed to hold a plebscite in Kashmir under the auspices of the United Nations.

তাঁকে জিজ্ঞাসা করা হয়েছিল উইল ইউ অপ্ট দি স্টেটস টু পাকিস্তান? তিনি উত্তর দিয়েছিলেন ইয়েস, উই ডু। তাঁকে সংবাদদাতা আরও জিজ্ঞাসা করেছিলেন হোয়াই সো? তার উত্তরে বলেছিলেন —

Because the majority of the people here are Muslims and instead of reamining in Hindu India we should join Pakistan, a Müslim country where our religion, our culture are safe.

সুভাষ ঘিসিং যে সমস্ত কথা বলেছিলেন, যে চিঠি পাঠিয়েছিলেন তাই নিয়ে মুখ্যমন্ত্রী বলেছিলেন যে একটু পড়াশুনা করুন। এখন কথা হচ্ছে আমাদের দেশে গণতন্ত্র আছে,

দিল্লিতে রাজতন্ত্র চলে আসছে।

[3-30 — 3-40 P.M.]

দিল্লির রাজপুত্র রাজা হয়েছেন। স্যার, সংস্কৃতে একটা কথা আছে — রাজা কর্ণেন পশ্যতে অর্থাৎ রাজা কান দিয়ে দেখেন। তাঁর পরামর্শদাতারা তাকে এক এক সময় এক এক পথে চালাচ্ছেন। সুভাষ ঘিসিং যে চিঠি নেপালের রাজার কাছে লিখেছে তাতে তিনি লিখেছেন,

"Gorkhas and their ceded land and territories were left at the cross roads of cyclic stage of self-destruction from the date of 15th August, 1947 without revoking and suspending the past treaties and agreements of the British government and Nepal or without deciding or confirming the future status of the said ethnic Gorkhas and their ceded land by the legal Act of plebiscite of the Act of handing over either to the Government of Nepal or India".

সুভাষ ঘিসিং এর বক্তব্য হচ্ছে তারা ভারতবর্ষে আসবে কি নেপালে যাবে সে ব্যাপারে কোনও গণভোট নেওয়া যায় নি এবং জনসাধারণের মতামত নেওয়া হয় নি। এই সব কথা তিনি নেপালের রাজার কাছে লিখেছেন। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে যে পরিস্থিতি তাতে দেখছি ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে খাঁচার মধ্যে আবদ্ধ থাকতে হচ্ছে এবং যেভাবে রাখা হচ্ছে তাতে তার নিশ্বাস, প্রশ্বাস নিতে অসুবিধা হচ্ছে। আমরা দেখলাম এই ১২ দিনের মধ্যে প্রধানমন্ত্রী পশ্চিমবাংলায় দু-বার এসেছেন এবং মেদিনীপুরে যথেচ্ছ ভাবে ভ্রমণ করেছেন। এখানে আইন-শৃঙ্খলা ভাল ভাবেই চলছে বলে এই সব হচ্ছে। পশ্চিম বাংলা ছাড়া ভারতবর্ষের বাকি সব জায়গাতেই প্রধানমন্ত্রীকে কাঁচের ঘরে থাকতে হয়। যাদুঘরের জন্তু, জানোয়াররা যেমন থাকে ওনাকেও ঠিক সেইভাবেই থাকতে হয়, চলাফেরা করতে হয়। একমাত্র ব্যতিক্রম পশ্চিমবাংলা যেখানে তিনি বারে বারে আসছেন এবং বেশ ভালো ভাবেই ঘোরাঘুরি করছেন। এখানে খোলা বাতাস পাওয়া যাচ্ছে, নিরাপদ জায়গা তাই এখানে এসে একটু শান্তি পাচ্ছেন। কিন্তু তিনি যে কথা বলেছেন সেটা স্টেটসম্যানে বেরিয়েছে ২০.৯.৮৬ তারিখে। স্টেটসম্যান লিখেছে —

"Asked to comment on the letter sent by G. N. L. F. President to the King of Nepal, Mr. Gandhi said that it had been written by Nepalese who are not Indian Citizins. They had written to their King informing him that they wanted to take Indian Citizenship. Mr. Gandhi did not see anything anti-national in it".

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এরা সেয়ানা পাগল কিনা বুঝতে পারছি না। সুভাষ ঘিসিং ভারতবর্ষের নিয়ম অনুসারে তিনি ভোটে অংশগ্রহণ করেছেন এবং ভারতবর্ষের নাগরিক। সেদিন প্রশ্নোত্তরের সময় একটি অতিরিক্ত প্রশ্ন করেছিলাম, নেপাল-ভারত চুক্তির পরিপ্রেক্ষিতে

নেপাল থেকে আগত নাগরিকরা ভারতবর্ষের নাগরিক হয়ে গেছে কি না? এর উত্তরে মুখ্যমন্ত্রী বলেছিলেন — এই রকম কোনও সংবাদ নেই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় সরকারি দলের দুইজন নেপালি সদস্য রয়েছেন এবং বিরোধী দলে রয়েছেন শ্রীমতী রেণুলীনা সুব্বা। শ্রীমতী সুব্বা জানেন বামফ্রন্ট সরকারের আমলে তাঁর এলাকায় দশটি হাইস্কুল হয়েছে। ওই এলাকায় আগের আমলে একজন মন্ত্রী থাকা সত্ত্বেও স্কুলের সংখ্যা বাড়ে নি। কালিম্পং-এ দুটি স্কুল করা হয়েছে এবং বারো ক্লাস স্কুলের ব্যবস্থাও করা হয়েছে। পশ্চিমবঙ্গের অন্যান্য জেলার সঙ্গে তুলনা করলে দেখা যাবে মাথাপিছু আয়ের দিক থেকে দার্জিলিং এর স্থান হচ্ছে চতুর্থ। আমি কোচবিহার কে পশ্চিমবাংলার অন্তর্ভূক্ত করার জন্য আমরা' আন্দোলন অংশ গ্রহণ করেছি। সেখানকার মানুষের মনের মধ্যে একটা ক্ষোভ ছিল যে আমরা অন্যান্য জায়গার তুলনায় ডিপ্রাইভড। রাজীব গান্ধী বলেছেন দার্জিলিং এর আন্দোলন অ্যান্টি ন্যাশন্যাল নয়। বড় সংবাদ হচ্ছে রাজীব গান্ধী যখন তার সফর শেষ করে চলে গেলেন তখন দার্জিলিং-এ আতসবাজী পুড়েছে এবং মিস্টি খাওয়ানো হয়েছে — কারণ রাজীব গান্ধী আন্দোলনকে অ্যান্টি ন্যাশনাল বলেন নি।

আজকে আবার নূতন করে সংবাদ বেরুবে যে, না, আসলে উনি এর মধ্যে অ্যান্টি ন্যাশন্যাল কিছু দেখেন নি। কারণ তারা তাদের রাজার কাছে লিখেছে। দুমুখো নীতি রেখেছেন। আসলে এই সমস্যা রাজীব গান্ধীর ঘরে রয়েছে। ইটালির মেয়েকে নিয়ে তিনি বহু দিন ঘর করেছেন। অভিযোগ উঠেছে ইন্দিরা গান্ধীর হত্যা কান্ডের পিছনে এই মহিলার হাত আছে কিনা। সেদিন পর্যন্ত তার নাগরিক অধিকার রাখা হয়েছে। আজকে তদন্ত কমিশনের রায় বের করা হচ্ছে না। যদি কোনও কারণে রায় বেরোয় তাহলে সুযোগ নেওয়া হবে। কোনও কারণে ইন্দিরা গান্ধীর হত্যা কান্ডের সঙ্গে যুক্ত থাকেন এই মহিলা তাহলে তিনি ইটালির সরকারের কাছে দরখাস্ত করতে পারবে। রাজীব গান্ধী বলবে যে উনি তার সরকারের কাছে দরখাস্ত করেছে। সেই কারণে বলি এই যে এটা স্বীকার করানো উচিত। এই পশ্চিমবাংলার এই জিনিস হবে না। অদ্ভুদ কথা বলা হচ্ছে একদিকে পশ্চিমবাংলার ভিতর এ জিনিস হতে দেব না। আর সুভাষ ঘিসিং বলছে দার্জিলিং পশ্চিমবাংলার অংশ নয় এক্সক্লুডেড এরিয়া এবং রাজীব গান্ধীও বলবেন হয়ত এটা এক্সক্লুডেড এরিয়া। এ সম্বন্ধে আজকে পরিষ্কার ভাবে বলা উচিত। ১৮ তারিখে রাজ্যের কংগ্রেসিরা সুব্রত বাবুরা বলেছেন আমরা বিচ্ছিন্নতাবাদীদের প্রশ্রয় দিই না। আজকে রাজীব গান্ধী এই কথা বলার পর আর তাদের এ সম্বন্ধে বলার ক্ষমতা নেই এবং এই কথা বললে তাদের আর টিকিট পাওয়া যাবে না।

কিন্তু এখানে ডেফার করার প্রশ্ন আসে না দরকার পড়ে না। জ্যোতি বাবু যা করছেন মুখ্যমন্ত্রী হিসাবে করছেন এবং আজকে তিনি যে পরিস্থিতির সৃষ্টি করেছেন, যার ফলে এখানে প্রধানমন্ত্রীকে বার বার মুক্ত বায়ু নিতে আসতে হচ্ছে। আমি আপনার মাধ্যমে এই আবেদন করব সকলের কাছে যে আজকে আমাদের সকলেরই বোঝা দরকার যে আমরা একটা সঙ্কট জনক অবস্থার মধ্যে আছি। আজকে যদি এই গোর্খা ল্যান্ড আন্দোলন কিছুটা বাড়তে পারে

তাহলে কিন্তু প্রথম সঙ্কট দেখা দেবে উত্তরবাংলায়। সেখানে তরাই অঞ্চল যেটা একটা বিরাট এলাকা যে এলাকায় এবং সেটা উপজাতি এলাকা এবং উত্তরবাংলা হচ্ছে একটা বিরাট উপজাতি এলাকা রয়েছে। ঝাড়খন্ড আন্দোলনও রয়েছে। সুতরাং গোর্খা ল্যান্ড আন্দোলন সম্পর্কে আমরা যদি এখনই সচেতন না হই, তাহলে দিল্লির শাসন যতই শক্ত হোক জয়নাল সাহেব বা আর যে কেউই বলুন একে আর ঠেকাতে পারবেন না। কয়েক জন নাম ধরে বলেছেন যে এটা গোটা ভারতবর্ষের সমস্যা, শুধু পশ্চিমবাংলার নয়। জয়নাল সাহেব দাবি করেন তিনি ২৫ বছর ধরে এম. এল. এ. আছেন। আরও ২৫ বছর তিনি হতে পারেন — কিন্তু পশ্চিমবাংলা শেষ হয়ে যাবে সেটা তিনি চিন্তা করেছেন কি? এ নিয়ে তিনি গর্ব করবেন না। একটা ভাগ হয়ে গিয়েছে — আপনারা গর্ব করতে পারেন না। এর যে প্রচন্ড ব্যাথা এবং এর জন্য যে প্রচন্ড সঙ্কট সেটা দেশের জনগণ ভোগ করেছে এবং আগের সরকার সেটা ভোগ করেছে এবং আমরা এটা ভোগ করছি। তাই আমি বলি সরকার পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে এই প্রস্তাবকে আমি পূর্ণ সমর্থন করি। দলীয় স্বার্থে এবং উপর তলার ভয়ে এই প্রস্তাবের উপর সংশোধন এনেছেন। আমি তার বিরোধিতা করি। মনে রাখবেন দেশ বড়, না, দল বড়। আমি ওঁদের অনুরোধ করি আমাদের সঙ্গে একমত হউন। অবশ্য এটা আমি? যে আপনারা বিধানসভায় একমত হতে পারবেন না। এটা তো হতে পারে না। আপনারা দুটি ডকুমেন্ট রেখেছেন। একদিকে একটা ডকুমেন্ট নিয়ে বলছেন এক রকম আবার আর এক দিকে বলছেন গোর্খা ল্যান্ড বিচ্ছিন্নতাবাদ বিরোধী। এইভাবে আজকে বিধানসভায় প্রস্তাব এনে রেখেছেন। আবার সেই প্রস্তাবই বাতিল করে রেকর্ড করে রাখছেন। আসলে আপনাদের যে চেহারা সেই চেহারা এখানে দেখতে পাচ্ছি।

[3-40 — 3-50 P.M.]

দিনের বেলায় কংগ্রেস রাত্রি বেলায় কামতাপুরী। দার্জিলিং-এ দিনের বেলায় কংগ্রেস, রাত্রি বেলায় জি. এন. এল. এফ.। আনন্দ পাঠকের উপর আক্রমণ হচ্ছে, সি. পি. এম.-এর উপর আক্রমণ হচ্ছে। আমাদের পার্টির ওখানে কোনও সংগঠন নেই। সি. পি. এম.-এর সঙ্গে আমাদের রাজনীতির কোনও কোনও ক্ষেত্রে দ্বিমত থাকতে পারে, কিন্তু আমরা মনে করি দার্জিলিং জেলায় যেখানে সি. পি. এম.-এর উপর আক্রমণ হচ্ছে সেটাকে আমরা ভুলে যেতে পারি না। যাদের উপর আক্রমণ হচ্ছে তারা পশ্চিম বাংলাকে রক্ষা করতে চান। তাই তাদের উপর আক্রমণ হচ্ছে। আনন্দ পাঠক ওখানকার কমিউনিস্ট পার্টির লোক। সুবিধাবাদী নীতি নিয়ে পরোক্ষ যদি ওদের সমর্থন করত তাহলে ওর উপর আক্রমণ হত না। কাজেই আপনাদের কাছে বলি বিধানসভায় রেকর্ডটা বড় কথা নয় — পশ্চিম বাংলায় যা হয়ে গেছে ১৯৪৭ সনের দেশ ভাগের মধ্য দিয়ে এবং তার ফলে আমরা যে অসুবিধার সম্মুখীন হয়েছি, দয়া করে তার আর পুর্নরাবৃত্তি ঘটাবেন না। প্রশ্নটা হচ্ছে, বিচ্ছিন্নতাবাদী এই আন্দোলন নয়, এটা নিয়ে। আমরা মনে করি এটা বিচ্ছিন্নতাবাদী। কে, কি বললেন, না বললেন তাতে কিছু আসে যায় না। প্রধানমন্ত্রী পরিবর্তনশীল। তিনি আজকে বলেছেন, কালকে বলবেন, না। কিন্তু আপনাদের কাছে আমি পরিষ্কার ভাবে একটি আবেদন জানাচ্ছি যে, রাইটার্স বিল্ডিংস যেমন করে প্রিয়রঞ্জন দাসমুন্সী, অপূর্বলাল মজুমদার, সুব্রত মুখার্জির সঙ্গে প্রস্তাব নেওয়া সম্ভব

হয়েছে তেমনি করে এই বিধানসভাতেও এই সরকারি প্রস্তাবকে এক সঙ্গে গ্রহণ করুন, তবেই পশ্চিম বাংলা বাঁচবে, নতুবা আপনারা যেভাবে চলেছেন তাতে পশ্চিম বাংলা ধ্বংস হবে, এই সাবধান আপনাদের আমি করে দিতে চাই।

**Dr. Zainal Abedin :** Sir, I invite your attention to rule 328 of the Rules of Procedure and Conduct of Business. A member while speaking shall not reflect upon the conduct of any person whose conduct can only be discussed on substantive motion drawn up in proper terms under the Constitution; The honourable member Shri Dipak Sen Gupta has referred the conduct of the Prime Minister whose conduct cannot be discussed here. So this should be expunged and the member should beg appology for his gross mis-conduct and gross unparliamentary conduct.

**Mr. Deputy Speaker :** Prime Minister is not the Prime Minister of Delhi only, he is the Prime Minister of West Bengal also. How ever, I will go through the record and then I will give my ruling.

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহোদয়,

(ভয়েস : উপাধ্যক্ষ হবে।)

স্যার, আমি খুবই দুঃখিত যে, আপনার সম্বন্ধে উপসর্গ উল্লেখ করতেই ভুলে গেছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকের যে মোশন এবং আমাদের পক্ষ থেকে যে সংশোধনীর কথা বলা হয়েছে এবং সর্ব দলীয় বৈঠক-এর মাঝখানে অনেকগুলি ঘটনা ঘটে গেছে যাতে একটা প্রস্তাবের প্রস্তাবনার পরিপ্রেক্ষিতটাই পাল্টে গেছে। সর্ব দলীয় বৈঠকে মুখ্যমন্ত্রী যে সমস্ত কথা বলেন নি, পলিট ব্যুরোর মিটিং-এ গিয়ে সেই কথা বলার সঙ্গে সঙ্গে সর্ব দলীয় বৈঠকের প্রস্তাবের মূল ভিত্তিই নষ্ট হয়ে গেছে। পলিট ব্যুরোর মিটিং-এ গিয়ে যদি মুখ্যমন্ত্রী বলে থাকেন রিজিওন্যাল অটোনমি আংশিক ভাবে স্বীকার করে নিয়ে কনস্টিটিউশন অ্যামেন্ড করা হোক, তাহলে তিনি প্রকারান্তরে স্বীকার করে এসেছেন যে, জি. এন. এল. এফ. বা ঘিসিং-এর যে আন্দোলন তার পিছনে কিছু সারবর্তা আছে।

তিনি নিজে যে কথা স্বীকার করে এলেন — তিনি প্রকাশ্যে মিটিং করে বলবেন এটা জাতিদ্রোহী আবার গোপনে পলিট ব্যুরোর মিটিং-এ গিয়ে বলবেন এঁদের দাবি মেনে নেওয়াই ভালো — একই মুখে দু কথা,

Blowing hot here and cold there.

মুখ্যমন্ত্রীর কাছ থেকে এই দুই রকমের ভূমিকা দেখার পর আমাদের প্রস্তাব পুরোপুরি প্রত্যাহার করাই উচিত ছিল। আজকে যে বিচ্ছিন্নতাবাদের কথা আপনারা বলছেন ৪০-এর

দশকে এই বিচ্ছিন্নতাবাদের বীজ আপনারাই রোপন করেছিলেন। আমার বাঁ দিকে যাঁরা আজকে চেঁচাচ্ছেন তাঁদের তখন বোধ হয় জন্ম হয় নি।

Right at self determination must be conceded to the Muslims.

সি. পি. আই. বলেছিল। ভারতবর্ষ ভাগ হবার প্রথম বীজ বপন করা হয়েছিল লাহোর প্রস্তাবের পরই সি. পি. আই.-এর প্রস্তাবে। পি. সি. যোশীর সেই বই ওঁরা বোধ হয় দেখেন নি, আমি সেই বই পড়েছি, আমি তখন ঐ দলেরই কর্মী ছিলাম। পরবর্তীকালে শ্রী রতনলাল ব্রাহ্মিণ এবং জ্যোতি বসু মাত্র এই দুজন যখন সি. পি. আই. সদস্য এই বিধানসভায় ছিলেন তখন গণ পরিষদের একটি সমিতির কাছে তাঁরাই প্রথম বলেছিলেন গোর্খাদের জন্য স্বতন্ত্র রাজ্য কাম্য। ১৯৬২ সালে চীন যখন ভারত আক্রমণ করেছিল তখন আজকের যিনি মুখ্যমন্ত্রী তখন তিনি বলেছিলেন, '১৮ হাজার ফিট উপরে কি হচ্ছে তা আমরা জানি না, তবে আমরা যা জানি তা হচ্ছে সমাজতান্ত্রিক দেশ পর-রাজ্য আক্রমণ করে না। চীন ভারতবর্ষকে আক্রমণ করে নি, ভারতবর্ষই চীনকে আক্রমণ করেছে'। এগুলি যদি জাতীয়তা বিরোধী কথা না, হয় — চীন যখন ভারতবর্ষের উপর আক্রমণ চালিয়েছিল তখন ভারতবর্ষ চীনকে আক্রমণ করেছে বলে চীনের পক্ষে প্রচার যদি জাতীয়তা বিরোধী না হয় তাহলে ঘিসিং ভারতবর্ষের ভেতরে থেকেই স্বতন্ত্রতা চাইছেন, প্রার্থনা করছেন এটা ভারত বিরোধী, জাতীয়তা বিরোধী হয় কোন যুক্তিতে? হতে পারে এটা বাংলার বিরোধী — বাংলার স্বার্থের বিরোধী, বাংলার ঐক্যের বিরোধী, বাংলার সংহতির বিরোধী সেইজন্য আমরা এর বিরোধিতা নিশ্চয় করব কিন্তু জাতীয়তা বিরোধী বলার কোনও সঙ্গত কারণ এখনও পর্যন্ত দেখছি না। কারণ মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে সর্বশেষ যে চিঠি দিয়েছেন তাতেও তিনি গোর্খা ল্যান্ড আন্দোলকে জাতীয়তা বিরোধী বলেন নি। মুখ্যমন্ত্রীর কাছে আমি দাবি করছি, যদি আমার কথা অসত্য হয় তাহলে তিনি হাউসে সেই চিঠি স্পিকার মহাশয়ের টেবিলে প্লেস করুন, আমার বক্তব্য অসত্য হলে আমি তা প্রত্যাহার করে নেব, মার্জনা চেয়ে নেব। তিনি জাতীয়তা বিরোধী বলবেন না আর আমাদের তা বলতে হবে কেন? তাঁর সখ হয়েছে বলে? তিনি আমাদের মুখ দিয়ে তাঁর কথা বলিয়ে নিতে চান বলে? তাঁর বলবার সাহস নেই বলে? স্যার, দার্জিলিং-এর অনগ্রসরতার অপসারণ ঘটিয়ে উন্নয়ন ঘটাবার যে প্রস্তাব রয়েছে — অপারেটিভ পার্ট, তা আমাদের লিডার যেমন সমর্থন করেছেন আমিও তা পুরোপুরি সমর্থন করছি কিন্তু সঙ্গে সঙ্গে আনন্দ পাঠক মহাশয়ের কথাটাও বলি। দার্জিলিং-এ তো প্রশাসন নেই।

(ভয়েস ফ্রম রুলিং পার্টি বেঞ্চ ঃ — দিল্লিতে আছে?)

আপনাদের এম. পি. ই. বলেছেন দার্জিলিং-এ প্রশাসন নেই। আনন্দ পাঠক মহাশয়ের বাড়িতে ৬ কিলোর এক পাথর পড়েছে। সাজানো, গোছানো কিনা জানি না — জানলা দিয়ে ৬ কিলোর এক পাথর পড়ল আর সিঁড়ির উপর পেট্রোলের বোতল পড়ল। গায়েও পড়ল না. ঘরেও পড়ল না, সিঁড়িতে আগুন লাগল। ঐ আগুন সি. পি. এম.-এর কপালে লেগেছে কিনা জানি না। আমাদের ঘরে ঘরে তো ঐ ঘটনা রয়েছে। দার্জিলিং-এ আমাদের সমর্থক যাঁরা তাঁরা একই সঙ্গে সি. পি. এম.-এর হাতে মার খাচ্ছে আবার জি. এন. এল. এফ.-এর

হাতেও মার খাচ্ছে। সেখানে প্রশাসন ভেঙ্গে পড়েছে একথা তো আমরা বলেছি। আমরা চাই সেখানে শৃঙ্খলা ফিরে আসুক এবং সেখানে আইনের শাসন কায়েম হোক এবং সেখানে অর্থনৈতিক সমৃদ্ধি ঘটুক। ঐ জি. এন. এল এফ-এর কয়েক জনের আন্দোলনের বিরোধিতা করে গোর্খাদের আমরা বাংলা এবং ভারত বিরোধী করে তোলার বিরুদ্ধে।

[3-50 — 4-00 P.M.]

আজকে ভারতবর্ষের সংহতি, ঐক্য, স্বাধীনতা এবং সার্বভৌমত্ব যা বিপন্ন করার জন্য সি. পি. আই. এবং সি. পি. আই. (এম) যুগ যুগ ধরে চেষ্টা করেছেন, সেই সংহতি এবং স্বাধীনতার ইতিহাস পড়ুন তাহলে বুঝবেন যদি অক্ষর পরিচয় থাকে। সেই সংহতি, স্বাধীনতা এবং সার্বভৌমত্ব রক্ষা করার জন্য হাজার হাজার গোর্খা যারা যুগ যুগ ধরে প্রাণ দিয়েছে, যারা বীরত্ব দেখিয়েছে, তাদের দেশপ্রেম সম্পর্কে সন্দেহ করার কোনও কারণ নেই। তারা আমাদেরই মতো আমাদের দেশের এবং রাজ্যের অধিবাসী। আমরা চাই এমন কোনও ব্যবস্থা যেন সরকার থেকে না নেওয়া হয় যাতে আরও বেশি করে বিরোধ সৃষ্টি হয়, পার্থক্য সৃষ্টি হয়। যাতে দার্জিলিংয়ের গোর্খারা বাংলার গোর্খা হিসাবে না ভাবতে শেখে, বাংলা বিরোধী গোর্খা হিসাবে নিজেদের ভাবতে শেখে এমন কোনও বীজ মন্ত্র আপনারা অনুগ্রহ করে বপন করবেন না। আমি আমাদের চিফ হুইপ সুব্রত মুখার্জির সঙ্গে একমত। আপনারা তো স্বপ্ন দেখেন ভারতবর্ষকে দখল করার। জ্যোতি বাবু তো বারে বারে বলেন যে দিল্লি যেতে হবে। দিল্লি তো অনেক দূর। ১৯৫২ থেকে ১৯৮৪ সাল পর্যন্ত, এই ৩২ বছরে ২৮ থেকে ৪৩শে উঠেছেন। ৩২ বছরে ১৫ জন। তাহলে ২৭৫ জন উঠতে কয়েক যুগ চলে যাবে। জ্যোতি বাবুও থাকবেন না, আমরাও থাকব না, নাতি-নাতনিরাও থাকবে না। কাজেই ও স্বপ্ন সফল হবে না। অতএব স্বপ্ন সফল করার এক মাত্র রাস্তা হচ্ছে ঐ ভালকানাইজেশন অব ইন্ডিয়া। আপনারা কেন্দ্রের বিরুদ্ধে অভিযোগ করেন যে কেন্দ্র দিচ্ছে না, বঞ্চনার কথাও বলেন। দার্জিলিংয়ের মানুষরাও এই সরকারের বিরুদ্ধে আজকে একই অভিযোগ করছে। আপনাদের কথা যদি জাতীয়তা বিরোধী না হয় তাহলে গোর্খাদের দাবিও জাতীয়তা বিরোধী নয়। প্রধানমন্ত্রী যখন বলেছেন, তার হাতে যে তথ্য আছে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে তার হাতে যে তথ্য দেওয়া হয়েছে, যদি পশ্চিমবঙ্গ সরকারের যথেষ্ট তথ্য প্রমাণ থাকে যাতে তারা গোর্খা আন্দোলনকে জাতীয়তা বিরোধী বলতে পারেন তাহলে তারা সেই তথ্য প্রধানমন্ত্রীর কাছে গোপন করেছেন। তারা তথ্য গোপন করার অপরাধে অপরাধী। আর প্রধানমন্ত্রীকে যা বলা হয়েছে সেটা যদি সত্য হয়, যে তথ্য তিনি পেয়েছেন তার ভিত্তিতে যদি তিনি গোর্খাদের জাতীয়তা বিরোধী না বলে থাকেন তাহলে তিনি যথার্থ কাজ করেছেন। অপ্রতুল তথ্যের ভিত্তিতে তার এই রায় দেওয়া উচিত নয়। তার পরের কথা হচ্ছে, প্রধানমন্ত্রী দ্বিধাহীন কণ্ঠে ঘোষণা করেছেন যে বাংলাকে তিনি আর ভাগ হতে দেবেন না। তিনি দ্বিধাহীন কণ্ঠে ঘোষণা করেছেন, এমন কি আপনাদের মুখ্যমন্ত্রীর দাবিকে অস্বীকার করে বলেছেন যে কোনও রিজিওন্যাল অটোনমির কনসিডারেশনের জন্য কনস্টিটিউশনের আর এক মিলিমিটারও সংশোধন করা হবে না। এই দুটোর পরে ঐ প্রস্তাবের অপারেটিভে দার্জিলিংয়ের যেটুকু উন্নয়নের প্রশ্ন আছে, সেটুকু ভিন্ন আর সবটুকু ব্যর্থ হয়ে গেছে। তাই, আমি আমাদের সংশোধনী সমেত ঐ প্রস্তাব

যদি গৃহীত হয় তার পক্ষে আছি। অন্যথায় শুধু মাত্র সংশোধনের পক্ষে আমার সমর্থন জানাচ্ছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রশ্ন উঠেছে গোর্খা ল্যান্ড আন্দোলন জাতীয়তা বিরোধী কি না, রাষ্ট্র বিরোধী কিনা? প্রধানমন্ত্রী প্রথমে বলেছিলেন এটা জাতীয়তা বিরোধী নয়। পরে সেটা সংশোধন করে বললেন, আমার কাছে যে তথ্য পেশ করা হয়েছে তার ভিত্তিতে আমি বলতে পারছি না জাতীয়তা বিরোধী। তারপরে তৃতীয় বা এবারে এসে বলেছেন প্রেস কনফারেন্সে খুব সম্ভবত কাগজে যা দেখেছি তাতে একটা ছোট্ট শব্দ ব্যবহার করেছেন। শব্দটা খুব সিগনিফিক্যান্ট, প্রাইমাফেসি জাতীয়তা বিরোধী বলতে পারছি না। অতএব এবারে তিনি যেটা বললেন তার অর্থ এটা জাতীয়তা বিরোধীও নয়, আবার জাতীয়তা বিরোধী তাও নয়। অর্থাৎ এখন সব কাগজ পত্রগুলো পরীক্ষা করে দেখছেন সব অফিসাররা। এর পর তিনি বলবেন, এটা জাতীয়তা বিরোধী কি জাতীয়তা বিরোধী নয়। আমার ছোট্ট জিজ্ঞাসা, কি দিয়ে বিচার করা হবে, কোনও আন্দোলন রাষ্ট্রদ্রোহী অথবা জাতীয়তা বিরোধী কি না, প্রথম সভরেন্টি, দুই টেরিটোরিয়্যাল ইন্টিগ্রিটি, তিন সিকিউরিটি। যদি জি. এন. এল. এফ.-এর আন্দোলন এই তিনটি সভরেন্টি, টেরিটোরিয়্যাল ইন্টিগ্রিটি এবং সিকিউরিটিকে বিপন্ন করে তাহলে যদি দেশের প্রধানমন্ত্রী তাকে জাতীয়তা বিরোধী, রাষ্ট্র বিরোধী না বলেন তাহলে সেই প্রধানমন্ত্রী দেশের সর্বনাশ ছাড়া আর কিছুই করবেন না। এবার আসা যাক সংবিধান সম্পর্কে। সংবিধান বলে একটা জিনিস আছে, সংবিধানে টেরিটোরি কাকে বলে সেটা লেখা রয়েছে, আর্টিকেল ওয়ান থেকে আরম্ভ করে, ওয়ান, টু, থ্রি করে। এই যে টেরিটোরিয়্যাল ইন্টিগ্রিটির প্রশ্ন, তার বিরুদ্ধে আন্দোলন হচ্ছে কি না সেটাই প্রশ্ন, সিকিউরিটির বিরুদ্ধে আন্দোলন হচ্ছে কি না — আজকে এখানে বেশি কিছু উল্লেখ করতে হবে না, দু একটি জিনিস উল্লেখ করি, এই সব কাগজপত্র দেওয়া হয়েছে, ওঁরা হয়ত পড়বার সময় পান না। কি বলছে জি. এন. এল. এফ.?

Brave Gorkha soldiers are protecting India, please quit at once.

কি করবে তোমরা? অদ্ভুত ব্যাপার, দেশের প্রধানমন্ত্রী বলছেন, এটা সভরেন্টিকে বিপন্ন করে না, টেরিটোরিয়্যাল ইন্টিগ্রিটিকে বিপন্ন করবে না, অদ্ভুত ব্যাপার। এবার আসা যাক — এখানে মোদ্দা কথা হচ্ছে এই, জি. এন. এল. এফ. চাইছে, জি. এন. এল. এফ.-এর সোজা কথা হচ্ছে এই দার্জিলিং হচ্ছে নেপালের,

It was ceded.

এই হচ্ছে থিসিস এবং এই সিডেড টেরিটোরি যেটা, যখন ভারতের স্বাধীনতা অ্যারেনজমেন্টের দ্বারা এল তখন এই সিডেড টেরিটোরি হয় নেপালের হাতে দেওয়া উচিত ছিল, নয় প্লে বিসাইট করে আমাদের হাতে দেওয়া উচিত ছিল স্বাধীন রাষ্ট্র হিসাবে। এই দুটোর কোনওটাই করা হয় নি এবং নেপালের রাজার কাছে যে চিঠি দেওয়া হয়েছে তাতে পরিষ্কার ভাবে এই ভাষায় এই কথাটাই বলা হয়েছে। এটা রাষ্ট্র বিরোধী নয়? এটা ভারতবর্ষের সভরেন্টিকে নষ্ট করছে না? ইউ. এন. পি.-র কাছে গিয়ে পরিষ্কার বলছে, আমরা গিয়েছি

উই. এন. এর কাছে, আমরা সেখানে নালিশ করেছি — চিন্তা করুন, কথাগুলো বলবার আগে। আজকে শিখদের খালিস্থান, তারা যদি বলে আমরা যাব, সেলফ ডিটারমিনেশন চাই, যা এখানে বলা হয়েছে — ভারতবর্ষের অন্যান্য সম্প্রদায়ের লোক যদি বলেন, আমি নাম করতে চাই না, তারাও যদি বলেন —

Right of self — determination

চাই? আমাদের নিজেদের ইন্ডিপেন্ডেন্ট স্টেট চাই। আপনারা যদি চোখ বুঁজে থাকেন, আপনারা যদি কানে তুলো গুঁজে থাকেন তাহলে এখানে ছত্রে ছত্রে ভারতবর্ষের সভরেন্টি ভারতবর্ষের টেরিটোরিয়াল ইন্টিগ্রিটি, ভারতবর্ষের সিকিউরিটিকে বিপন্ন করার জন্য যে পথে জি. এন. এল. এফ. পা বাড়িয়েছে, সেটা দেখা যাবে না। একটু চোখ খুলে তাকালে জিনিসটা পরিষ্কার হয়ে যাবে। আজকে অবাক হয়ে যাচ্ছি এইটুকু ভেবে যে তারা কেন এই আন্দোলন শুরু করলেন? জি. এন. এল্. এফ.-এর সব ইস্যুগুলো তো ৪০ বছর আগের পুরানো ইস্যু। এতদিন পরে হঠাৎ করে এই আন্দোলন শুরু হয়েছে। তার মধ্যে আবার দেখা যাচ্ছে কয়েক মাসের মধ্যে এটার স্নো বলিং এফেক্ট আরম্ভ হয়েছে। কোন ইস্যুটা নূতন ইস্যু?

[4-00 — 4-10 P.M.]

কোন ইস্যুতে দেশ ভাগ হয়েছিল? নূতন ইস্যুতে দেশ ভাগ হয়েছিল, প্লেবিসাইট হয় নি, সিডেড নেপাল টেরিটোরিতে দার্জিলিং যায় নি অথবা গোর্খাদের ইন্ডিপেন্ডেন্ট স্টেটও হয় নি। এ সব আজকের কথা নয়, এটা সেটেলড ফ্যাক্ট — ফেট অ্যাকমপ্লাই সারা দেশ মেনে নিয়েছিল। সে দিনের যে অ্যারেঞ্জমেন্ট সে অ্যারেঞ্জমেন্টকে পাল্টানো যাবে না। আজকে যদি সে অ্যারেঞ্জমেন্টকে পাল্টাবার জন্য ভারতবর্ষের কোনও প্রান্তে কোনও ভায়লেন্ট মুভমেন্ট হয় তাহলে আজকে কোনও প্রিন্সিপল্-এর ওপর দাঁড়িয়ে ভারতবর্ষের প্রধানমন্ত্রী তাকে বাধা দেবেন, তার বিরোধিতা করবেন? কোনও প্রিন্সিপল্-এর ওপর দাঁড়িয়ে খালিস্থানের বিরোধিতা করবেন? খালিস্থানেরও সেম ইস্যু তাহলে সে ক্ষেত্রে

Do you agree, do you mean to say that it is not anti-national, it is not going against the soverignty of India, it is not going to disturb territorial integrity of the country, it is not going to endanger the security of India ?

কি বলবে ঐ অপদার্থের দল? ভারতবর্ষের মসনদে — গদিতে — দুর্ভাগ্যক্রমে যে অপদার্থেরা বসবার সুযোগ পেয়েছে তারা যত তাড়াতাড়ি সেখান থেকে বিদায় হয় ততই মঙ্গল এবং তাহলে ভারতবর্ষের সভান্টি, ভারতবর্ষের টেরিটোরিয়াল ইন্টিগ্রিটি, ভারতবর্ষের সিকিউরিটি বিপন্ন হবে না এবং সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আজকে ওঁরা একটু চোখ খুলে তাকাবার চেষ্টা করুন, কি সাংঘাতিক ধরণের একটা আন্দোলন সেখানে দানা বাধানোর চেষ্টা হচ্ছে। ওঁরা চোখ বুজে, কানে তুলো গুঁজে ভাবছেন ঐ আন্দোলনকে পেছন থেকে

জ্যোতি বাবুর বিরুদ্ধে লড়িয়ে দিয়েছি! দেশ ওঁদের কাছে কিছু নয়? জ্যোতি বাবুর পেছনে লেলিয়ে দিতে পারল কিনা, সেটাই ওঁদের কাছে বড় কথা! ওঁদের এই ধারণা, এই চেতনার দ্বারা ওঁরা দেশাত্মবোধ শেখাতে চাইছে, এটা অত্যন্ত দুর্ভাগ্যের।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে।)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আলো জ্বালিয়ে দিয়েছেন, সুতরাং আমি আমার বক্তব্য শেষ করে বসে পড়ছি।

## PRESENTATION OF REPORT

### 87th Report of the Business Advisory Committee

**Mr. Deputy Speaker :** I beg to present the 87th Report of the Business Advisory Committee. The Committee met in Mr. Speaker's Chamber to-day and recommended the following programme of business for the 1st October, 1986.

| | |
|---|---|
| Wednesday, 1.10.1986 ... | Motions under rule 185 regarding flood in West Bengal — Notices given by : — (i) Shri Sumanta Kumar Hira and others; (ii) Shri Subrata Mukherjee and others and (iii) Shri Deba Prasad Sarkar and Shri Prabodh Purkait. ... 4 hours. |

There will be no Questions for Oral Answer and Mention Cases and Zero Hour Mention Cases on the day.

The House will sit at 12 noon on the day.

Now, I request the Minister of State for Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the 87th Report of the Business Advisory Committee as

presented this day, be agreed to by the House.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, মোশন আন্ডার রুল ১৮৫-এর জন্য ২ ঘন্টার বেশি সময় আপনি আলোচনার জন্য দিতে পারেন না। অথচ আপনি ২ ঘন্টার জায়গায় ৪ ঘন্টা সময় ঘোষণা করলেন, আপনি কোন পাওয়ারে এটা এক্সটেন্ড করছেন জানাবেন কি?

**মিঃ ডেপুটি স্পিকার :** যে পাওয়ারে আজকে ৪ ঘন্টা আলোচনা হচ্ছে সেই পাওয়ারেই কালকেও ৪ ঘন্টা আলোচনা হবে।

I think the Motion is adopted.

**(Voices — Yes)**

The motion is adopted unanimously.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আপনি বলুন, কি পাওয়ারে করছেন? এবং আরও বলুন যে, আমরা কখন অ্যামেন্ডমেন্ট দেব?

**মিঃ ডেপুটি স্পিকার :** ডাঃ আবেদিন, আজকে যে পাওয়ারে এই মোশন ৪ ঘন্টা ধরে আলোচনা হচ্ছে এবং আপনি নিজে পার্টিসিপেট করছেন সেই পাওয়ারেই কালকেও ৪ ঘন্টা সময় নির্দিষ্ট হয়েছে। তবে আপনার মুখে যা আসবে আপনি তাই বলবেন যদি হয় তাহলে আমার কিছু বলার নেই।

**Dr. Zainal Abedin :** You are doing what ever you are pleasing.

**মিঃ ডেপুটি স্পিকার :** জয়নাল সাহেবের বলার অভ্যাস হয়ে গেছে তাই উনি যা খুশি তাই বলে দিলেন। এখানে কি লেখা আছে, এখানে লেখা আছে,

'The Speaker may, after considering the state of business in the House and in consultation with the Leader of the House, allot a day or days or part of a day for the discussion of any motion'.

সুতরাং এর মধ্যে টাইম আওয়ারের কোনও কথা নেই।

Now I call upon Shri Satya Ranjan Bapuli to speak.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার যে অ্যামেন্ডমেন্ট সেটা আমি মুভ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনার আবার কিসের অ্যামেন্ডমেন্ট? আপনার অ্যামেন্ডমেন্ট আমি পড়ে দেখেছি। আপনার অ্যামেন্ডমেন্ট অর্ডারে নেই,.আপনার অ্যামেন্ডমেন্ট আউট অফ

অর্ডার। তাই আপনার অ্যামেন্ডমেন্ট অ্যালাউ করছি না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব ধৈর্য সহকারে মাননীয় সদস্যদের বক্তৃতা শুনছিলাম। এই রেজোলিউশনে দুটি কথা আছে। একটা হচ্ছে, বিচ্ছিন্নতাবাদী, আর একটা হচ্ছে জাতীয়তা বিরোধী। এই দুটো কথা আজকে যদি শ্রী রাজীব গান্ধী মেনে নিতেন তাহলে কি গোর্খাল্যান্ডের যে আন্দোলন সেই আন্দোলন কালকেই মিটে যেত? আমি তো মূল সূত্র এটা বুঝতে পারলাম না। মাত্র দুটি মূল কথা নিয়ে এই বিধানসভায় আমরা আলোচনা করছি। এই বিধানসভায় আমরা ইতিপূর্বে এইরকম বহু রেজোলিউশন ইউনানিমাসলি নিয়েছি — তাতে কি সমস্যার সমাধান হয়েছে? আমি এই প্রশ্নটি অত্যন্ত বিনীত ভাবে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই, তিনি এই রাজ্যের মুখ্যমন্ত্রী। দার্জিলিং-এ গোর্খাল্যান্ডের যারা দাবি করছে —

That is part and parcel of West Bengal territory.

তারা পশ্চিমবাংলার ভোটার, তারা পশ্চিম বাংলার বিধানসভার সদস্য আছে, লোকসভার সদস্য আছে। আজ সেই সমস্ত ভোটারদের, নিজের এলাকার লোকদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বিচ্ছিন্নতাবাদী, জাতীয়তা বিরোধী রেজোলিউশন এনে সমস্যার সমাধান করতে যাচ্ছেন। একটা আর. জি. অফ পুলিশ, একটা ডি. জি. অফ পুলিশ দারোগাকে বলছে চোর। আমি বুঝতে পারলাম না এই ছোট্ট প্রশ্নের দুটো কথা দিয়ে আজকে পশ্চিমবাংলার সমস্যা যা উদ্ভব হয়েছে তা নাকি সমাধান হয়ে যাবে। আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম, আজকে দুইজন মাননীয় সদস্য বক্তৃতা দেবার সময় কু-রুচিপূর্ণ কথাবার্তা বললেন। শ্রী দীপক সেনগুপ্ত মহাশয় ইন্দিরা গান্ধীর রাজত্বের সময় নিয়ে কুৎসিত কদর্য ভাষায় কথা বললেন। অবশ্য তাঁর শিক্ষা-দীক্ষার মান অনুযায়ী হয়েছে। আর একজন বয়োজেষ্ঠ শ্রী অমলেন্দ্র রায় মহাশয় বক্তৃতা দিতে গিয়ে বললেন, আমরা নাকি এই আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে সাহায্য করছি। অদ্ভুত কথা? ওনার বয়স ৭২ হয়েছে কিনা তা আমি জানি না তবে ৭২ হলে ওনাকে ৭২ ধরতে পারে — এটা খুবই স্বাভাবিক। উনি বললেন ইউ. এন. ও.-তে দরখাস্ত করেছে। অমলেন্দ্র বাবু কালী বাড়িতে দরখাস্ত করতে পারেন, কোনও আপত্তি নেই, যে কোনও লোক দরখাস্ত করতে পারে, সেটা আগে পড়তে হবে, জানতে হবে।

[4-10 — 4-20 P.M.]

আজকে ইউ. এন. ও.-তে দরখাস্ত করেছে, তাই সব অপবিত্র হয়ে গেছে। আসলে মূল সমস্যাটি নিয়ে আমরা খেলা করছি। হঠাৎ এটা কেন করা হচ্ছে, আমরা দেখতে পাচ্ছি যে সামনে নির্বাচন আসছে, নির্বাচনকে সামনে রেখে সমতল ভূমির মানুষদের কাছে গোর্খাদের বিরুদ্ধে কথা বলে কংগ্রেস এবং কেন্দ্রের নামে বিষোদ্গার তুলে দিতে না পারলে আগামী ১৯৮৭ সালে তার উপর দাঁড়িয়ে বৈতরণী পার হওয়া যাবে। বার বার একটা কথা বলা হচ্ছে রাজীব গান্ধী বলেছেন, রাজীব গান্ধী বলেছেন, কিন্তু রাজীব গান্ধী তো বার বার একটা কথাই বলেছেন যে, তিনি পশ্চিমবঙ্গকে ভাগ হতে দেবেন না। আমরা আজকে হাত তুলে

বলতে পারি যে, পশ্চিমবঙ্গ ভাগ না হবার জন্য যে কোনও আন্দোলনে রক্ত দেবার জন্য কংগ্রেস প্রস্তুত আছে। আপনারা রাজি আছেন? হাত তুলে বলতে পারবেন? আপনাদের সে সাহস নেই। আমরা হাত তুলে বলতে পারি, কারণ যে কোনও বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, যে কোনও রাষ্ট্রদ্রোহিতার বিরুদ্ধে মোকাবিলা করার জন্য ক্ষমতা পশ্চিমবঙ্গ তথা সারা ভারতবর্ষের মধ্যে একমাত্র কংগ্রেসই রাখে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত বিনীত ভাবে জিজ্ঞাসা করছি, কারা আজকে আন্দোলন করছে, কারা আজকে রেজোলিউশন এনেছে? মাননীয় বিনয় চৌধুরি মহাশয় বসে আছেন, মুখ্যমন্ত্রী মহাশয় নেই — দুর্ভাগ্যের বিষয় — তাঁরা জানেন, মুখ্যমন্ত্রী মহাশয় মাননীয় হতে পারেন, কিন্তু তাঁরা যে ঝান্ডা নিয়ে সারা ভারতবর্ষের বুকে আজকে ঘুরে বেড়ান সেটা কি জাতীয় পতাকা? ভারতবর্ষের যে জাতীয় পতাকা তার যে তিনটে রং তাঁরা কি তার ঐতিহ্য জানেন? তিনরঙা পতাকার মধ্যে যে চরকা, যে চক্র আছে, সেই চক্র যুক্ত পতাকা তুলে স্বাধীনতা দিবস পালন করতে গিয়ে বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় শরিক সি. পি. এম.-রা কোনওদিন সেই পতাকাকে কি প্রণাম করেছেন? স্বাধীনতা দিবস, প্রজাতন্ত্র দিবস পালন করেন না। বর্তমানে পশ্চিমবঙ্গ সরকার ভারতবর্ষের স্বাধীনতাকে স্বীকার করেন না। তাঁরা আজকে গোর্খা আন্দোলনের সম্বন্ধে প্রশ্ন করছেন, কংগ্রেস না কি বিচ্ছিন্নতাবাদকে সমর্থন করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যদি আজকে একটু পিছনের দিকে ফিরি তাহলে প্রশ্ন ওঠে, ওঁদের জন্মস্থান কোথায়? ঐ মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির কোনখানে, কোন দেশে জন্ম? পিতৃপুরুষের পরিচয় নেই। আমাদের আছে, প্রশ্ন করলে আমরা বলি মহাত্মা গান্ধী, রবীন্দ্রনাথ ইত্যাদি। ওঁরা কি বলবেন, কার্লমার্কস, লেনিন, হিটলার, মুসোলিনি? আপনাদের যদি জিজ্ঞাসা করা হয় যে আপনাদের জন্মস্থান কোথায়? বলবেন চীন, রাশিয়া; না জন্মস্থানের পরিচয় নেই। পরে ধার করা পতাকা নিয়ে বেড়াচ্ছেন। আবার বলছেন যে, দেশের সর্বনাশ করছেন, সর্বনাশ যদি কেউ করে থাকেন তাহলে ঐখানে যাঁরা বসে আছেন তাঁরা করেছেন। পরিতাপের বিষয় যে দলের জন্ম রাষ্ট্রদ্রোহিতার মধ্যে তারা আজকে গোর্খাদের সম্বন্ধে বললেই সমস্যার সমাধান হয়ে যাবে, গোর্খা আন্দোলন থেমে যাবে? জ্যোতি বাবুর মাথার গন্ডোগোল হয়েছে, কারণ সি. পি. এম.-এর কয়েকজন খুন হয়েছে। আমরা খুবই দুঃখিত। আমরা চাই না যে সি. পি. এম. আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক ইত্যাদি দলের কর্মীরা খুন হোক। আমাদের কংগ্রেস কর্মীরা যখন খুন হয়, জ্যোতি বাবু বলেন — আমাদের কর্মীর খুন হচ্ছে, আমরা আর কত সহ্য করব? কিন্তু আমাদের কংগ্রেস কর্মী হাজার হাজার খুন হচ্ছে, আমাদের সহ্যেরও তো একটা সীমা আছে। তাই বিধানসভায় এই কথা বলব যে, দেশদ্রোহিতা, রাষ্ট্রদ্রোহিতার আর এক নাম — জ্যোতি বসু। অত্যন্ত লজ্জার বিষয় — পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বড় বড় কথা বলে বেড়াচ্ছে, কিন্তু আমরা জেনেছি যে আজকে সেখানে নাকি আইন-শৃঙ্খলা বলতে কিছু নেই। এটা আমার কথা নয়, তাঁদের দলের এম. পি.-র কথা। আর এটাই তো হচ্ছে আমাদের বক্তব্য। পশ্চিমবঙ্গের পার্ট অ্যান্ড পারসেল যদি দার্জিলিং হয় তাহলে আজকে গোর্খা ল্যান্ডের যে দাবি তারা করছেন জ্যোতি বাবুর উচিত সেটা দমন করা। কিন্তু তা দমন করবেন কি করে? কারণ সেখানে সি. পি. এম. পার্টির অস্তিত্ব নেই। দিনে সেখানে তাঁরা আন্দোলন করেন আর রাতে জি. এন. এল. এফ.-এর সঙ্গে বসে মিটিং করেন। আজকে আমাদের পশ্চিমবঙ্গের এক অংশের লোক সেখানে আন্দোলন করছেন, পুলিশের হাতে লাঠি দিয়ে সেই আন্দোলনের

মোকাবিলা করা হচ্ছে। আজকে তাঁরা সব জ্যোতি বাবুর সি. পি. এম.-এর ক্যাডার হয়ে গেছে। জ্যোতি বাবু সত্যি যদি ঐ সমস্যার সমাধান চান তাহলে আজকে বিধানসভায় দাঁড়িয়ে বলুন — 'আমি সমস্যা সমাধানে ব্যর্থ হয়েছি', দেখবেন ২৪ ঘন্টার মধ্যে রাজীব গান্ধী ঐ সমস্যার সমাধান করবেন। যেখানে পুলিশ দিয়ে ঐ সমস্যার সমাধানের ক্ষমতা নেই সেখানে তিনি বলছেন যে, গোর্খাদের ঐ আন্দোলন রাষ্ট্রদ্রোহী আন্দোলন! আসামের কাছাড়ের বাঙ্গালীদের জন্য আলাদা রাজ্য দিতে হবে বলে যে আন্দোলন হচ্ছে সে ব্যাপারে তিনি কি বলছেন? তিনি জানেন না ইতিহাস অত্যন্ত নির্মম, সব কিছু ইতিহাসের পাতায় লেখা থাকে। জ্যোতি বাবু আজকে কি বলছেন সেটা তিনি নিজেই জানেন না। গোর্খা ল্যান্ড আন্দোলন সৃষ্টিই তো হয়েছে সি. পি. এম. পার্টির জন্য, আজকে যাঁরা ওখানে বসে আছেন। গোর্খাদের হাত করবার জন্য সেদিন তাদের ওঁরা মদত দিয়েছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের বিষয়, যাঁরা দেশের সবচেয়ে বড় শত্রু, রাষ্ট্রদ্রোহী, আজকে তাঁরা একটা রেজোলিউশন এনেছেন রাষ্ট্রদ্রোহীতার বিরুদ্ধে! এর কারণ হল — পশ্চিমবঙ্গের দার্জিলিং-এর মতো শীতল জায়গা আজকে গোর্খারা দাবি করেছে, আজকে তাঁরা নিজেদের ল্যান্ড চাইছেন। তবে আমরা দ্বিধাহীন ভাষায় বলছি — আমরা পশ্চিমবঙ্গের কোনও জায়গা বিচ্ছিন্ন হতে দেব না। কংগ্রেস একদিন রক্ত দিয়ে এদেশ স্বাধীন করেছিল। পশ্চিমবঙ্গের অখন্ডতা রক্ষা করবার জন্য প্রয়োজনে আবার আমরা রক্ত দেব। যারা কংগ্রেসের রক্ত খায়, অতীতে যারা ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের দালালী করেছে তারা ভারতবর্ষের অখন্ডতা রক্ষা করবে কি করে?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিশেষে একটা কথা বলে শেষ করতে চাই — এই দেশেতে জন্ম, যেন এই দেশেতেই মরি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন, আপনি জানেন যে গত ২ বছর ধরে কলকাতা বিশ্ববিদ্যালয়ে চরম অরাজকতা চলছিল। আমি নিজে ট্রেড ইউনিয়ন করি। নিজের দলের লোক না হলেও সেখানে একটা ট্রেড ইউনিয়ন আন্দোলন তাঁরা চালাচ্ছিলেন। গতকাল এবং আজকের সংবাদপত্রে দেখেছি, ঐ ট্রেড ইউনিয়ন আন্দোলনের ফলে ৫ জন বরখাস্ত কর্মচারি কোর্টের রায়ে জয়যুক্ত হয়েছেন। এর ফলে ভাইস চ্যান্সেলর যে কেবল পরাজিত হয়েছেন তাই নয়, ২ বছর ধরে কলকাতা বিশ্ববিদ্যালয়ে তিনি যা চালাচ্ছিলেন, ৯।৬ নিয়ে যে তিনি নয়-ছয় করেছেন সেটা প্রমাণিত হয়েছে। আজকে কোর্ট বিশ্ববিদ্যালয় সংক্রান্ত যে রায় দিয়েছেন তার ফলে ঐ পদে তাঁর আর থাকা উচিত নয়, উপাচার্যের পদত্যাগ করা উচিত।

[4-20 — 4-30 P.M.]

**শ্রীমতী রেণুলীনা সুব্বা** : মাননীয় ডেপুটি স্পিকার স্যার, দুঃখের কথা আমরা এই সমতল ভূমিতে দেখছি এই সমতল ভূমির বঙ্গবাসী ভাই বোনেরা জলে ভাসছে আর আমরা যাঁরা পাহাড়বাসী গোর্খারা আছি তাঁরা আগুনের উপর আছি। এই রকম একটা পরিস্থিতি হয়ে

গেছে, এটা অত্যন্ত দুঃখের কথা। এই সময় এই পরিস্থিতিকে ভাল করে ট্রিট করতে হবে। তা না হলে সারা বাংলা নষ্ট হয়ে যাবে, শেষ হয়ে যাবে। আমি বলতে চাই আপনারা দুটো দল এখানে লড়াই করছেন — সেন্ট্রাল গভর্নমেন্ট ভার্সেস স্টেট গভর্নমেন্ট লড়াই হচ্ছে। আপনারা ভাল ভাল বক্তৃতা দিচ্ছেন এবং খুব গরমা-গরমি হয়ে যাচ্ছে। কিন্তু ব্যাপারটা আপনারা ভাল করে জানেন না বলে আমি মনে করি। কি দাবি নিয়ে কি হচ্ছে এটা আপনারা ভাল করে জানেন না। আজকে কাগজে দেখলাম গতকাল প্রধানমন্ত্রী বলেছেন দার্জিলিং-এ নেপালি যাঁরা রয়েছেন নেপাল থেকে এসেছেন এবং ওঁরা সিটিজিয়ানশিপ চাইছেন। ওঁদের নিজের রাজাকে চিঠি লিখেছে তাতে ভুল কি হল? আমি মনে করি উনি এই ব্যাপারে ভাল করে কিছু বোঝেন নি, কিছু জানেন না, ওঁদের ডিমান্ড কি আছে সেটা উনি জানেন না। এটা কার দোষ? এটা কংগ্রেস পার্টির দোষ, এটা একটা বিরাট দোষ। আপনাদের ওনাকে ভাল করে বোঝানো উচিত। প্রধানমন্ত্রী এই ব্যাপারে মিসলিড হয়ে যাচ্ছেন। বারে বারে আমি এই কথা বলতে চাচ্ছি বাইরে থেকে যাঁরা নেপালি তাঁরা এখানে ইন্ডিয়ান সিটিজিয়ানসিপ চাইছেন এই কথাটা কিন্তু ঠিক নয়। এতো দিন ধরে আমরা দেখছি দার্জিলিং-এর লোকেদের কনফিউশন হয়ে যাচ্ছে, বঙ্গবাসীরা কনফিউশন হয়ে যাচ্ছে। কথাটা কেউ ভাল করে বোঝে না। প্রধানমন্ত্রী একটা কথা বলেছেন যে যাঁরা বাইরে থেকে আসছে তাঁরা নাগরিকত্ব চাইছেন। ওঁরা ওঁদের রাজার কাছে চিঠি লিখেছে তাতে তাঁরা ভুল কি করেছেন? আবার দাসমুন্সী একটা কথা বলছেন, সুব্রত বাবু একটা কথা বলছেন, ওনাদের এম. পি.-রা একটা কথা বলছেন আবার ওনাদের এম. এল. এ.-রা আর একটা কথা বলছেন। এর ফলে দার্জিলিং-এ মারামারি, খুন এবং লুটপাট হয়ে যাচ্ছে। কথাটা আপনারা একটু ভাল করে বুঝুন। আপনারা শুধু মিষ্টি দিয়ে দার্জিলিং-এর লোকদের ভুলিয়ে রাখবেন না। কথাটা ভাল করে বুঝুন, কথাটা হল আমরা চেয়েছি গোর্খা স্থান, নট খালিস্থান। এই গোর্খা স্থানের ডিমান্ডটা বহু দিনের পুরানো ডিমান্ড ১৯০৭ সালের। জ্যোতি বাবুর আগের থেকে এই ডিমান্ড, তখন আপনাদের জন্ম হয় নি।

(গোলমাল)

আপনারা কথাটা ভাল করে শুনুন, এই ব্যাপারটা নিয়ে আপনারা ছেলেমানুষী করবেন না, এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। ব্যাপারটা হল ১৯২৯ সালে সিকিম নেপাল বর্ডার নিয়ে একটা ডিসপুট ছিল। তখন দুজন খাস ইউরোপিয়ান যাঁদের নাম হল ক্যাপ্টেন ললিড এবং মিস্টার গ্রান্ট তাঁরা দার্জিলিং-এ এসেছিলেন। দার্জিলিং-এ এসে তখন তাঁরা দার্জিলিং-এর নামকরণ করেছিলেন ওল্ড গোর্খা স্টেশন। এটা হল একটা দাবি। দ্বিতীয় দাবি হল ১৯১৭ সালের চিফ সেক্রেটারি গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলকে লেপচা অ্যাসোসিয়েশন, ভুটিয়া অ্যাসোসিয়েশন এবং গোর্খা অ্যাসেসিয়েশন এবং ১৯২০ সালে ফ্রন্ট অ্যাসেসিয়েশন, ইউরোপিয়ান অ্যাসোসিয়েশন এবং হিমালয়ান অ্যাসোসিয়েশন একটা আলাদা রাজ্যের দাবি করে একটা মেমোরেন্ডাম দিয়েছিল। তারপর আমাদের সব গোর্খা লিগের এম. এল. এ. গোর্খা লিগের ফাউন্ডার ডম্বর সিং গুরুং ১৯৩৭ সালে প্রথম দাবি বিধানসভায় রেখেছিলেন। তারপর ১৯৪৬ সালে গোর্খা লিগ পার্টি থেকে একটা ডিসিশন নেওয়া হয়েছিল। এই দার্জিলিং-এর

ডুয়ার্স অঞ্চল, এই ডুয়ার্স অঞ্চলটা হল ভুটানের পার্ট, এটা ওয়েস্ট বেঙ্গলের পার্ট নয়।

আমাদের দার্জিলিং এবং কালিম্পং সিকিমের একটা পার্ট ছিল। ব্রিটিশ অ্যাডমিনিস্ট্রেশন এটা করে গিয়েছে। তার মানে এটাই দাঁড়াচ্ছে যে, এর দ্বারা বঙ্গভঙ্গের কথা আসছে না। বিষয়টি হচ্ছে এই যে, যখন এটি ওখানে ছিল, তখন একটা ডিমান্ড হয়েছিল আসাম জেলা এবং উত্তর খন্ড নিয়ে একটা রাজ্য গঠন করার। পরে নেহেরু সাহেব একটু বুঝেছিলেন। এর পরে যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর দার্জিলিং ডিস্ট্রিক্ট থেকে আমাদের গোর্খা লিগ থেকে তখন চারজন এম. এল. এ. নির্বাচিত হয়ে এসেছিলেন। পরে একটা রেজোলিউশন হয়েছিল হিল রিজিওন্যাল এটনমির বিষয়ে। দুটি দাবি তার মধ্যে ছিল। আমরা দাবি জানিয়ে আসছি নেপালি ভাষাকে গোর্খাদের ভাষা হিসাবে স্বীকৃতি দিতে হবে — এটি এইটথ সিডিউলের মধ্যে একটা ইস্যু হিসাবে ছিল, আর একটি যা তা হচ্ছে সেপারেট স্টেট নিয়ে। এই দুটি দাবি নিয়ে সুভাষ ঘিসিং এবারে আন্দোলন শুরু করেছেন। ওঁর আন্দোলনের একটি ইস্যু ন্যাশন্যাল ইস্যু। আমরা গোর্খা লিগ পার্টি সম্পূর্ণ আলাদা একটি পার্টি এবং জি. এন. এল. এফ. পার্টি হচ্ছে আলাদা একটি পার্টি। আমরা হচ্ছি সবাই গোর্খা সম্প্রদায়ভুক্ত। এটি হচ্ছে একটি সেন্টিমেন্টাল ইস্যু অ্যান্ড জেনুইন ইস্যু। এই দাবি আমরা সংবিধানের মধ্যে থেকেই জানিয়ে যাচ্ছি। এটি সংবিধানের বাইরের কোনও ইস্যু নয়। এখানে আমার হাতে কনস্টিটিউশান অফ ইন্ডিয়া আছে — এর মধ্যে কি লেখা আছে? আমাদের মাননীয় প্রধানমন্ত্রী এখানে বারবার করে বলেছেন যে বঙ্গভঙ্গ হবে না। আমি তাঁকে স্বাগত জানাই। কারণ তিনি গোর্খাদের ব্যাপারে একটা খুব ভাল কথাই বলেছেন। কিন্তু তিনি বঙ্গভঙ্গ হবে না বলে যে কথা বলেছেন, তা কিন্তু ন্যায় সঙ্গত নয়। আমরা যে কথা বলতে চাই, সে কথা ক্লিয়ারলি এখানে বলছি যে, গোর্খাস আর নট অ্যান্টি ন্যাশন্যালস আর নট সেসেশনিস্ট, আমরা কনস্টিটিউশনের ভেতরে থেকেই এটা চেয়েছিলাম। এর ভেতরে থেকে এবং আন্ডার দি ফ্রেমওয়ার্ক অফ দি কনস্টিটিউশন আমরা আমাদের দাবি জানিয়েছিলাম। এখানে কী লেখা আছে? আপনারা ভাল করে পড়াশুনা করুন। আমি কংগ্রেসি এম. এল. এ.-দের উদ্দেশ্যে বিশেষ ভাবে বলতে চাই যে, আপনারা ভাল করে একটু এটা পড়ুন। আমরা যা কিছু চেয়েছি তা কনস্টিটিউশনের ভেতরে ক্লিয়ারলি লেখা আছে। এখানে ক্লিয়ারলি ক্লজ ৩-তে লেখা আছে —

Parliament may be law — form a new State by separation of territory from any State or by uniting two or more States or parts of States or by uniting any territory 'o a part of any state;

আমরা কনস্টিটিউশনের ভেতরে থেকেই আমাদের ডিমান্ড জানিয়েছি। এটা বাইরের কোনও দাবি নয়। এ কথা ক্লজ ৩-তে লেখা আছে। কিন্তু তার মানে বঙ্গভঙ্গ হবে, একথা নয়। আমরা সেসেশনিস্ট নই বা এন্টি ন্যাশান্যালও নই। আপনারা এই দাবিকে কেন্দ্র করে একটা কনফিউশন সৃষ্টি করছেন। এই কনফিউশন সৃষ্টি করার জন্য দায়ী মূলতঃ স্টেট গভর্নমেন্ট এবং সেন্ট্রাল গভর্নমেন্ট। আপনারা কয়েক দিন আগে অল পার্টি মিটিং করে

একটা সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন — সেখানে কংগ্রেস পক্ষের সদস্যরা উপস্থিত ছিলেন — আজকে তাঁরা পাবলিককে মিসলিড ও মিসগাইড করার চেষ্টা করছেন। অথচ আপনারা সেখানে থেকেই একটা ডিসিশন নিয়েছিলেন। আজ আপনারা এখানে এসে কেন মানুষকে কনফিউসড করছেন? আপনারা কেন গোর্খা লিগ পার্টিকে এবং দার্জিলিংয়ের মানুষদের মিসগাইড করছেন? এরই ফলে আমরা দেখছি দার্জিলিংয়ে মানুষ খুন হচ্ছেন। গোর্খা লিগ কখনও হিংসাকে প্রশ্রয় দেয় না বা হিংসার রাজনীতিতে বিশ্বাস করে না। দার্জিলিংয়ে এম. পি. আনন্দ পাঠকের উপর যে হামলা হয়েছে তারজন্য আমার পার্টি নিন্দা জানিয়ে কনডেমড করেছে। তাঁর উপরে যে অ্যাটাক করা হয়েছে তারজন্য গোর্খা লিগ নিন্দা সূচক প্রস্তাব গ্রহণ করেছে। আমি আজ একটা হিন্দি কাগজে দেখেছি যে, কংগ্রেসের ডি. পি. রায় (ডিস্ট্রিক্ট প্রেসিডেন্ট) একটা বিবৃতি দিয়েছেন গোর্খা লিগ সম্পর্কে মন্তব্য করে। তিনি বলেছেন যে, গোর্খা লিগ পার্টি হচ্ছে একটা কমিউন্যাল পার্টি। একথা আপনারা জেনে রাখুন, আপনাদের এ কথা জেনে রাখার দরকার আছে যে, গোর্খা লিগ কোনও কমিউন্যাল পার্টি নয়। গোর্খা লিগ যদি সত্যিই কোনও কমিউন্যাল পার্টি হতো, তাহলে দার্জিলিং আজ বেঁচে থাকত না। আমাদের নেতা এই বিধানসভার বুকে একথা বারবারই বলেছেন যে, গোর্খা লিগ কোনও কমিউন্যাল পার্টি নয়, কোনও হিংসার রাজনীতি করে না। আজ আমি সেই পার্টিরই লোক, আমি একথা বলছি আপনারা শুনে রাখুন যে,

We are true Indians, we are true Gorkhas we are not a communal party.

আপনারা যদি এই রকম ভাবে বারবার করে মানুষকে আমাদের বিরুদ্ধে বলতে থাকেন, তাহলে মানুষ কনফিউশনের মধ্যে পড়বেন এবং পরস্পরের মধ্যে একটা মিস আন্ডারস্ট্যান্ডিং-এর অবকাশ থেকে যাবে। আমার বক্তব্য হচ্ছে এই যে, দার্জিলিংয়ে বর্তমানে যে ১৪৪ ধারা আছে এবং কারফিউ আছে তা তুলে নেওয়া হোক। আজকে দার্জিলিংয়ের বুকে প্রতিদিনই মানুষ খুন হচ্ছেন, বহু বাড়ি ঘর পোড়ানো হচ্ছে, এই রকম একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। দার্জিলিংয়ের অ্যাডমিনিস্ট্রেশন টোটালি ফেলিওর হয়ে গেছে। তা না হলে সেখানে একজন এম. এল. এ. ও এম. পি.-র বিরুদ্ধে এই ভাবে হামলা হল কি ভাবে?

[4-30 — 4-40 P.M.]

স্যার, আমাকে ৫ মিনিট সময় দেবেন।

(এই সময় লাল বাতি জ্বলিয়া ওঠে।)

প্লিজ ৫ মিনিট সময় দিন। সুব্রত বাবুকে আমি বলেছি, আমাকে ৫ মিনিট দিন। কার্শিয়াংয়ে ফায়ারিংয়ে যে ইনোসেন্ট পিপল খুন করা হয়েছে সেন্টার একটা জুডিসিয়াল এনকোয়ারি করা হোক। ১৪৪ ধারা উইথড্র করা হোক। আর অল পার্টি মিটিং করে দার্জিলিংয়ের লোককে ভাল করে বুঝানো দরকার, দার্জিলিংয়ের লোককে আশ্বস্ত করা দরকার।

এখানে অ্যাসেম্বলি চিৎকার করে ব্যক্তিগত আক্ষেপ করে কিছু লাভ নেই। আমি পরশু দেখেছি সুভাষ ঘিসিংকে বুটা সিং একটা চিঠি দিয়েছে, তার মধ্যে লেখা আছে উনি ঘিসিংকে ডাকবেন। আমি আজকাল পত্রিকায় দেখলাম প্রধানমন্ত্রী একটা বিবৃতি দিয়েছে — তাতে লেখা আছে — সিকিমের মুখ্যমন্ত্রী মিঃ ভান্ডারি এবং ঘিসিংকে ডেকে অক্টোবর মাসের শেষ দিকে তিনি কথা বলবেন। কিন্তু মুখ্যমন্ত্রীকে নিয়েও কথা বলতে হবে, এটা তো রাজ্যের মামলা, এটা তো করতেই হবে। কিন্তু গিয়ে কি বলবেন — রাজীব বাবু কি বলবেন, বুটা সিং কি বলবেন — গিয়ে বলবেন যে বঙ্গভঙ্গ হবে না, তাহলেই দার্জিলিংয়ের পরিস্থিতি খারাপ হয়ে যাবে, আবার গন্ডগোলও হবে; ওখানে খুনোখুনি হবে। এই সিচুয়েশনকে কি করে ট্যাকল করতে হবে সেটা ভাল করে চিন্তা করতে হবে। এখানে আপনারা রয়েছেন, দু-একটা কথা বলে গেলেন অমনি দায়িত্ব শেষ হয়ে গেল; অমনি করলে হবে না। গোর্খাস হ্যাড স্যাকরিফাইসড দেয়ার লিডস অফ দি কান্ট্রি। দে ক্যাননট স্টপ অর বর্ণ ইন বুলেটস, এটা আমাদের মনে রাখতে হবে, মনে রেখে চলতে হবে। দার্জিলিংয়ের গোর্খারা দে আর নট অ্যান্টি বেঙ্গলি। আমরা আন্টি বেঙ্গলি নই। ওখানে কি আপনি একটা প্রমাণ দিতে পারবেন, কোথাও অ্যান্টি বেঙ্গলি কিছু হয়েছে, না আপনারা পারবেন না। জ্যোতি বাবুর ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট কি বলেন সেটা খুবই দুঃখের কথা। হ্যাঁ, উনি বলেছেন, এই সুভাষ ঘিসিংয়ের হোয়াইট পেপার পাবলিশ হয়েছে তার মধ্যে কোনও কিছু আজে বাজে চিঠি যা ঘিসিং ইউ. এন. ও.-কে দিয়েছিলেন, পাকিস্তানকে দিয়েছিলেন, জৈল সিংকে দিয়েছিলেন, নেপালকে দিয়েছিলেন তার জন্য অনেকে অ্যান্টি পিপল বলেছেন। কিন্তু পরে সুভাষ ঘিসিং তার বক্তৃতার একটা সংশোধন করেছেন ও কিছুটা ইমপ্রুভমেন্ট করেছেন। কিন্তু কথা হল এই তিন মাসের মধ্যে আমরা দার্জিলিংয়ে দেখলাম বহু লোক মারা গিয়েছেন। অ্যারেস্ট হচ্ছে, অনেকের ঘর বাড়ি পুড়ানো হচ্ছে, ফলে অনেকে বাড়ি ছেড়ে পালিয়ে যাচ্ছে। অথচ পুজোর সিজন এসে গেছে, কিন্তু দার্জিলিং অন্ধকার; এটা অত্যন্ত লজ্জার কথা, দার্জিলিং একটা হিমালয়ের রাণি ছিল, কত সুন্দর দার্জিলিং। সারা ভারতবর্ষের শুধু নয় সারা পৃথিবী খ্যাত দার্জিলিং। এখন অন্ধকার হয়ে গেছে। সে জন্য আমি বলব দার্জিলিং ৮৬ ইস দি ব্যাকেস্ট ইয়ার ফর গোর্খাস ইন দার্জিলিং। এই গোর্খা পার্টির এই দাবি খুবই পুরনো দাবি, এটা কেন্দ্রীয় সরকারকে পূরণ করতে হবে আপনারা যে বলছেন বঙ্গভঙ্গ হবে না, সেটা বললেই হবে না, সেটা বললেই হবে না। তাই দার্জিলিং, কালিম্পং, কার্শিয়াং একটা সিকিমের পার্ট ছিল এটা আমাদের দেখতে হবে, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তামাং দাওয়া লামা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোর্খাল্যান্ড সম্পর্কে মাননীয় সদস্যরা বিভিন্ন যে অ্যামেন্ডমেন্ট এখানে দিয়েছেন তার পূর্ণ বিরোধিতা করে দু একটি কথা বলতে চাই। এই মাত্র শ্রীমতী সুব্বা যে কথা বললেন তাতে মনে হয় আমাদের নেপালি ভাষায় একটা কিম্বা বলা যায় যে আমি বলব আগ্রা উনি বলবেন গাগ্রা। তিনি জানেন না গোর্খাস্থান না আঞ্চলিক স্বায়ত্ব শাসন। ১৯৭০ সালে গোর্খাস্থান নিয়ে কোনও প্রস্তাব গ্রহণ করা হয় নি। ১৯৭০ সালে গোর্খা লিগ জেলা কংগ্রেস এবং সি. পি. এম. তিন জনে মিলে একসঙ্গে আঞ্চলিক স্বায়ত্ব শাসনের যে প্রস্তাব, ব্লু প্রিন্ট করেছিল তারই উপরে একটা এগ্রিমেন্ট করেছিলেন। ১৯৭০ সালে গোর্খাস্থানের উপর করেছিলেন না আঞ্চলিক স্বায়ত্ব

শাসনের উপর করেছিলেন? আঞ্চলিক স্বায়ত্ব শাসন অনেক বছর ধরে দাবি করছি। শুনেছি আমরা নাকি আঞ্চলিক স্বায়ত্ব শাসনের দাবি করছি যে গোর্খা ল্যান্ড এখুনি চাওয়া হচ্ছে। আঞ্চলিক স্বায়ত্ব শাসন আমরা চেয়েছিলোম? সেখানে জেলা কংগ্রেস এবং গোর্খা লিগ কি ছিল না? আমরা একই সঙ্গে চেয়েছিলাম। কিন্তু আজ পর্যন্ত যেটা মোদ্দা কথা সেটা হল আমরা উইদিন ওয়েস্ট বেঙ্গল আঞ্চলিক স্বায়ত্ব শাসন চেয়েছি। আমি জানি না জেলা কংগ্রেস বলে কোনও একটা বস্তু আছে কি না? জেলা কংগ্রেস একটা কথা বলে তো স্টেট কংগ্রেস তা জানে না। আবার স্টেট কংগ্রেস একটা কথা বলে তো সর্ব ভারতীয় কংগ্রেস তা জানে না। আপনারা কিসের উপর চুক্তি করেছিলেন? ১৯৭০ সালে আপনারা আঞ্চলিক স্বায়ত্ব শাসনের উপর করেছিলেন। আঞ্চলিক স্বায়ত্ব শাসন, উইদিন ওয়েস্ট বেঙ্গল আমরা থাকব এবং থেকে আমরা নেপালি হিসাবে ভারতবর্ষের জনস্রোতের মধ্যেই থাকব। আপনারা জানেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা এবং ত্রিপুরা এই দুটো স্টেটে গণতান্ত্রিক অধিকার আছে। এই গণতান্ত্রিক অধিকার আছে বলে যে কোনও পার্টি যে কোনও দল যে কোনও ব্যক্তি নিজেদের ন্যায় সঙ্গত দাবি নিয়ে আন্দোলন করতে পারে যাতে বামফ্রন্ট কোনও দিন বাধা দেবে না। গোর্খা ল্যান্ড নিয়ে ১৮ই আগস্ট মুখ্যমন্ত্রী একটা অল পার্টি মিটিং ডেকেছিলেন যাতে আমি ছিলাম এবং স্টেট কংগ্রেসের নেতা হিসাবে সুব্রত বাবু ও প্রিয় বাবুও ছিলেন। আমরা সমস্ত পার্টি মিলে একটা রেজলিউশন করেছিলাম যেখানে স্টেট কংগ্রেস থেকে বিচ্ছিন্নতাবাদী, অ্যান্টি ন্যাশান্যাল ইত্যাদি ভালো ভালো রেজলিউশন নিয়ে এসেছিলেন যা আমরা সেখানে গ্রহণ করেছিলাম, এগ্রিমেন্ট করেছিলাম। কিন্তু এখানে দেখা যাচ্ছে তাঁরাই অ্যামেন্ডমেন্ট দিয়েছেন গোর্খা ল্যান্ড অ্যান্টি ন্যাশন্যাল নয়, বিচ্ছিন্নতাবাদী নয়। আমি জানি না কংগ্রেস কি নীতিতে এ মাসে একটা কথা বলে আর অন্য মাসে অন্য কথা বলে এই রকম কি কংগ্রেসের নীতি? আমরা কেন বিচ্ছিন্নতাবাদী বলছি, কেন গোর্খা ল্যান্ড অ্যান্টি ন্যাশনাল বলছি? আমরা যে ইনফরমেশন ডকুমেন্ট দিয়েছি তা যদি ভালো ভাবে পড়তেন তাহলে সব বুঝতে পারতেন। বুঝতে পারতেন যে গোর্খা ল্যান্ড কি জিনিস? মাননীয় রাজীব গান্ধী যদি গোর্খা ল্যান্ডের ক্যারেক্টর জানতে চান তাহলে আমরা যে ইনফরমেশন ডকুমেন্ট স্টেট গভর্নমেন্ট থেকে দিয়েছি সেটা যদি ভালো ভাবে পড়তেন তাহলে ভালো ভাবে বুঝতে পারতেন।

[4-40 — 4-50 P.M.]

আপনারা বলেছেন তারা বিচ্ছিন্নতাবাদী নয়, অ্যান্টি ন্যাশন্যাল নয় কিন্তু জি. এন. এল. এফ. মানে কি? মানে হচ্ছে গোর্খা ন্যাশন্যাল লিবারেশান ফ্রন্ট। কোথা থেকে লিবারেশন করবেন? কোন দেশ থেকে লিবারেশন করবে? লিবারেশন মানে কি? গোর্খা ন্যাশন্যাল লিবারেশন ফ্রন্ট সেকেন্ড ওয়ার যখন হয়েছিল তখন বিভিন্ন দেশ আমেরিকা, ব্রিটেন ইত্যাদি সাম্রাজ্যবাদীদের হাত থেকে মুক্তি পাবার জন্য লিবারেশন করেছিল। এখন গোর্খা ল্যান্ড কোথায় আছে? কোথায় আছে সুভাষ ঘিসিং, জন্ম কোথায়, কোথায় বড় হয়েছে, ওর বাড়ি কোথায়? ওর বাড়ি দার্জিলিং-এ সেখানেই জন্মগ্রহণ করেন, বড় হয়েছে। এই দার্জিলিং পশ্চিম বাংলার মধ্যেই আছে, ভারতবর্ষের মধ্যেই আছে। তাহলে লিবারেশন কোন দেশ থেকে চাইবেন? এটাই হচ্ছে জি. এন. এল. এফ.

(গোলমাল)

সুভাষ ঘিসিং জি. এন. এল. এফ. থেকে গোর্খা ল্যান্ড চাইবার জন্য ১৯৮৩ সালে মেমোরান্ডাম দিয়েছিলেন নেপালের রাজা বীর বিক্রম শাকে অ্যাড্রেস করে এবং তার কপি রাজীব গান্ধী কে, চীন কে, জাপান কে, আমেরিকা কে ইত্যাদি সমস্ত দেশে দিয়েছিলেন। তার মানে কি? এরা গোর্খা ল্যান্ড চায়, এটা যখন জনগণ মেনে নিচ্ছে না, এর ক্রিটিসাইজ করছে তখন ওরা টোন চেঞ্জ করে বলছে যে আমরা উইদিন ওয়েস্ট বেঙ্গল, উইদিন ইন্ডিয়া। কিন্তু তার আগে কোনও দিন উইদিন ওয়েস্ট বেঙ্গল, উইদিন ইন্ডিয়া বলেন নি। এরা হল না অ্যান্টি ন্যাশন্যাল? তারপর এই তেরঙা জাতীয় ঝান্ডা আমরা সি. পি. এম. মানি। আমরা এই দেশের নাগরিক, এই দেশে আমাদের জন্ম, এই দেশের কেন্দ্রীয় সরকারের যে তেরঙা জাতীয় ঝান্ডা তাকে আপনারা বোধ হয় আমাদের থেকে বেশি সম্মান দেন না। আমরা সম্মান দিই বলেই গোর্খা ল্যান্ডের বিরুদ্ধে আমরা বলেছি। জাতীয় তেরঙা ঝান্ডার বিরুদ্ধে গোর্খারা ব্ল্যাক ফ্ল্যাগ করেছিল ইন্ডিপেন্ডেন্স ডে-তে। রিপাবলিক ডে, ইন্ডিপেন্ডেন্স ডে ওরা মানছে না। আর আপনারা কংগ্রেস, জাতীয় গানের প্রতি আপনাদের শ্রদ্ধা, সম্মান নেই। কিন্তু আমরা মরেছি জাতীয় গানের জন্য। কেন না গোর্খা ল্যান্ড জাতীয় গান গাইবে না। এর জন্য আমরা ফাইট করে ছিলাম। এইসব থেকে কি প্রমাণ হয় না অ্যান্টি ন্যাশন্যাল? আপনারা স্টেট কংগ্রেস থেকে বড় বড় বক্তৃতা দিয়েছিলেন। এইজন্য আমরা গোর্খা ল্যান্ডকে বিচ্ছিন্নতাবাদ বলছি, অ্যান্টি ন্যাশান্যাল বলছি। আমরা আশা করেছিলাম আপনারা সবাই এক সাথে হয়ে গোর্খা ল্যান্ডের বিরুদ্ধে আসবেন। কিন্তু আমরা দেখছি আপনারা এখান থেকে বড় বড় বক্তৃতা দিচ্ছেন, আর ওখানকার ডিস্ট্রিক্ট কংগ্রেস সব দিন ওদের প্রসেশানে যাচ্ছে। ওদের মিছিলে আপনাদের লোক বেশি, ওদের মিছিলে তারা কাজ করছে। আপনারা এই বিষয়ে খোঁজ করুন? আপনারা এই বিষয়ে খোঁজ করবেন না, ওদের ব্যাকিং করে আপনারা গোর্খা ল্যান্ডকে বড় করে যাচ্ছেন। আমরা এর বিরুদ্ধে লড়ছি, আমরা আশা করি এই হাউস থেকে আপনারা সবাই একমত হয়ে গোর্খা ল্যান্ডের যে ক্যারেক্টার, গোর্খা ল্যান্ডের যে আন্দোলন সেই আন্দোলনকে যেভাবে আমরা দেখছি, যেভাবে আমরা বলছি নিশ্চয়ই সেটা আপনারা সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের দিকের থেকে যে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করছি এবং সেই প্রস্তাব .......

**শ্রী সুব্রত মুখার্জি :** মুখ্যমন্ত্রী এখন কি করে বলছেন? আমাদের তো আরও বক্তা রয়েছেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মুখ্যমন্ত্রী সকলের শেষে বলবেন এটাই তো নিয়ম।

**শ্রী জ্যোতি বসু :** কোন ধারায়, এই কথা লেখা আছে সেটা আমাকে বলতে হবে। আমার ইচ্ছে আমি বলব।

(নয়েজ)

পশ্চিমবাংলাকে আমরা ভাগ হতে দেব না। আপনাদের ইচ্ছে হয় শুনুন। কংগ্রেস যা ইচ্ছে করুক, পশ্চিমবাংলাকে আমরা ভাগ হতে দেব না। এই আন্দোলনের বিরোধিতা আমরা করবই। আমাদের ছেলেরা জীবন দিচ্ছে, আর এখানে বসে বাচালতা হচ্ছে। এইসব জিনিস সহ্য করব না।

**ডাঃ জয়নাল আবেদিন :** মুখ্যমন্ত্রীর এটা কি ধরণের উক্তি?

(নয়েজ)

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাকে বলতে দিন না হলে আস্ক দেম টু গেট আউট ফ্রম দিস হাউস।

(নয়েজ)

(সেভারাল মেম্বারস রোজ ইন দেয়ার সিটস)

**মিঃ ডেপুটি স্পিকার :** প্লিজ টেক ইওর সিটস। আই অ্যাম অন মাই লেগস।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, মুখ্যমন্ত্রী এখন কি করে বলছেন আমি তো বুঝতে পারছি না। তিনি সমস্ত বক্তৃতা শুনে তারপর বলবেন।

(নয়েজ)

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমরা পয়েন্ট অফ অর্ডার। ৫ বছর আগে একটা সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল যে একজন রুলিং পার্টি থেকে বলেবেন এবং আর একজন অপোজিশান পার্টি থেকে বলবেন। এটাই হচ্ছে এখানকার কনভেনশন। ইউ ক্যান নট ডিনাই ইট।

... (Noise) ...

**Mr. Deputy Speaker :** Mr. Mukherjee, please take your seat. I know the convention. He is not the mover of the motion. So he can

deliver his speech at any moment. Please take your seat.

... (Noise) ...

**Shri Subrata Mukherjee** : Sir, on a point of order.

... (Noise) ...

**Mr. Deputy Speaker** : Mr. Mukherjee, please take your seat. Don't compel me to take action against you. Please take your seat. I am on my legs.

... (Noise) ...

**Dr. Zainal Abedin** : Sir, he cannot speak at this stage. Sit down.

**Shri Jyoti Basu** : Better you sit down. Rowdy element. Don't create rowdyism here. This is not the place.

... (Noise) ...

**Shri Subrata Mukherjee** : Sir, on a point of order.

**Mr. Deputy Speaker** : Mr. Mukherjee, for the last time, I warn you. Please take your seat.

... (Noise) ...

**Shri Subrata Mukherjee** : Sir, on a point of order.

... (Noise) ...

**Mr. Deputy Speaker** : Mr. Subrata Mukherjee, I name you. I request you to withdraw from the House for this day.

... (Noise) ...

**(Several members rose to speak)**

**(Marshal then proceeded towards Shri Mukherjee to remove him from the Chamber)**

**(Shri Subrata Mujkherjee then left the Chamber)**

**Mr. Deputy Speaker :** Mr. Satya Bepuli, please sit down. I shall not allow you to speak. Please sit down. I give you last chance. Please take your seat. I warn you — please take your seat.

... **(Noise)** ...

Shri Ashok Ghosh, please sit down. I shall not allow you any more. Please sit down.

... **(Noise)** ...

Shri Ghosh, I warn you. This is the last chance. I shall not allow you any more. I name you. I request you to withdraw from the House.

... **(Noise)** ...

Marshal, please remove Shri Ghosh from the Chamber.

**(Marshal then proceeded to Shri Ghosh and asked him to go out of the Chamber.)**

**(Instead of going out of the Chamber Shri Ghosh was seen sitting in his seat)**

[5-00 — 5-15 P.M.]

**(Including Adjournment)**

... **(Noise)** ...

**Mr. Deputy Speaker :** Mr. Asok Ghosh. I have named you. You must withdraw from the House.

... **(Noise)** ...

**(Shri Asok Ghosh was still seen in his seat)**

**Mr. Deputy Speaker :** The House stands adjourned for fifteen minutes.

**(The House was accordingly adjourned for fifteen minutes).**

**(At this stage the House was adjourned till 5.15 P. M.)**

[5-15 — 5-25 P.M.] (After Adjournment)

**(নয়েজ)**

**শ্রী আব্দুস সাত্তার :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মুখ্যমন্ত্রী মহাশয় যে রাউডি

কথাটা বলেছেন সেটা হয় ওঁকে উইথড্র করতে হবে, না হলে আপনি এটা এক্সপাঞ্জ করুন।

(নয়েজ)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কি উইথড্র করতে হবে?

(নয়েজ)

(সেভারল কংগ্রেস মেম্বারস রোজ টু স্পিক)

লিডার অব দি অপজিশন ইজ অন হিজ লেগস, তা সত্ত্বেও আপনারা একসঙ্গে এতজন মেম্বার উঠে দাঁড়িয়ে কথা বলছেন। আমি কার কথা শুনব? মিঃ সাত্তার, আপনি বলুন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, আমি হাউসে ছিলাম না, এসে শুনলাম আমাদের ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে — আমার মনে হয় জ্যোতি বাবুর পরই তিনি এখানকার পুরানো মেম্বার। এই হাউসে তিনি গত ২৫ বছর ধরে আছেন। তিনি এখানকার রীতিনীতি নিশ্চয় জানেন, তিনি অজ্ঞ নন। আমরা জানি, তিনি সব সময় বইপত্র নিয়েই থাকেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের মতোন একজন মানুষ যিনি এই হাউসে অনেকদিন ধরেই আছেন, স্বাধীনতার আগে থেকে তিনি ডাঃ আবেদিনের মতোন একজন পুরানো সদস্যকে রাউডি বলেছেন। 'রাউডি' কথাটি তিনি ব্যবহার করেছেন। আমি বলতে চাই, একজন অনারেবল মেম্বারকে মুখ্যমন্ত্রী এই যে রাউডি বললেন এটা হয় তিনি ডিনাই করুন, না হলে এটা তাঁকে উইথড্র করতে হবে, তা না হলে আপনি এটা এক্সপাঞ্জ করুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সাত্তার, দুর্ভাগ্যবশত সেই সময় আপনি হাউসে ছিলেন না। সেই সময় হাউসে এত চেঁচামেচি হয়েছে যে কারুর কথা ভালো ভাবে শুনতে পাওয়া যায় নি। যাই হোক, আমি রেকর্ড দেখব এবং রেকর্ড দেখার পর তাতে যদি আনপার্লামেন্টারি কথা কিছু থাকে তাহলে সে সম্বন্ধে যা করনীয় আছে করব। লিভ ইট টু মি। আই উইল লুক ইন টু দি রেকর্ড।

(নয়েজ)

এখন এ সম্বন্ধে আমি কিছু বলতে পারব না। লিডার অব দি অপজিশন যে পয়েন্ট অব অর্ডার তুলেছেন তার রুলিং আমি দিয়েছি। আমি আপনাদের কথা দিচ্ছি — আমি একথা বলছি না যে আপনাদের কথা শুনব না বা আপনাদের কথা সত্যি নয় — আমি বলছি, আমি রেকর্ড দেখব, রেকর্ড দেখার পর যা নেসেশরি অ্যাকশন নেওয়া উচিত তা নেব। আপনারা চেয়ারের উপর ভরসা রাখুন।

The chair will take action accordingly. Now please take your seat. Let the Hon'ble Chief Minister continue his speech.

**Shri Abdus Sattar :** Let him deny it.

**Mr. Deputy Speaker :** How he will say anything ? This is not the responsibility of the Member concerned. This is the property of the House. I will examine the record, and if I find something unparliamentary, I will do accordingly.

Now, the Hon'ble Chief Minister will continue his speech.

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এখান থেকে যে প্রস্তাব রাখা হয়েছে সেই প্রস্তাব আমি সমর্থন করছি এবং কংগ্রেসের পক্ষ থেকে যে প্রস্তাব এখানে রাখা হয়েছে সেই প্রস্তাব সংশোধন বাদ দিয়ে আমি সমর্থন করছি।

..... (গোলমাল) .....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন। আমি চেয়ার থেকে বলছি। এই জিনিসটা দেখা চেয়ারের রেসপনসিবিলিটি। যদি আন পার্লামেন্টারি কিছু থাকে আমি সেই মতো ব্যবস্থা গ্রহণ করব।

..... (গোলমাল) .....

**শ্রী জ্যোতি বসু ঃ** ওরা প্রস্তাব রেখেছেন এবং বলেছেন একটা সংশোধনী আছে। আমি সেই সংশোধনী ছাড়াই সমর্থন করছি। আমাদের সমস্ত পার্টির, রাজনৈতিক দলের যে মিটিং হয়েছিল, আমি সমস্ত রাজনৈতিক দলকে কংগ্রেস সহ ডেকেছিলাম। তারা সকলে এসেছিলেন এবং সেখানে একটা প্রস্তাব এক সঙ্গে আমরা গ্রহণ করেছিলাম। সেই প্রস্তাবও আমি সমর্থন করছি। কংগ্রেস দল সেই প্রস্তাব থেকে বেরিয়ে গেছে এটা আমি বুঝতে পারছি। কিন্তু আমরা বের হতে পারি নি। সেই প্রস্তাবও আমি সমর্থন করছি যেটা সর্ব দলীয় প্রস্তাব কংগ্রেসের যারা প্রতিনিধি ছিলেন, তারা বোঝা শুনার নেতারাই ছিলেন। তারা বুঝে শুনে সেই প্রস্তাব সমর্থন করেছিলেন এবং এক সঙ্গে আমরা সেটা সমর্থন করেছিলাম। আমার ধারণা সেটা খুবই ভাল হয়েছিল। আমাদের রাজনৈতিক দিক থেকে জি. এন. এল. এফ.-এর যে আন্দোলন, যে লড়াই তার মোকাবিলা করার পথে একটা বড় সুযোগ এনে দিয়েছিল। কিন্তু এখন কংগ্রেস নেতারা যা করলেন তাতে আমাদের অসুবিধা একটু হবে সে বিষয়ে সন্দেহ নেই।

..... (গোলমাল) .....

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরা হাউস চালাতে দেবে না।

**Mr. Deputy Speaker :** There are five amendments to the motion of Shri Asok Ghosh. All the amendments are in order and taken as moved.

**Shri Habibur Rahman :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that —

১. ১ম অনুচ্ছেদের ২য় লাইনে "কতিপয় বিচ্ছিন্নতাবাদী" শব্দ দুটির পরিবর্তে "এক উগ্র সাম্প্রদায়িক" শব্দগুলি এবং "সেই বিচ্ছিন্নতাবাদী" শব্দ দুটির পরিবর্তে "জনস্বার্থ বিরোধী" শব্দগুলি গ্রহণ করা হোক।

২. ২য় অনুচ্ছেদের ১ম লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দের পরিবর্তে "জনস্বার্থ বিরোধী" শব্দ দুটি গ্রহণ করা হোক।

৩. তৃতীয় অনুচ্ছেদের ৩নং দফায় ১ লাইনে "জাতীয়তা বিরোধী" শব্দ দুটির পরিবর্তে "জন বিরোধী" শব্দ দুটি গ্রহণ করা হোক।

৪. তৃতীয় অনুচ্ছেদের ৫নং দফায় ১ম লাইনে "জাতীয়তা বিরোধী" শব্দ দুটির পরিবর্তে "জন বিরোধী ও পাহাড়ী এলাকার মানুষের স্বার্থ বিরোধী" শব্দগুলি গ্রহণ করা হোক।

৫. উক্ত প্রস্তাবের শেষে নিম্নলিখিত নূতন অনুচ্ছেদটি যোগ করা হোক :—

"এই সভা ভারতের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধীর নিম্নলিখিত তিনটি প্রকাশিত বক্তব্যকে পূর্ণ সমর্থন করছে —

(ক) প্রধানমন্ত্রীর প্রাপ্ত তথ্য অনুসারে উক্ত আন্দোলনকে জাতীয় বিরোধী বলা যায় না;

(খ) কোনও সময়েই পশ্চিমবঙ্গ রাজ্যকে ভাগ করতে হবে না;

(গ) মুখ্যমন্ত্রীর অনুরোধে স্বায়ত্ব শাসন মেনে সংবিধান পরিবর্তন করা হবে না"।

[5-25 — 5-35 P.M.]

**Mr. Deputy Speaker :** Now, there are amendments to the Motion of Shri Sumanta Kumar Hira by Shri Amarendra Nath Bhattacharyya, Shri Arun Goswami, Shri Abdul Mannan, Shri Kashinath Misra and Shri Satya Ranjan Bapuli. All the amendments are in order except amendment No. 20. Amendment No. 20. is out of order. The rest of the amendments are in order and taken as moved.

**Shri Amarendra Nath Bhattacharyya :** Mr. Deputy Speaker, Sir I beg to move that —

১ — ৪. দ্বিতীয় অনুচ্ছেদে প্রথম ও দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী, জনস্বার্থ পরিপন্থী ও জাতি বিরোধী এবং এই" শব্দগুলির পরিবর্তে "জনস্বার্থ পরিপন্থী ও উক্ত" শব্দগুলি বসানো হউক।

৫ — ৮. চতুর্থ অনুচ্ছেদে দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দটির পরিবর্তে "জন স্বার্থ বিরোধী" শব্দটি বসানো হউক।

৯ — ১২. পঞ্চম অনুচ্ছেদে, দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দটির পরিবর্তে "জন বিরোধী" শব্দটি বসানো হউক।

১৩ — ১৬. উক্ত প্রস্তাবের শেষে নিম্নলিখিত দুইটি নূতন অনুচ্ছেদ যোগ করা হউক ঃ—

"পশ্চিমবঙ্গ সরকার বা অন্যান্য সূত্রে পাওয়া তথ্যের ভিত্তিতে উক্ত আন্দোলন জাতীয়তা বিরোধী নয়, বলার পরেও, পশ্চিমবঙ্গ রাজ্যকে কোনও ক্রমেই ভাগ হতে দেওয়া হবে না ও স্বায়ত্ব শাসনের দাবি মেনে সংবিধান সংশোধন করা হবে না বলে ভারতের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী সম্প্রতি পশ্চিমবঙ্গ সফর কালে যে বলিষ্ঠ ঘোষণা করেছেন এই সভা তাকে স্বাগত জানাচ্ছে।

এই সভা দার্জিলিং শহরে সংসদ সদস্য শ্রী আনন্দ পাঠককে আক্রমণ করার ও জেলা প্রশাসন শ্রী পাঠককে নিরাপত্তা দিতে ব্যর্থ হওয়ার তীব্র নিন্দা করছে"।

**Shri Satya Ranjan Bapuli :** Mr. Deputy Speaker, Sir I beg to move that —

১৭. দ্বিতীয় অনুচ্ছেদে প্রথম ও দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী, জন স্বার্থ পরিপন্থী ও জাতি বিরোধী" শব্দগুলির পরিবর্তে "জন স্বার্থ পরিপন্থী ও জন স্বার্থ বিরোধী" শব্দগুলি বসানো হউক।

১৮. চতুর্থ অনুচ্ছেদে দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দটির পরিবর্তে "জন স্বার্থ বিরোধী" শব্দটি বসানো হউক।

১৯. পঞ্চম অনুচ্ছেদে দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দটির পরিবর্তে "জন স্বার্থ বিরোধী" শব্দটি বসানো হউক।

**Mr. Deputy Speaker :** I now put all the amendments to vote.

The motion of Shri Habibur Rahman that —

১. ১ম অনুচ্ছেদের ২য় লাইনে "কতিপয় বিচ্ছিন্নতাবাদী" শব্দ দুটির পরিবর্তে "এক উগ্র সাম্প্রদায়িক" শব্দগুলি এবং "সেই বিচ্ছিন্নতাবাদী" শব্দ দুটির পরিবর্তে "জনস্বার্থ বিরোধী" শব্দগুলি গ্রহণ করা হোক।

২. ২য় অনুচ্ছেদের ১ম লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দের পরিবর্তে "জনস্বার্থ বিরোধী" শব্দ দুটি গ্রহণ করা হোক।

৩. তৃতীয় অনুচ্ছেদের ৩নং দফায় ১ লাইনে "জাতীয়তা বিরোধী" শব্দ দুটির পরিবর্তে "জন বিরোধী" শব্দ দুটি গ্রহণ করা হোক।

৪. তৃতীয় অনুচ্ছেদের ৫নং দফায় ১ম লাইনে "জাতীয়তা বিরোধী" শব্দ দুটির পরিবর্তে "জন বিরোধী ও পাহাড়ী এলাকার মানুষের স্বার্থ বিরোধী" শব্দগুলি গ্রহণ করা হোক।

৫. উক্ত প্রস্তাবের শেষে নিম্নলিখিত নূতন অনুচ্ছেদটি যোগ করা হোক ঃ—

"এই সভা ভারতের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধীর নিম্নলিখিত তিনটি প্রকাশিত বক্তব্যকে পূর্ণ সমর্থন করছে —

(ক) প্রধানমন্ত্রীর প্রাপ্ত তথ্য অনুসারে উক্ত আন্দোলনকে জাতীয় বিরোধী বলা যায় না;

(খ) কোনও সময়েই পশ্চিমবঙ্গ রাজ্যকে ভাগ করতে হবে না;

(গ) মুখ্যমন্ত্রীর অনুরোধে স্বায়ত্ব শাসন মেনে সংবিধান পরিবর্তন করা হবে না"।

Was then put and lost.

The motion of Shri Amarendra Nath Bhattacharyya, that —

১ — ৪. দ্বিতীয় অনুচ্ছেদে প্রথম ও দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী, জনস্বার্থ পরিপন্থী ও জাতি বিরোধী এবং এই" শব্দগুলির পরিবর্তে "জনস্বার্থ পরিপন্থী ও উক্ত" শব্দগুলি বসানো হউক।

৫ — ৮. চতুর্থ অনুচ্ছেদে দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দটির পরিবর্তে "জন স্বার্থ বিরোধী" শব্দটি বসানো হউক।

৯ — ১২. পঞ্চম অনুচ্ছেদে, দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দটির পরিবর্তে "জন বিরোধী" শব্দটি বসানো হউক।

১৩ — ১৬. উক্ত প্রস্তাবের শেষে নিম্নলিখিত দুইটি নূতন অনুচ্ছেদ যোগ করা হউক :—

"পশ্চিমবঙ্গ সরকার বা অন্যান্য সূত্রে পাওয়া তথ্যের ভিত্তিতে উক্ত আন্দোলন জাতীয়তা বিরোধী নয়, বলার পরেও, পশ্চিমবঙ্গ রাজ্যকে কোনও ক্রমেই ভাগ হতে দেওয়া হবে না ও স্বায়ত্ব শাসনের দাবি মেনে সংবিধান সংশোধন করা হবে না বলে ভারতের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী সম্প্রতি পশ্চিমবঙ্গ সফর কালে যে বলিষ্ঠ ঘোষণা করেছেন এই সভা তাকে স্বাগত জানাচ্ছে।

এই সভা দার্জিলিং শহরে সংসদ সদস্য শ্রী আনন্দ পাঠককে আক্রমণ করার ও জেলা প্রশাসন শ্রী পাঠককে নিরাপত্তা দিতে ব্যর্থ হওয়ার তীব্র নিন্দা করছে"।

Was then put and lost.

The motion of Shri Satya Ranjan Bapuli that —

১৭. দ্বিতীয় অনুচ্ছেদে প্রথম ও দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী, জন স্বার্থ পরিপন্থী ও জাতি বিরোধী" শব্দগুলির পরিবর্তে "জন স্বার্থ পরিপন্থী ও জন স্বার্থ বিরোধী" শব্দগুলি বসানো হউক।

১৮. চতুর্থ অনুচ্ছেদে দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দটির পরিবর্তে "জন স্বার্থ বিরোধী" শব্দটি বসানো হউক।

১৯. পঞ্চম অনুচ্ছেদে দ্বিতীয় লাইনে "বিচ্ছিন্নতাবাদী" শব্দটির পরিবর্তে "জন স্বার্থ বিরোধী" শব্দটি বসানো হউক।

Was then put and lost.

[5-35 — 5-45 P.M.]

**Mr. Deputy Speaker** : Now I put the motion of Shri Sumanta Kumar Hira to vote.

The motion of Shri Sumanta Kumar Hira that —

এই সভা অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, 'গোর্খা ন্যাশন্যাল লিবারেশন ফ্রন্ট'-এর পক্ষ থেকে পশ্চিমবঙ্গ থেকে বিচ্ছিন্ন পৃথক রাজ্য 'গোর্খাল্যান্ড'-এর দাবিতে দার্জিলিং জেলা ও জলপাইগুড়ি জেলার ডুয়ার্স অঞ্চলে যে আন্দোলন পরিচালিত হচ্ছে, তার ফলে ইতিমধ্যেই নেপালি ভাষী জনগণ সহ এই এলাকার অধিবাসীদের স্বার্থ বিশেষ ভাবে ক্ষুণ্ণ হয়েছে।

এই সভার মতে, এই আন্দোলন নিশ্চিত ভাবে বিচ্ছিন্নতাবাদী, জনস্বার্থ পরিপন্থী ও জাতি বিরোধী এবং এই আন্দোলনের ফলে দেশের ঐক্য ও সংহতি বিপন্ন হচ্ছে। এই সভা এই আন্দোলনের তীব্র নিন্দা করছে।

এই সভা মনে করে, এই আন্দোলনের ফলে উত্তরবঙ্গের পর্যটন ও চা শিল্প বিশেষ ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে, এবং এইভাবে আন্দোলন চলতে থাকলে এই এলাকার অর্থনীতি বিপর্যস্ত হবে।

এই সভা আরও লক্ষ্য করছে যে, দার্জিলিং জেলা ও ডুয়ার্স অঞ্চলে নেপালি ভাষী সহ জনগণের উল্লেখযোগ্য অংশ, বিশেষত শ্রমিক শ্রেণী, এই বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের বিরুদ্ধে অত্যন্ত সাহসের সঙ্গে সংগ্রাম করছে এবং এর জন্য এই সভা তাঁদের অভিনন্দন জানাচ্ছে।

এই সভা রাজ্যের সর্ব শ্রেণীর জনগণের কাছে গোর্খাল্যান্ড-এর দাবিতে পরিচালিত বিচ্ছিন্নতাবাদী এই আন্দোলনের বিরুদ্ধে দৃঢ়তার সঙ্গে দাঁড়াবার জন্য এবং পার্বত্য অঞ্চল সহ রাজ্যের সকল এলাকার সামগ্রিক উন্নয়নের জন্য ঐক্যবদ্ধ ভাবে অগ্রসর হবার জন্য আহ্বান জানাচ্ছে।

Was then put and carried.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গোর্খা ল্যান্ড সমস্যাকে কেন্দ্র করে দার্জিলিং-এ অগ্নিগর্ভ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। সেই পরিপ্রেক্ষিতেই আজকে এই সভায় তিনটি প্রস্তাব এসেছে। ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রী উদ্যোগ নিয়ে এই সমস্যার ওপর একটা সর্ব দলীয় সভা করেছিলেন রাইটার্স বিল্ডিং-এ, ফলে আমরা আশা করেছিলাম সেই সর্ব দলীয় সভার সিদ্ধান্ত অনুযায়ী আজকে এই বিধানসভা কক্ষে এই সমস্যার ওপর একটা সর্ব দলীয় প্রস্তাব গ্রহণ করা যাবে। কিন্তু সে প্রচেষ্টা ফলপ্রসু না হওয়ার ফলে স্বভাবতই আমি আমাদের দলের পক্ষ থেকে একটা প্রস্তাব এই বিধানসভায় উপস্থিত করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দার্জিলিং-এ বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা চাড়া দিয়ে ওঠার চেষ্টা করার ফলে যে অগ্নিগর্ভ পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে স্বভাবতই আজকে গোটা রাজ্যের এবং গোটা দেশের শুভ বুদ্ধি সম্পন্ন মানুষরা সকলেই উদ্বিগ্ন হয়ে পড়েছেন। এই পরিস্থিতিতে কোনও শুভ বুদ্ধি সম্পন্ন মানুষই উদ্বিগ্ন না হয়ে পারেন না। এ বিষয়ে আমি এখানে উল্লেখ করতে চাই যে, যে পশ্চিমবাংলা বামপন্থী আন্দোলনের পীঠস্থান এবং পারস্পরিক সাম্প্রদায়িক সম্প্রীতির ক্ষেত্রে যে পশ্চিম বাংলার সুদীর্ঘ কালের ঐতিহ্য রয়েছে সেই পশ্চিমবাংলায় গোর্খা ল্যান্ড সমস্যাকে কেন্দ্র করে, গোর্খা ল্যান্ডের দাবি নিয়ে অশুভ শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি নেপালি ভাষাভাষী সাধারণ মানুষদের মধ্যে কি করে এই ধরণের একটা আলোড়ন সৃষ্টি করতে সক্ষম হল তা আজকে বিচার করার, গভীর ভাবে ভেবে দেখার প্রশ্ন আমাদের সামনে এসে দাঁড়িয়েছে। কারণ আমরা এই সমস্যাটিকে যথাযথ ভাবে মোকাবিলা করতে চাই। অতএব আমাদের সমস্যার গভীরে প্রবেশ করতে হবে। নেপালি ভাষাভাষী মানুষদের ব্যথা বেদনাকে

পুঁজি করে যে বিচ্ছিন্নতাবাদী শক্তি নেপালি ভাষাভাষী মানুষদের বিপথে পরিচালিত করবার চেষ্টা করছে। নেপালি ভাষাভাষী মানুষদের মৌলিক সমস্যাগুলিকে মানবিক দৃষ্টিভঙ্গী দিয়ে, সহানুভূতির মানসিকতা নিয়ে আমাদের বিচার করতে হবে। আমরা জানি দার্জিলিং-এর নেপালি ভাষাভাষী পার্বত্য এলাকার মানুষদের মধ্যে সুদীর্ঘ কাল ধরে তাদের ভাষাকে কেন্দ্র করে একটা প্রবল আবেগ কাজ করে যাচ্ছে। আমরা জানি নেপালি ভাষাভাষী মানুষেরা সুদীর্ঘ কাল ধরে নেপালি ভাষাকে ভারতবর্ষের সংবিধানের অষ্টম তফসিলে মর্যাদার সঙ্গে স্বীকৃতির দাবি জানিয়ে আসছে। কিন্তু তাদের সেই অত্যন্ত ন্যায় সঙ্গত গণতান্ত্রিক দাবিকে কেন্দ্রীয় সরকার দীর্ঘকাল ধরে উপেক্ষা করছেন। কেন্দ্রীয় কংগ্রেসি সরকার উপেক্ষা করেছেন এবং করছেন এবং জনতা সরকারও, তাঁদের আমলে উপেক্ষা করেছেন। জনতা সরকারের আমলে মোরারজী দেশাই নেপালি ভাষাকে বিদেশি ভাষা বলেছেন। কিন্তু কোনও সময়েই কেন্দ্রীয় সরকার নেপালি ভাষাকে কেন ভারতবর্ষের সংবিধানের অষ্টম তফসিল ভুক্ত করা হবে না, তার কোনও যুক্তি সঙ্গত কারণ দেখান নি। অথচ আমরা জানি যে নেপালি ভাষা বিদেশি ভাষা নয়, এটা ইতিহাসগত ভাবে প্রমাণিত হয়েছে। বিশেষ করে সিকিম যখন ভারতের অঙ্গ রাজ্য হল তখন সিকিমের বেশির ভাগ মানুষ নেপালি ভাষাভাষী, সেইজন্য নেপালি ভাষাকে ভারতবর্ষের সংবিধানের অষ্টম তফসিলে তালিকাভুক্ত করার দাবি আরও বেশি জোরদার হল। আমরা জানি, ভারত ভাগ হবার পর সিন্ধু যখন পাকিস্তানে চলে গেল তখন সিন্ধু ভাষাভাষী বহু মানুষ ভারতবর্ষে ছিল বলে ১৯৬৭ সালে সংবিধান সংশোধন করে ২১তম সংবিধান সংশোধনের দ্বারা সিন্ধু ভাষাকে অত্যন্ত যুক্তি সঙ্গত ভাবে ভারতবর্ষের সংবিধানের অষ্টম তফসিলে তালিকাভুক্ত করা হল, সেই ভাষাকে ভারতবর্ষের ভাষা হিসাবে মর্যাদা দেওয়া হল। সেইদিক থেকে আজকে নেপালি ভাষাকে স্বীকৃতি দেওয়ার যে দাবি এটা অত্যন্ত ন্যায় সঙ্গত। সেটা না দেওয়ার ফলে স্বাভাবিক ভাবে নেপালি ভাষাভাষী মানুষদের যে আবেগ যা গুরুতর ভাবে যুক্তি সঙ্গত ভাবে আহত সেটা অস্বীকার করা চলে না। ফলে এটাকে আজকে অ্যাপ্রিসিয়েট করতে হবে। এছাড়া আমরা জানি, শুধু ভাষার প্রশ্ন নয়, তাদের শিক্ষা, সংস্কৃতির প্রশ্ন সরকারি ভাবে সুদীর্ঘ কাল ধরে অবহেলিত হয়ে আসছে। নেপালি ভাষাভাষী সাধারণ মানুষ সুদীর্ঘ কাল ব্যাপী সাধারণ শিক্ষা, বৃত্তিমূলক শিক্ষার প্রয়োজনীয় সুযোগ থেকে বঞ্চিত। দার্জিলিং-এ বিরাট ব্যয়ে যে সমস্ত মিশনারি স্কুলগুলি রয়েছে সেখানে শিক্ষা গ্রহণ করা তাদের পক্ষে সম্ভব নয়। সেইদিক থেকে সাধারণ স্কুলের ঘাটতি সেখানে রয়েছে। এছাড়া অর্থনৈতিক দিক থেকে, অনগ্রসরতার প্রশ্নে, দারিদ্রতা, বেকারি এগুলি তাদের মধ্যে সুদীর্ঘ কাল ধরে একটা বঞ্চনা, বিক্ষোভ কাজ করে যাচ্ছে। কিন্তু সমস্যাটা শুধু এখানেই নয়, এছাড়া আমরা দেখতে পাই, এর উপর আরও মারাত্মক রূপ নিল সাম্প্রতিক কালে মেঘালয় থেকে নেপালি ভাষাভাষী খনি শ্রমিকেরা যারা ১৫০ বছর ধরে পুরুষানুক্রমে ওখানকার খনিতে কাজ করে আসছিল তারা মেঘালয় থেকে বিতাড়িত হল। তাদের আপরাধ কি? তাদের অপরাধ হচ্ছে, যেহেতু তাদের রেস্ট্রিক্টেড এরিয়া পারমিট নেই সেহেতু তাদের বিতাড়িত করা হল। অথচ তারা গরিব মানুষ, তারা জানে না এই পারমিট কিসের জন্য লাগে, কেন লাগে এবং কোথায় পাওয়া যায়। তারা ভারতবাসী হওয়া সত্ত্বেও, ভারতের সিটিজেন হওয়া সত্ত্বেও ভারতবর্ষ থেকে নির্বাসন দেওয়া হল। এই যে ঘটনা ঘটল এর ফলে তারা ভারত সরকারের কাছ থেকে বিচার পেল না। এক্ষেত্রে স্বাভাবিক ভাবেই নেপালি ভাষাভাষী মানুষেরা, বিশেষ

করে দার্জিলিং-এর পার্বত্য এলাকার মানুষদের মধ্যে উদ্বেগের সৃষ্টি হল। নিজেদের বাস ভূমি থেকে উচ্ছেদ হলেও হতে পারে এইরকম একটা ধারণার সৃষ্টি হল। ভাষা শিক্ষা, সংস্কৃতির প্রশ্নে সুদীর্ঘ কাল ধরে সরকারি অবহেলা, অর্থনৈতিক দিক থেকে এই বঞ্চনা এবং অপর দিকে মেঘালয় থেকে নেপালি ভাষাভাষী মানুষদের বিতাড়ন এগুলিকে কেন্দ্র করে নেপালি ভাষাভাষী মানুষদের মধ্যে একটা আত্মা অবলুপ্তির আশঙ্কা যে সৃষ্টি করছে সেটা অস্বীকার করা যায় না। কাজেই এই পটভূমিতে বিচার করলে সমস্যাটা পলিটিক্যালি বা রাজনৈতিক দিক থেকে দেখতে হবে এবং রাজনৈতিক ভাবেই তা মোকাবিলা করতে হবে। সমস্যাটা গভীর ভাবে এবং ধীর স্থির ভাবে বিচার বিশ্লেষণ করার পলিটিক্যাল উইসডাম যদি না থাকে, আমরা যদি হতমান নেপালি ভাষাভাষী মানুষদের ব্যথা বেদনার প্রতি মনোযোগ না দিই, যদি রিপ্রেসিভ মেজার তথা পুলিশ মিলিটারির সাহায্যে মোকাবিলা করব মনে করি তাহলে কিন্তু আমরা মারাত্মক ভুল করব। আগুনে ঘৃতাহুতি দেবার মতোন সর্বনাশের পথে যাবে। তার ফলে জি. এন. এল. এফ. নেতৃত্ব যা দার্জিলিং-কে বিচ্ছিন্ন করতে চাইছে তার হাতকে স্ট্রেনদেন করতে সাহায্য করব। সুতরাং সেইদিক থেকে বিষয়টি কম্পাসলি ভাবা দরকার। এর ওয়ে আউট কি? এর ওয়ে আউট হচ্ছে রাজনৈতিক চেতনা আবার নেপালি ভাষাভাষী মানুষদের মধ্যে ফিরিয়ে আনতে হবে, তাদের আস্থা ফিরিয়ে আনতে হবে। এটা করতে পারলে সুদীর্ঘ কাল ধরে নেপালি ভাষাভাষী মানুষের সঙ্গে বাঙালীর সেঞ্চুরি ওল্ড যে বন্ধন সেই বন্ধন কেউ ছিন্ন করতে পারবে না, কোনও শক্তি তাদের ভারতের বাইরে পাঠাতে পারবে না। এই আস্থা যদি ফিরিয়ে আনতে হয় তাহলে আজকে দার্জিলিং জেলায় নেপালি ভাষাভাষী মানুষদের যে ন্যায় সঙ্গত দাবি, যে গণতান্ত্রিক দাবি, তাদের ভাষা শিক্ষা, সংস্কৃতি রক্ষা করার প্রশ্নে, তাদের অর্থনৈতিক অনগ্রসরতার প্রশ্নে, সিটিজেনসিপ রাইটের প্রশ্নে বাম ও গণতান্ত্রিক শক্তিগুলিকে নিয়ে গোটা রাজ্যের মধ্যে একটা শক্তিশালী গণতান্ত্রিক আন্দোলন গড়ে তুলতে হবে। সেই আন্দোলনের ফলশ্রুতি নেপালি ভাষাভাষী মানুষেরা বুঝতে পারবে।

যার ফলশ্রুতি নেপালি ভাষাভাষী মানুষ বুঝতে পারবে। সমগ্র পশ্চিমবাংলার মানুষ নেপালি ভাষাভাষী মানুষের সঙ্গে একাত্মা বোধ করে। নেপালি ভাষাভাষী মানুষকে যদি কেউ দার্জিলিং থেকে বিতাড়িত করতে চায় তাহলে গোটা পশ্চিমবঙ্গ কাঁধে কাঁধ মিলিয়ে লড়াই করবে, প্রয়োজন হলে রক্ত দেবে কিন্তু বিচ্ছিন্ন হতে দেবে না। এই সেপারেট ফোর্স এই জি. এন. এল. এফ. লিডারশিপ নিয়ে তাদের কে ভ্রান্ত পথে পরিচালিত করবার চেষ্টা করছে. নেপালি ভাষাভাষী সাধারণ মানুষকে মুক্ত করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বৈজ্ঞানিক বাস্তব বিশ্লেষণ সমস্যার বিশ্লেষণের পটভূমিতে দাঁড়িয়ে আমি আজকে আমার এই প্রস্তাব উত্থাপন করেছি। আমি তার ভিত্তিতে এখানে বলতে চেয়েছি আমাদের এখানে কতকগুলি প্রোগ্রাম নেওয়া দরকার, তাদের ভাষার প্রশ্নে আমি এই প্রস্তাব রেখেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের এই বিধানসভায় ১৯৭৭ সালের ২রা জুলাই, এবং ১৯৮১ সালের ২৩শে সেপ্টেম্বর এই নেপালি ভাষা অষ্টম তফসিলে স্বীকৃতি দেওয়ার জন্য সংবিধানে

আমরা এখান থেকে সর্ব সম্মত প্রস্তাব গ্রহণ করি, সেই প্রস্তাবকে কার্যকর করার জন্য কেন্দ্রীয় সরকার এবং প্রধানমন্ত্রী মহাশয়ের কাছে সর্ব দলীয় কমিটি নিয়ে যেতে হবে, দরবার করতে হবে। নেপালি ভাষাভাষীদের এই ন্যায় সঙ্গত দাবি মানতে হবে, এই প্রস্তাব রেখেছি। আমি এই প্রস্তাবের মধ্যে রেখেছি আজকে দার্জিলিংয়ের পার্বত্য এলাকার মানুষেরা অর্থনৈতিক অনগ্রসরতার জন্য যে দারিদ্র, বেকারির জ্বালায় ভুগছে তার হাত থেকে রক্ষা করার জন্য প্রচেষ্টা নিতে হবে। সেখানে একটা কমপ্রিহেনসিভ প্রোগ্রাম অন ইন্ডাস্ট্রিয়ালাইজেশন, সামগ্রিক শিল্পায়নের পরিকল্পনা এবং তাদের যে ইনফ্রাসস্ট্রাকচার রয়েছে — সেখানে কয়লা খনি রয়েছে, তাম্র খনি রয়েছে, সেখানে চা, কফি রয়েছে — এরই উপর ভিত্তি করে ইন্ডাস্ট্রিয়াল ডেভলপমেন্ট করে তাদের বেকারির জ্বালা আংশিক ভাবে দূর করা যাবে যদি এই শিল্পায়ন গড়ে উঠতে পারে। এছাড়া, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেখানে যে ব্যুরোক্র্যাটিক্যালি, আজকে আন ফরচুনেটলি যে ভাবে ওখানকার আন্দোলনকে প্রশমিত করতে গিয়ে পুলিশি আক্রমণ হয়েছে — অন্তত ২৫ জন মানুষকে গুলি করে হত্যা করা হয়েছে — এই হত্যাকান্ডের তদন্ত হোক, তদন্ত করে দোষীদের শাস্তি হোক এটা আমরা চাই। হিল ডেভেলপমেন্ট কাউন্সিল যতটা অর্থ দেয় — সীমিত অর্থ — নেপালি ভাষাভাষীরা সেই অর্থও পায় না এই অভিযোগ উঠেছে।

[5-45 — 5-55 P.M.]

ওখানে নেপালি ভাষাভাষী মানুষের জেনুইন গ্রিভান্স রয়েছে। সুতরাং সেই গ্রিভান্স রিড্রেস করবার জন্য সেখানে একটা ইম্পার্শিয়াল এনকোয়ারি কমিটি বসানো হোক এবং দেখা হোক, যে টাকা বিলি বন্টন হয়েছে বলে বলা হয়েছে তা যথার্থই বিলি — বন্টন সেখানে হয়েছে কিনা, এটা আমি দাবি করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এছাড়া যেসব লোক সেখানে আন্দোলনে বলি হয়েছে, পুলিশের অত্যাচারের বলি হয়েছে এবং নানা ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে তাদের ক্ষতিপূরণ এবং চিকিৎসার দাবিও আমি এই সঙ্গে রাখছি। আজকে একথা বলতে চাই যে, সমস্তটাকেই কিন্তু প্র্যাগমেটিক্যালি দেখা দরকার আছে। সঙ্কীর্ণ রাজনীতির স্বার্থে, ভাঁওতার রাজনীতি না করে, ভাবের ঘরে না ঘুরে যাতে ঐ সমস্যার যথার্থ সমাধান করা যায় তার চেষ্টা করা উচিত। আজকে এর ভিত্তিতে নেপালি ভাষাভাষী মানুষদের কাছে সর্ব দলীয় কমিটি গিয়ে এটা বুঝিয়ে দেওয়া দরকার, আবেদন রাখা দরকার যে, আলাদা গোর্খা ল্যান্ড করে তাঁদের সমস্যার সমাধান হবে কি না, সংস্কৃতি রক্ষা হবে কিনা বা তাঁদের অর্থনৈতিক অনগ্রসরতা দূর হবে কিনা। যদি তাই হত তাহলে স্বাধীন নেপালের সমস্ত সমস্যাই সমাধান হত। তাঁদের বলতে হবে যে, সমস্ত দেশটাই পুঁজিবাদী শোষণ ব্যবস্থার শিকার এবং সেই দেশের শোষিত, অত্যাচারিত মানুষের সমস্যার সঙ্গে নেপালি ভাষাভাষী মানুষদের সমস্যাও একসঙ্গে জড়িয়ে রয়েছে। বলতে হবে যে, আজকে ভারতের এই পুঁজিবাদী ব্যবস্থার বিরুদ্ধে যে আন্দোলন সেই আন্দোলনে মেনস্ট্রিমে সামিল হবার মধ্যে দিয়ে, সঠিক আন্দোলন গড়ে তোলার মধ্যে দিয়ে নেপালি ভাষাভাষী মানুষের সমস্যার সমাধান হতে পারে,

কিন্তু পৃথক গোর্খা ল্যান্ড গঠন করে তার সমাধান হতে পারে না। আজকে এই কথা তাঁদের কাছে যথার্থ ভাবে উপস্থাপিত করতে হবে। একমাত্র এই পথেই সেখানকার আন্দোলনকারীদের প্রভাব থেকে নেপালি ভাষাভাষী মানুষদের মুক্ত করা যেতে পারে। আজকে লেফট ফ্রন্টের যে রাজনীতি — এটা ইন অ্যাডিকোয়েট। আজকে এই প্রশ্নে যেসব সমস্যার দিকগুলি এই প্রস্তাবের মধ্যে দেওয়া উচিত ছিল সেগুলি না থাকার ফলে আমাকে একটি পৃথক অ্যাডিকোয়েট প্রস্তাব এখানে উপস্থাপন করতে হয়েছে। যদি মনে করেন যে আমারটা যথার্থ তাহলে আপনারা সবাই এটা গ্রহণ করবেন।

## MOTION UNDER RULE 338

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি একটি মোশন মুভ করতে চাই আন্ডার রুল ৩৩৮। আমি আপনার অ্যাটেনশন ড্র করছি যে আমাকে এ ব্যাপারে পারমিশন দেবেন।

মিঃ ডেপুটি স্পিকার স্যার, একটু আগে এই হাউসে দেখেছি যে, যখন একটি গুরুত্বপূর্ণ প্রস্তাব নিয়ে এই হাউসে আমরা আলোচনা করছিলাম এবং সেই পরিপ্রেক্ষিতে বিশেষ করে যখন আমরা সবাই মাননীয় মুখ্যমন্ত্রীর তরফ থেকে কিছু শুনবার জন্য উদগ্রীব হয়েছিলাম তখন অত্যন্ত সুপরিকল্পিত ভাবে নিয়ম কানুনের ধার না ধেরে বিরোধী কংগ্রেস পক্ষ এমন একটা অবস্থার সৃষ্টি করলেন যাতে তিনি না বলতে পারেন। স্বাভাবিক ভাবেই মুখ্যমন্ত্রী এই সম্পর্কে কোনও বক্তব্য রাখেন নি। ইতিমধ্যে একটি ঘটনা ঘটেছে। মাননীয় সুনীতি চট্টরাজ মহাশয় এতক্ষণ হাউসে ছিলেন না, কিন্তু লক্ষ্য করলাম, হঠাৎ করে তিনি হাউসে ঢুকলেন। এক্ষত্রে সদস্যদের প্রথম দায়িত্ব, তিনি নিজের আসনে বসবেন, কিন্তু তিনি নিজের আসনে বসেন নি। আসনে না বসে তিনি তারপর যে ব্যবহার করলেন তার ফলে তাঁর প্রকৃতিস্থতা সম্বন্ধে সন্দেহ দেখা দেয়। যা হোক, সেই হৈ হট্টগোল যখন চলছিল এবং তার মধ্যে আপনি যখন সভার কাজ চালিয়ে যাচ্ছিলেন তখন আমি লক্ষ্য করেছি যে, মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ আপনার হাত থেকে প্রসিডিংস-এর কাগজপত্র কেড়ে নিয়ে চলে গেলেন। এর দ্বারা হাউস চালাবার ক্ষেত্রে বাধা সৃষ্টি করা হয়েছে এবং এর দ্বারা চেয়ারম্যানকে অশালীন ভাবে অপমান করা হয়েছে। এর বিরুদ্ধে যদি এখান থেকে ব্যবস্থা না নেওয়া হয় তাহলে হাউস কিভাবে চলবে সে ব্যাপারে সন্দেহ দেখা দেয়। হাউসের ২৯৪ জন সদস্যের মধ্যে নানা রকম সদস্য থাকতেই পারে। সেই কারণে হাউসের ডিগনিটি রক্ষা করবার জন্য রুল ৩৩৮ অনুসারে আপনার দৃষ্টি আকর্ষণ করব, মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টোরাজ মহাশয় একটু আগে যে ব্যবহার করেছেন সেইজন্য তাঁকে আজ এবং আগামী কালের জন্য হাউস থেকে সাসপেন্ড করা হোক। তবে এটার নিয়ম অনুসারে যা রয়েছে, রুল ৩৩৮, ৩৩৯, ৩৪০ অনুযায়ী আপনি যথাযথ সিদ্ধান্ত নেবেন এবং এই ব্যাপারে আপনি হাউসের সকল সদস্যের মতামত নেবেন। সেই অনুযায়ী আপনি মাননীয় সদস্য সুনীতি বাবুর বিরুদ্ধে যথাযথ শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় সদস্য দীপক সেনগুপ্ত মহাশয় সুনীতি বাবুর বিরুদ্ধে যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। এই হাউসে প্রতিটি সদস্যের একটা কর্তব্য আছে এবং একটা নিয়ম ও বিধান যেটা মেনে তাঁদের চলতে হয়। আমরা সেই বিধান এবং নিয়ম মেনে যদি না চলি তাহলে হাউস চালানো আপনার পক্ষে সম্ভব নয় এবং আমাদের পক্ষে সেটা সম্ভব হবে না। আমি আপনাকে অনুরোধ করব মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আপনি যথাযথ শাস্তি মূলক ব্যবস্থা নেবেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য শ্রী দীপক সেনগুপ্ত মহাশয় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। মাননীয় সুনীতি বাবু সভায় আদৌ ছিলেন না, যখন মাননীয় মুখ্যমন্ত্রী ডিবেটে ইন্টারভিশন করার জন্য উঠে দাঁড়ালেন তাঁর বক্তব্য রাখবেন বলে, সেই সময় অপোজিশন বেঞ্চ থেকে গোলমাল করা হয় যার পিছনে কোনও যৌক্তিকতা ছিল না। পার্লামেন্টারি প্রসিডিওরে এই কথা বলে। আপনি দেখবেন সমস্ত জায়গায় এটা রেওয়াজ যে মাননীয় মুখ্যমন্ত্রী কিংবা মাননীয় প্রধানমন্ত্রী যদি কোনও ডিবেটে কোনও স্টেজে কোথাও ইন্টারভিশন করতে চান তাহলে অ্যাট এনি স্টেজ, অ্যাট এনি টাইম ইন্টারভিশন করতে পারেন। উনি যদি মোশন মুভ করতেন তাহলে রিপ্লাই শেষে দিতে হত। কিন্তু উনি মোশন মুভ করেন নি। উনি রাজ্যের মুখ্যমন্ত্রী, সেই হিসাবে তাঁর যে কোনও সময়ে এই বিধানসভায় কথা বলার অধিকার আছে। সেই অধিকারকে অত্যন্ত অন্যায় ভাবে, অত্যন্ত অশালীন ভাবে বিরোধী পক্ষ কেড়ে নিয়েছেন যা আজ পর্যন্ত এই বিধানসভায় রেকর্ড নেই। আমি জানি না এই ব্যাপারে ওঁরা দুঃখ প্রকাশ করবেন কিনা! ওনাদের উপর সেই রকম আস্থা রাখা যায় না। একজনকে সাসপেন্ড করে হাউস অ্যাডজোর্ন করা হল। আমরা আশা করেছিলাম ফিরে এসে তাঁরা তাঁদের সেন্স ফিরে পাবেন। ফিরে এসে গন্ডোগোলের লিডারসিপ নিলেন সুনীতি বাবু। আমি জানি না উনি স্বাভাবিক অবস্থায় ছিলেন না বেসামাল অবস্থায় ছিলেন। যে অবস্থা উনি এখানে সৃষ্টি করলেন, কেউ সেন্সে থাকলে এই রকম করতে পারেন না। তিনি আজকে এই বিধানসভায় যেটা আমরা কখনও মেনে নিতে পারি না। সেইজন্য বিধানসভা থেকে যে কোনও ধরণের শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হোক এটা আপনার কাছে আমার অনুরোধ।

**শ্রী ভূপালচন্দ্র পান্ডা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ মহাশয় এই বিধানসভার কক্ষে প্রবেশ করার সময় যে ভাবে, যে পোজে ঢুকলেন, যে ভাবে তিনি মুখ্যমন্ত্রীকে বিভিন্ন দূর্ভাষা বললেন এবং অশালীন ব্যবহার করলেন তা আমাদের বিধানসভার সদস্যদের কাছে অত্যন্ত লজ্জাকর এবং অপমান জনক বলে মনে হয়েছে।

কাজেই, বিধানসভার মর্যাদা রক্ষার্থে আপনি ডেপুটি স্পিকার মহাশয়, সবচেয়ে বড় কর্তা। আপনি এখানে যে আসনে উপবিষ্ট আছেন, সেই আসনে বসে যদি এর বিরুদ্ধে কোনও বিহিত ব্যবস্থা গ্রহণ না করেন, তাহলে তা একটা গর্হিত কাজ বলে গণ্য হবে বলে

আমি মনে করি। সেজন্য আশা করি, আপনি এ সম্পর্কে একটা সুব্যবস্থা গ্রহণ করবেন।

[5-55 — 6-05 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, কিছুক্ষণ আগে আমাদের এই বিধানসভায় যে ঘটনা ঘটে গেছে তা আমাদের দেশের সংসদীয় ব্যবস্থার পক্ষে একটি কলঙ্ক জনক অধ্যায় হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। এখানে যে গুরুত্বপূর্ণ বিষয়ের উপরে আলোচনা চলছিল এবং যে সম্পর্কে সরকারের পক্ষ থেকে একটি সুনির্দিষ্ট মতামত জানার জন্য শুধুমাত্র পশ্চিমবঙ্গের জনগণ নয়, সারা ভারতবর্ষের মানুষ অধীর আগ্রহে অপেক্ষা করছিলেন। সেই রকম একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপরে বক্তব্য রাখার পরে সঠিক একটি সিদ্ধান্ত গ্রহণ করতে না দেওয়াটা ছিল বিরোধী দলের একমাত্র উদ্দেশ্য — সেই কাজই আজ তাঁরা এখানে করছিলেন। স্যার, আপনি জানেন, গোর্খা ল্যান্ড আন্দোলনকে কেন্দ্র করে সম্প্রতি মাননীয় প্রধানমন্ত্রীর বক্তব্য এবং মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্যের মধ্যে যে পার্থক্য দেখা দিয়েছে এবং পরবর্তীকালে প্রধানমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যকে যে ভাবে সংশোধনের দিকে নিয়ে যাচ্ছিলেন তার ফলে গোটা ভারতবর্ষে কংগ্রেস দলের ভারতবর্ষের জাতীয় ঐক্য এবং সংহতি রক্ষার ক্ষেত্রে কতখানি আগ্রহ, সে সম্পর্কে মানুষের মনে আজকে যথেষ্ট সংশয় দেখা দিতে শুরু করেছে। এই রকম গুরুত্বপূর্ণ একটি বিষয়ে সরকার পক্ষ থেকে বক্তব্য রাখার পরে, এখানে যে প্রস্তাব উত্থাপিত হয়েছিল সে সম্পর্কে উপযুক্ত আলোচনা যখন মাননীয় মুখ্যমন্ত্রী বিভিন্ন তথ্য ও ডাটা দিয়ে তাঁর আলোচনার মাধ্যমে অবহিত করছিলেন, তা যদি অবশেষে গৃহীত হত, তাহলে মানুষের মনে যে বিভ্রান্তির অবসান ঘটত, তা যাতে না হতে পারে, সেই জন্যই কংগ্রেস দলের পক্ষ থেকে এখানে একটা বিভ্রান্তি সৃষ্টির চেষ্টা করে যাচ্ছিলেন। এই ভাবে বাধা দিতে পারলে, আজকে কংগ্রেস দলের তরফ থেকে এই আন্দোলনের জন্য যে মদত দিয়ে চলেছেন এবং তাঁরা জন স্বার্থ বিরোধী যে সমস্ত কার্যকলাপ করেছেন তা প্রকাশ পাবে না। সেজন্য প্রথম থেকেই বক্তব্য রাখার সময়ে বাধাদানের একটা বিশেষ প্রবণতা দেখা গিয়েছে। তাঁরা মূল বক্তব্য থেকে সরে অন্য দিকে নিয়ে যেতে চাইছিলেন। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা এসব খুব ভালো করেই জানেন যে, মাননীয় প্রধানমন্ত্রী বা মুখ্যমন্ত্রী বিতর্কের যে কোনও সময়েই, যে কোনও মূহুর্তে বলার অধিকার আছে এবং তার বিরুদ্ধে কোনও পাল্টা বিতর্ক বা বাদানুবাদ করা যায় না। মাননীয় সুনীতি চট্টরাজ মহাশয় যে ভাবে হাউসের মধ্যে প্রবেশ করেন এবং বাধাদান করেন, তা শুধু অশোভন নয়, তা আমাদের সংসদীয় ব্যবস্থার ক্ষেত্রে একটা কলঙ্ক জনক অধ্যায়ের সংযোজন ঘটল বলে আমি মনে করি। সুতরাং, এই গুরুত্বপূর্ণ বিষয়কে কেন্দ্র করে আজকে এখানে শাস্তি মূলক যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে আমি সমর্থন করছি। আপনি এ সম্পর্কে নিয়ম সঙ্গত ভাবে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন, এই আবেদন আমি আপনার কাছে রাখছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীপক বাবু এখানে যে প্রস্তাব

এনেছেন তা আমি সমর্থন করছি। কিছুক্ষণ আগে সুনীতি বাবু যখন আমার পাশ দিয়ে যান তখন তাঁকে দেখে আমার মনে হচ্ছিল যে তিনি যেন একজন গুন্ডা দলের সর্দ্দার। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে যখন বক্তব্য রাখছিলেন তখন তাঁকে কটাক্ষ করে সুনীতি বাবু আমার পাশ থেকে নানা বক্তব্য রাখছিলেন। তখন তাঁর কাছ থেকে একটা উৎকট গন্ধও পাওয়া যাচ্ছিল — এ ব্যাপারে এখানে অনেকেই বলেছেন, হয়ত তিনি একটু অপ্রকৃতিস্থ ছিলেন কিংবা এমন একটা কান্ড ঘটাবেন বলেই হাউসে এসেছিলেন। আজকে এখানে গুরুত্বপূর্ণ যে প্রস্তাব এসেছিল, তার উপরে আমাদের সর্ব দলীয় মতামত প্রকাশের পর একটা সিদ্ধান্ত গ্রহণেরও কথা ছিল। কিন্তু তা না করে এখানে যে ভাবে বাধা সৃষ্টির চেষ্টা করা হল, তাতে একটা বিষয় খুবই পরিষ্কার হয়ে গেল যে, ওঁরা পশ্চিমবঙ্গের খন্ডতাকেই পছন্দ করেন এবং তা স্বীকার করে নিলেন। ওঁরা এখানে যে কথা বললেন, তাতে এটা পরিষ্কার হয়ে গেল যে, গোর্খা ল্যান্ড যেটা হতে যাচ্ছে তাকে প্রত্যক্ষ ভাবে সমর্থন করছেন। সুতরাং সুনীতি বাবু এখানে অসৌজন্য ভঙ্গিতে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বক্তব্যে বাধা সৃষ্টি করছিলেন, তাতে এই বিধানসভার মর্যাদাকে তিনি সম্পূর্ণ ভাবে নষ্ট করেছেন বলে মনে হয়েছে। তাঁর এই আচরণের পরিপ্রেক্ষিতে এখানে যে প্রস্তাব আনা হয়েছে, আমি তার প্রতি সর্বান্তকরণে সমর্থন জ্ঞাপন করছি। শুধু তাই নয়, এই প্রস্তাব ছাড়া যদি আরও বড় রকমের শাস্তি মূলক কোনও ব্যবস্থা তাঁর বিরুদ্ধে গ্রহণ করা হয়, তার প্রতিও আমি সমর্থন জানাই। সে রকম কোনও যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি আবেদন জানাই।

**শ্রী বিমলানন্দ মুখার্জি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের বিষয়টা সংসদীয় রাজনীতিতে খুবই গুরুত্বপূর্ণ। আজকে যে প্রস্তাবের উপর আলোচনা এটাতে শুধু পশ্চিমবঙ্গের মানুষ নয়, সারা ভারতবর্ষের মানুষ তাকিয়ে আছে — এই সমস্যার সমাধান কি ভাবে হবে? সকলেই জানেন এটার একটা সুপরিকল্পিত চক্রান্ত ছিল। পাঞ্জাবের মানুষ তারা দেশ রক্ষার জন্য সংগ্রাম করেছেন এবং অন্যরাও করেছেন, এর সাথে সাথে গোর্খা বাহিনী যারা তারাও দৃষ্টান্ত স্থাপন করেছেন। এই ব্যাপারে তারা একটা ডিসিপ্লিন বা শৃঙ্খলা রেখেছেন — সেখানে যদি ভাঙন ধরিয়ে দেওয়া যায় তাহলে ভারতবর্ষের দেশ রক্ষার ব্যবস্থা বিপন্ন হবে এবং এর পিছনে একটা সাম্রাজ্যবাদী চক্রান্ত আছে আর সেই চক্রান্তের বাহন আমাদের দেশেও আছে। এই রকম একটি আলোচনা সুষ্ঠু ভাবে গোড়া থেকেই হতে দেওয়া হল না। আশ্চর্যের কথা রাইটার্স বিল্ডিংয়ের রোটান্ডায় যখন সর্ব দলীয় বৈঠক হয় তখন আমি সেখানে উপস্থিত ছিলাম — তখন তাদের এক চেহারা দেখেছিলাম। কংগ্রেসের পশ্চিমবাংলার সভাপতিও ছিলেন, চিফ হুইপ সুব্রত বাবুও ছিলেন তারা সেদিন এই প্রস্তাবের সর্ব সম্মতিক্রমে গ্রহণের অংশীদারও ছিলেন। প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর বক্তব্যে তাদের চেহারাই পাল্টে গেল, এই রকম একটি গুরুত্বপূর্ণ আলোচনায় কেন যে তারা মত বদলালেন সেটা বুঝলাম না, তবে আমরা আমাদের মত বদলাইনি। এখানকার সমস্ত আলোচনার যুক্তিগুলি আমরা বোঝবার চেষ্টা করতাম এবং দেশবাসীও সংবাদপত্রের মারফৎ বোঝবার চেষ্টা করতেন — সেটা হতে দেওয়া হল না। আজকে গোড়া থেকেই দেখলাম এটা আলোচনা হতে দেওয়া হবে না —

এমন একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন যে দেশকে খন্ড করার দিকে টেনে নিয়ে যায় — সেই আসামিস্তান, খালিস্তান, সিকিমিস্তান ইত্যাদি যে সমস্ত উস্কানিগুলি হচ্ছে তার পিছনে দিল্লির শাসক দল ওরা আছেন। আমরা জানি যে সমস্ত বিষয়গুলি এখানে পরিষ্কার হওয়ার প্রয়োজন ছিল ওরা ভয় পেয়ে সেইগুলি থেকে পিছিয়ে গেলেন এবং গোড়া থেকেই উপাধ্যক্ষ মহাশয় ওরা বলেছেন বেশি আলোচনার মধ্যে যাবেন না, — একজন সদস্যকে মার্শাল দিয়ে বের করে দেওয়া হয়েছে — তাই বোধ হয় একের পর এক দেখলাম তারা হটকারিতা করে চলেছেন। এতবড় একটা বিষয় সারা দেশের যেখানে অখন্ডতার প্রশ্নের ব্যাপার সেখানে তারা আলোচনা করতে দিলেন না এবং কেন, তারা সর্ব দলীয় প্রস্তাব এখানে আনতে চেয়েছিলেন।

[6-05 — 6-15 P.M.]

তার কারণগুলো বললেন না এবং আমাদের কি জবাব হবে মুখ্যমন্ত্রীর মুখ দিয়ে তাও হতে দিলেন না। এর একটি মাত্র অর্থ হয়ত তারা দেশটাকে এইভাবে বিচ্ছিন্ন করতে চান। নেপালি সাধারণ মানুষ তারা আমাদের বিরোধী নয়। গোর্খা ল্যান্ড নিয়ে যারা আন্দোলন করছেন তাদের কোথা থেকে টাকা আসছে, কারা ট্রেনিং দিয়ে এই সব করছে সেই যে বিদেশি শক্তি যারা আছে তাদের বিরুদ্ধেই আমাদের কথা। আগে এই রকম আচরণ করার জন্য যিনি সাসপেন্ড হয়েছিলেন তাঁর হলে প্রবেশ করা এবং শেষ পর্যন্ত পরিচালক হিসাবে আপনার হাত থেকে কাগজ ছিনিয়ে নেওয়া ব্যাপারে যিনি যুক্ত তাকে সাসপেন্ড করা উচিত। এটা বুঝে দীপক বাবু যে প্রস্তাব এনেছেন সেটা গ্রহণ করা উচিত বলে আমি মনে করি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, পদ্ধতিগত ভাবে আমি জিনিসটাকে রেগুলারাইজ করতে চাই। এই হাউসে যে কনভেনশন আছে সেই অনুসারে হাউসের মতামত নিতে হবে। এর আগে আমি উল্লেখ করেছিলাম রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কনডাক্ট অফ বিজনেসের ৩৩৮, ৩৩৯, এবং ৩৪০ ধারাগুলি প্রকৃতপক্ষে এই হাউসে এই ধরণের ঘটনা যেভাবে সিদ্ধান্ত হয়েছে তা হল ১৮৫ অনুযায়ী। কিন্তু আমি দেখলাম ১৮৫ যাতে আপনি আমাকে বলতে অনুমতি দিয়েছেন এর সঙ্গে রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কনডাক্ট অফ বিজনেসে ৩৬৩ অনুসারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অর্থাৎ এটা রেকর্ডেড থাকুক এবং অনুরোধ করব ৩৬৪ অনুসারে আপনি সিদ্ধান্ত গ্রহণ করুন যে সিদ্ধান্তের কথা আমি আগে বলেছি। আমি যে প্রস্তাব এনেছি সেটা হচ্ছে আজকে এবং আগামী কালের জন্য শ্রী সুনীতি চট্টরাজকে বহিষ্কার করা হোক।

**শ্রী নির্মল বসু :** স্যার, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার ওপর আলোচনায় অংশ গ্রহণ করছি। এর আগে মাননীয় সদস্য সুমন্ত হীরা এবং আরও কয়েকজন যে প্রস্তাব উত্থাপন করেছিলেন তার উপর আমাদের মুখ্যমন্ত্রীর যদি তাঁর বক্তব্য রাখতে পারতেন তাহলে হয়ত আমাকে বলতে হত না। কিন্তু তিনি তাঁর বক্তব্য রাখতে পারলেন না। তাই আজকে এই গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আলোচনায় আমাদের

বক্তব্য রাখা প্রয়োজন। এই প্রস্তাবে কিছু ভালো বক্তব্য আছে কিন্তু সেই সঙ্গে এমন কিছু জিনিস আছে যা আমাদের পক্ষে সমর্থন করা সম্ভব হচ্ছে না বলে এই উপলক্ষে কয়েকটা কথা বলা প্রয়োজন। দেবপ্রসাদ বাবুর সঙ্গে আমাদের নিশ্চয় কিছু মিল আছে। গোর্খ ল্যান্ড দাবি আমরা মনে করি পরিষ্কার ভাবে বিচ্ছিন্নতাবাদী, জাতি বিরোধী, জন স্বার্থ বিরোধী এবং নেপালি ভাষী ভাইদের স্বার্থের পরিপন্থী। এটা কেন বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সেটা আমাদের পক্ষে অনেকেই বলেছেন। সুভাষ ঘিসিং নেপালের রাজার কাছে, রাষ্ট্র সংঘের কাছে দরবার করেছেন, জাতীয় পতাকা ফেলে দিয়ে কালো পতাকা উত্তোলন করেছেন এবং সাম্প্রদায়িকতা সৃষ্টি করেছেন। তাই এটা বিচ্ছিন্নতাবাদী, জাতীয়তা বিরোধী এবং এই আন্দোলনের ফলে পার্বত্য এলাকায় যথেষ্ট ক্ষতি হচ্ছে। পর্যটনের উপর যাদের ভাল মন্দ নির্ভর করে তারা এবার পূজায় মার খাচ্ছে। দার্জিলিং এবং ডুয়ার্স এলাকায় চা শিল্প দারুণ ভাবে মার খাচ্ছে। চা আমাদের অন্যতম প্রধান এবং রপ্তানি তালিকার শীর্ষে আছে। সেই চা শিল্প মার খাচ্ছে। এতে মানুষের প্রচন্ড ক্ষতি হচ্ছে। তাই এই আন্দোলনকে আমরা নিন্দা করি এবং এই আন্দোলনের বিরুদ্ধে সমস্ত মানুষকে দাঁড়াবার জন্য আহ্বান জানাচ্ছি। দার্জিলিং-এর নেপালি ভাষাভাষী সাধারণ জনসাধারণ যেভাবে ঘিসিং এবং জি. এন. এল. এফের বিরুদ্ধে লড়াই করেছেন তা গত ১১ই সেপ্টেম্বরের ঐতিহাসিক ধর্মঘট প্রমাণ করে দিয়েছে। সেই জন্য তাঁদের আমরা অভিনন্দন জানাই। আপনি যদি ঐ অঞ্চলে যান তাহলে দেখবেন বিশেষ করে দার্জিলিং শহরে ঢুকতে গেলে লেখা আছে —

You are entering Gorkha land.

এবং কালিম্পং এবং গ্যাংটক এর কাছে যে করনেশন ব্রিজ সেখানেও বড় বড় করে লেখা আছে —

You are entering Gorkha land.

হঠাৎ এই রকম আন্দোলন মাথা চাড়া দিল কেন? গত বছর ১৫ই আগস্ট প্রধানমন্ত্রী দিল্লিতে আশু গণপরিষদের নেতাদের ডেকে তাদের চা খাইয়ে তাদের বিচ্ছিন্নতাবাদীর দাবিকে মেনে নিলেন। এর ফলে চারিদিকে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন নূতন ভাবে সাজো সাজো রবে উঠে দাঁড়াচ্ছে। সেইজন্য আমরা দেখলাম সেদিনও তিনি মিজোরামে লালডেঙ্গাকে প্রশ্রয় দিলেন। এরই ফলে আমরা দেখছি ঘিসিং এর নেতৃত্বে নূতন শক্তি দার্জিলিংয়ে বলীয়ান হয়ে উঠছে। তাই আমরা দেখছি উত্তরখণ্ডে, পাঞ্জাব, আসাম, মিজোরামে যে খেলা চলছে সেই জিনিস পশ্চিমবঙ্গেও আরম্ভ হয়েছে। জলপাইগুড়িতে যে রাজবংশী মানুষ আছে, সেখানে যে মেট ইত্যাদি যে সমস্ত সাধারণ মানুষ আছে, হিন্দু, মুসলমান আছে তাদের মধ্যে আমরা এই জিনিস দেখি নি যে একে অপরের বিরুদ্ধে বিরোধিতা করছে। কিন্তু আজকে এখানে একে অপরের বিরুদ্ধে উসকে দেবার চেষ্টা হচ্ছে, সাম্প্রদায়িকতার চেষ্টা চলছে এবং এর পেছনে একটা গভীর চক্রান্ত আছে। প্রধানমন্ত্রী রাজীব গান্ধী এই চক্রান্তের নায়ক এবং তিনি পশ্চিমবঙ্গকে নানা ভাবে পর্যুদস্ত করবার চেষ্টা করছেন। গত ১০ বছর ধরে কংগ্রেস বিধানসভা, লোকসভা,

পঞ্চায়েত ইত্যাদি কোনও নির্বাচনেই সুবিধা করতে পারে নি। গনিখান চৌধুরী বলেছিলেন বামফ্রন্ট সরকারকে নিক্ষেপ করে দেবেন, কিন্তু তা তিনি পারেন নি। পশ্চিমবঙ্গের মানুষ মাথা উঁচু করে আছে। এখানে কোনও সাম্প্রাদায়িকতা, প্রাদেশিকতা, বিচ্ছিন্নতাবাদী নেই। কিন্তু এই জিনিস দিল্লির কর্তাদের পছন্দ নয়। ওঁরা দেশকে টুকরো টুকরো করতে চায়। তাই আজকে গোর্খা ল্যান্ড, ঝাড় খন্ড, উত্তর খন্ড ইত্যাদি বিচ্ছিন্নতাবাদীদের উসকে দিয়ে আগুন জ্বালাচ্ছেন। এটা জানা উচিত যে এই আগুনে সকলেই পুড়বে কিন্তু পশ্চিমবাংলায় এই জিনিস আমরা করতে দেব না। লাল ঝান্ডা উঁচু হয়ে পশ্চিমবঙ্গে থাকবে এবং বিচ্ছিন্নতাবাদী শক্তি কোনও সময় এখানে শক্তিশালী হতে পারবে না। এর বিরুদ্ধে লড়াই আমরা চালাচ্ছি। কিন্তু —

If there is any madness, there is a methodical madness.

আজকে প্রধানমন্ত্রী পাগলামি করে যা চালাচ্ছেন তার ভেতরে একটা মতলব আছে। এর মধ্যে একটা আন্তর্জাতিক চক্রান্তও আছে যা মধ্যপ্রদেশে নেই, অন্ধ্রপ্রদেশে নেই। কিন্তু এই আন্দোলন পাঞ্জাব, দার্জিলিং, আসাম, মিজোরাম, ত্রিপুরা অর্থাৎ সর্বত্রই সীমান্ত বরাবার এই আন্দোলন হচ্ছে যার পেছনে হয় পাকিস্তান না হয় বাংলাদেশ। না হয় নেপাল আছে। অর্থাৎ একটা আন্তর্জাতিক চক্রান্ত আছে।

[6-15 — 6-25 P.M.]

যদিও পূর্বের যে প্রস্তাব গৃহীত হয়েছে, খুব আনুষ্ঠানিক ভাবে আলোচনা আনবার কথা নয়, তবুও মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বলি বিরোধী দলের নেতা সাত্তার সাহেবের বক্তৃতা শুনে আমি বিচলিত। তিনি বারে বারে বলছিলেন যে এই আন্দোলনকে সমর্থন করি না, কিন্তু কার্যত পুরো সমর্থন করে গেলেন। তিনি কি বক্তব্য রাখলেন — কি হয়েছে তারা যে পশ্চিমবঙ্গের বাইরে যেতে চাইছে তারা তো ভারতবর্ষের বাইরে যেতে চায় নি, তারা ভারতবর্ষের মধ্যে থাকবে। আমার কথা হচ্ছে কংগ্রেস পরিষ্কার করে বলুন দার্জিলিং এবং জলপাইগুড়ি জেলার ডুয়ার্স অঞ্চল নিয়ে পশ্চিমবঙ্গের বাইরে পৃথক রাজ্য হবে কিনা? সংবিধানের আর্টিকেল ৩ ধারায় আছে একটা জায়গা থেকে একটা অঞ্চল নিয়ে পৃথক অঞ্চল করা যায়। তিনি কি সেটাই বলতে চাইছেন যে দার্জিলিং এবং ডুয়ার্স অঞ্চল আলাদা হয়ে যাক? দার্জিলিং-এর নেপালিরা পরিষ্কার বলেছেন যে দার্জিলিংকে পশ্চিমবঙ্গ থেকে আলাদা করে ইউনিয়ন টেরিটোরি স্টেটাস দেওয়া হোক। তার মানে তাঁরা পরিষ্কার বলছেন দার্জিলিং জেলা পশ্চিমবঙ্গ থেকে আলাদা হোক। এই কথা কংগ্রেসকে বলতে হবে। এই কথা সাত্তার সাহেবের বক্তৃতার মধ্যে পরিষ্কার আমরা দেখেছি। আজকে প্রশ্ন এটাই পশ্চিমবঙ্গকে কি আরও টুকরো করা হবে? প্রধানমন্ত্রী বলেছেন পশ্চিমবঙ্গ ভাগ হবে না। কিন্তু সুভাষ ঘিসিং, জি. এন. এল. এফ.-র বক্তব্য কি? দার্জিলিং সম্বন্ধে সুভাষ ঘিসিং এবং জি. এন. এল. এফ.-র প্রতিনিধিদের থিওরি থিসিস হচ্ছে দার্জিলিং জেলা নেপালি এলাকায় আছে, কখনও পশ্চিমবঙ্গের মধ্যে ছিল না, কখনও ভারতবর্ষের মধ্যে ছিল না, এটা জবর দখল করে রাখা

হয়েছে। সুতরাং দার্জিলিং পশ্চিমবঙ্গ থেকে আলাদা হলে পশ্চিমবঙ্গ ভাগ হল না। সেই হিসাবে দার্জিলিং গেলে কার্যত পশ্চিমবঙ্গকে ভাগ হতে দেব না রাজীব গান্ধী বোধ হয় তাই ভাবছেন। দার্জিলিং জেলা এবং ডুয়ার্স এলাকা নিয়ে পশ্চিমবঙ্গ থেকে পৃথক হয়ে পৃথক একটা কেন্দ্রীয় শাসিত রাজ্য হবে কিনা এর একটা সরাসরি সুস্পষ্ট জবাব আমাদের প্রয়োজন। স্যার, কংগ্রেসিদের জন্য আমাদের দুঃখ হচ্ছে। ১৮ই আগস্ট তারিখে রোটান্ডার সভায় কংগ্রেস সভাপতি প্রিয়রঞ্জন দাসমুন্সী, শুনেছি তিনি নাকি প্রধানমন্ত্রীর কাছাকাছি মানুষ, বিধানসভার কংগ্রেস দলের মুখ্য সচেতক সুব্রত মুখার্জি, আরও কয়েকজন সদস্য উপস্থিত থেকে সর্ব সম্মত সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন এবং বলেছিলেন আরও কঠোর কথায় নিন্দা করার জন্য জাতীয়তা বিরোধী রাষ্ট্র বিরোধী ছাড়াও আজ উল্টো কথা বলছেন। এর মধ্যে কিছু জল ঘোলা হয়েছে। কিন্তু আজকে কি দেখছি — বিরোধী দলের নেতা সাত্তার সাহেব বলছেন এই আন্দোলনকে বিচ্ছিন্নতাবাদী বলব না, জাতীয়তা বিরোধী বলব না, আর তাঁদের মুখ্য সচেতক সুব্রত বাবু বলছেন এটা রাষ্ট্রদ্রোহী। সংসদীয় গণতন্ত্রে এই জিনিস আমরা কখনও দেখি নি একটা দলের নেতা যা বলছেন সেই দলের মুখ্য সচেতক ঠিক তার বিপরীত কথা বলছেন। কংগ্রেস দলের মধ্যে এটা সম্ভব, আমাদের মধ্যে এটা হয় না। এই ব্যাপারে কংগ্রেস শুধু দ্বিধা বিভক্ত নয়, শতধা বিভক্ত, মাথা উঁচু করে দাঁড়িয়ে কথা বলার সাহস নেই। আজকে তাই তাঁদের কাছে বলি দলের চেয়ে দেশ বড়, পশ্চিমবঙ্গের স্বার্থে তাঁরা মেরুদণ্ড সোজা করে রাজীব গান্ধীর সামনে মাথা উঁচু করে বলুন যেমন করে বাঙালীরা কেন্দ্রের অন্যায়ের বিরুদ্ধে মাথা উঁচু করে দাঁড়িয়েছে, বাংলার দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, নেতাজী সুভাষচন্দ্র বসু কেন্দ্রের অন্যায়ের বিরুদ্ধে মাথা উঁচু করে দাঁড়িয়েছে। তাঁরা কোনওদিন মাথা নিচু করেন নি। বামফ্রন্ট সরকার কেন্দ্রের অন্যায়ের বিরুদ্ধে লড়ে যাচ্ছে। পুরানো সেই কংগ্রেসের ঐতিহ্য ভুলে গিয়ে আজ তাঁদের মনে এক মুখে আর এক বলতে চাইছেন। তাই কংগ্রেসকে দেখে দয়া হচ্ছে, দুঃখ হচ্ছে, ঈশ্বর এদের করুণা করুন।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় দার্জিলিং জেলার সমস্যার কথা যা বলেছেন আমরা সে সম্বন্ধে ওয়াকিবহাল। শুধু দার্জিলিং-ই নয়, জলপাইগুড়ি এবং গোটা উত্তরবঙ্গের প্রতি একটা উপেক্ষার মনোভাব রয়েছে। প্রশ্ন হচ্ছে সেই দোষটা কার? বামফ্রন্ট সরকার তো মাত্র ৯ বছর ক্ষমতায় আছে। কিন্তু এর আগে সেই ১৯৪৭ সাল থেকে কারা কেন্দ্রীয় সরকার পরিচালনা করেছে, কারা কেন্দ্রীয় সরকারে আছে? দার্জিলিং জেলার জন্য তাঁরা আজ পর্যন্ত কি করেছেন? পুরুষ সিংহ ডাঃ রায়ের আমলে দার্জিলিং-এর কি উন্নতি হয়েছে? বামফ্রন্ট সরকার এই সাড়ে ন বছরে ডুয়ার্সের জন্য, চা শিল্পের জন্য কিছু কিছু কাজ করেছে। অর্থনৈতিক দিক থেকে এবং মাথা পিছু আয়ের দিক থেকে যদি তুলনা করি তাহলে দেখব পশ্চিমবঙ্গের ১৬/১৭টি জেলার মধ্যে দার্জিলিং-এর স্থান হচ্ছে চতুর্থ। তবে আমরা এতে সন্তুষ্ট নয়, আমরা আরও উন্নতি চাই। আমরা ওখানকার চা শিল্প সহ আরও অন্যান্য শিল্পের উন্নতি করতে চাই। আমরা ওখানে শিল্প গড়ে তুলেছি। শিক্ষার ক্ষেত্রে ব্যাপক উন্নতি হয়েছে, রাস্তাঘাট এবং বন সংরক্ষণ হচ্ছে এবং আরও উন্নতি

করবার চেষ্টা করছি। নেপালি ভাষা, নেপালি শিক্ষা সংস্কৃতি এবং নেপালি সাহিত্যের কথা আমরা চিন্তা করছি। এই বিধানসভায় আমরা দুবার প্রস্তাব পাশ করেছি কিন্তু কংগ্রেস সেটা মানেন নি। প্রধানমন্ত্রী নিজে উস্কাচ্ছেন, গনিখান চৌধুরী উস্কাচ্ছেন, কিন্তু আসলে দার্জিলিং-এর জন্য তাঁরা কিছুই করেন নি। সংবিধানের অষ্টম তফসিলে কেন নেপালি ভাষাকে গ্রহণ করা হয় নি? এর জবাব কি বামফ্রন্ট সরকার দেবে? ওখানকার অর্থনৈতিক সমস্যা এবং প্রশাসনিক সমস্যার কথা বলা হয়েছে। এ সম্বন্ধে বামফ্রন্ট সরকার সম্পূর্ণ অবহিত। কিন্তু এটাই প্রধান সমস্যা নয়। পাঞ্জাব যথেষ্ট উন্নত হওয়া সত্ত্বেও কেন সেখানে বিচ্ছিন্নতাবাদ মাথাচাড়া দিয়ে উঠেছে? এই ব্যাপারে অন্য চক্রান্ত রয়েছে এবং সেইজন্যই এর বিরুদ্ধে আমাদের দাঁড়াতে হবে। দুঃখের বিষয় প্রধানমন্ত্রী উস্কাচ্ছেন, স্বরাষ্ট্র মন্ত্রী উস্কাচ্ছেন এবং পশ্চিম বাংলার কংগ্রেস নেতারা উস্কাচ্ছেন। দেশকে এই যে ধ্বংসের পথে নিয়ে যাচ্ছে এর বিরুদ্ধে আমাদের দাঁড়াতেই হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি বেশি সময় নিতে চাই না। আমার বক্তব্যের উপর যখন বক্তব্য রাখা হয়েছে তখন আমাকে কিছু বলতেই হবে। নির্মল বাবু আমার বক্তব্যের উপর আলোচনা করতে গিয়ে বলেছেন অনেক ব্যাপারে তিনি আমার সঙ্গে একমত, তবে কিছু কিছু ব্যাপারে দ্বিমত আছে। তবে কি কি ব্যাপারে দ্বিমত আছে সেটা তিনি অবশ্য বলেন নি। তিনি একটা কথা বলার চেষ্টা করেছেন এবং সেটা হল, এই গোর্খা ল্যান্ডের দাবি অনেক দিনের, কিন্তু সম্প্রতি হঠাৎ এই আন্দোলন পশ্চিমবাংলায় মাথা চাড়া দিয়ে উঠল কেন এবং নিশ্চয়ই এর পেছনে কংগ্রেসিরা আছেন। আমার বক্তব্য হচ্ছে, কংগ্রেস তো থাকবেই। কংগ্রেস ধনতন্ত্রের সেবক কাজেই তাঁরা যে চক্রান্ত করবেন তাতে আর আশ্চর্য কি? আমি মনে করি সত্যিকারের বামপন্থী আন্দোলন এবং গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান এই পশ্চিমবাংলার জনসাধারণকে আমরা যদি সচেতনার দিকে পৌছে দিতে পারতাম তাহলে কংগ্রেস চক্রান্ত করলেও কিছু করতে পারত না। ইউ আর টু অ্যানসার। দুঃখের বিষয় নির্মল বাবু সেকথা বলতে পারলেন না। আজকে তাঁরা বামপন্থী আন্দোলনের ক্ষেত্র থেকে পিছিয়ে গেছেন।

[6-25 — 6-32 P.M.]

**Mr. Deputy Speaker :** The motion of Shri Deba Prasad Sarkar that —

Whereas this House notes with grave concern —

That usurping the accumulated grievances of Nepalese speaking people the GNLF leadership have given birth to an anti-people separatist

movement in the hill area of Darjeeling district;

That the said separatist movement not only endangers the solidarity and unity of the State of West Bengal but goes against the interest of the Nepalese speaking people;

That the secessionist forces are trying to exploit the most unfortunate incident of indiscriminate police firing resulting in loss of a good number of lives;

That the Nepalese speaking people living for more than a century in India have a deep sense of injury and deprivation at the denial of their language being included in the Eighth Schedule of the Constitution;

That the deprivation and neglect of the hill regions in Darjeeling district and severe economic hardship and the sense of injury of the Nepali people remain unabated;

Therefore, in order to free the common but misguided Nepali speaking people from the influence of the GNLF leadership and to remove the genuine grievances and sense of alienation among them, this House urges the Union government to take necessary steps to give immediate effect particularly to that portion of the motions adopted by this Assembly on the 2nd July, 1977 and on the 23rd September, 1981 pertaining to inclusion of the Nepali Language in the Eighth Schedule to the Constitution;

And also resolves that an all-party delegation should meet immediately the Prime Minister of India to realise the said demand as our first and foremost task despite his declaration to the contrary which he made during his recent tour here.

This House further resolves that —

(i) It is imperative to undertake on war footing a comprehensive

and package programme for industrialisation of the hill area in Darjeeling district utilising its natural resources like coal, copper, caffeine (a chemical compound from tea), medicinal plants, etc., in order to provide employment opportunities to the unemployed youths of the hill district;

(ii) Necessary and adequate measures be taken to create further opportunities of education by opening new schools and colleges, etc., which this House considers very meagre at present; the right to education which was so long practically denied to the vast majority of the hill people be guaranted steadfastly and the question of identity of the Nepali people clarified by the Central Government to remove the deep-rooted misgivings among the people and take necessary administrative and legislative measures which can help remove those confusions from mass mind whipping up which the GNLF leadership has been creating a kind of hysteria only to the peril of the legendary bond of unity and friendship of the Nepali and Bengali people — both of whom are, of course, very much Indian;

(iii) An impartial Commission be appointed to probe the complaints of gross misuse of money by the Hill Development Council and punish those actually found guilty;

(iv) An impartial enquiry into police firing be held and punishment be given to those found guilty;

(v) Free medical help and treatment be provided to those injured and economic compensation or rehabilitation arranged for those families who have lost members in the police firing,—was then put and lost.

## MOTION UNDER RULE 338

**মিঃ ডেপুটি স্পিকার :** এইবার শ্রী দীপক সেনগুপ্ত হাউসে একজন মেম্বার শ্রী সুনীতি চট্টরাজ সম্বন্ধে ডিসিপ্লিনিয়ারিং বিহেবিয়ার সম্বন্ধে যে প্রশ্ন তুলেছেন — এটা ঠিক। পারলামেন্টারি ফ্রম অফ গভর্নমেন্ট — এ প্রটেস্ট করার নানা রকম নীতি আছে কিন্তু

প্রসিডিংস ছিঁড়ে ফেলে দেওয়া, এই রকম নজির বোধ হয় আজ পর্যন্ত পার্লামেন্টারি সিস্টেমে নাই। আজকে একজন মেম্বার শ্রী সুনীতি চট্টরাজ যখন ভোট নেওয়া হচ্ছিল সেই সময় আমার টেবিলের কাছে এসে নিয়ার অফ দি স্পিকার এসে হাউসের যে প্রসিডিংস জোর করে কেড়ে নিয়ে ফেলে দিলেন। এ সম্বন্ধে দীপক সেনগুপ্ত প্রশ্ন তুলেছেন, এবং অমলেন্দু রায়, বিমলানন্দ মুখার্জি, সুমন্ত হীরা, মিস্টার মাঝি বিভিন্ন পার্টির তরফ থেকে সেটা সমর্থন করেছেন এবং ব্যক্তিগত ভাবে সবাই নিন্দা করেছেন। দীপক সেনগুপ্তর প্রপজালটা গ্রহণ করতে গেলে আমাকে ৩৬৪ এর রেসিডিওয়ারি পাওয়ার ব্যবহার করতে হচ্ছে। ৩৬৪-এ প্রসিডিওয়ারি পাওয়ারে আছে —

"All matters not specifically provided for in these rules and all questions relating to the detailed working of these rules shall be regulated in such manner as the Speaker, may from time to time, direct".

এ সম্বন্ধে বলতে চাচ্ছি আদার প্রসিডিংসে যা আছে সেটা সাসপেন্ট করে আমি দীপক সেনগুপ্ত মহাশয় যে প্রপোজাল এনেছেন শ্রী সুনীতি চট্টরাজ for the session suspend.

এই প্রশ্নটা হাউসের কাছে রাখছি। আমি আশা করি হাউস এ সম্বন্ধে মতামত দেবেন। এই প্রপোজাল যাতে অমলেন্দ্র রায় অ্যান্ড আদার্স মেম্বারস যে প্রপোজাল রেখেছেন for the session suspend.

**শ্রী সুমন্তকুমার হীরা :** আমরা সকলেই এগ্রি করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** দীপক সেনগুপ্তের যে প্রপোজাল, যেটা অমলেন্দ্র রায় অ্যান্ড আদার মেম্বারস অব দি হাউস সমর্থন করলেন সেই ব্যাপারে নিয়মাবলীর সেকশন ৩৬৪ অনুসারে আমার উপর যে পাওয়ার কনফার্ড হয়েছে আমি সেটা ব্যবহার করছি। এই ব্যাপারে হাউসের মতামত আছে। সুতরাং আমি শ্রী সুনীতি চট্টরাজকে ফর দি সেশন সাসপেন্ড করছি।

I think the House agree to it.

**(Voices — Yes)**

## ADJOURNMENT

The House was then adjourned at 6.32 P.M. till 12 Noon on Wednesday, the 1st October, 1986 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday the 1st October, 1986 at 12.00 noon.

### P R E S E N T

Deputy Speaker (Shri Kalimuddin Shams) in the Chair, 8 Ministers, 12 Ministers of State, and 187 Members.

[12-00 – 12-10 P.M.]

### Adjournment Motion

**Mr. Deputy Speaker :** Today I have received one notice of adjournment motion from Shri Kashinath Misra on the subject of alleged supply of polluted drinking water in Bankura district. The subject matter of the motion does not call for adjournment of the business of the House.

I, therefore, withhold my consent to the motion. The member may however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ "বাঁকুড়া জেলার শহর ও গ্রামাঞ্চলে দূষিত পানীয় জল সরবরাহ হচ্ছে। শতকরা ৬০ শতাংশ নলকূপ বিকল। শহরাঞ্চলে গন্ধেশ্বরী নদী ও দ্বারকেশ্বর নদের দুষিত নোংরা জল শোধিত না করেই পৌরসভাগুলি সরবরাহ করে থাকে, ফলে শহরাঞ্চলেও এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। ১৯৯১ সালের মধ্যে ভারত সরকার যে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের জন্য পাইপ লাইন ওয়াটার সাপ্লাই স্কীম করেছেন তা বাঁকুড়া জেলাতে অর্দ্ধ সমাপ্ত অবস্থাতে আছে। বেশির ভাগ স্কীমই বন্ধ হয়ে আছে। ফলে পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। কলেরা, আন্ত্রিক ও নানারকম পেটের রোগ দেখা দিয়েছে।"

### Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Deputy Speaker :** I have received one notice of Calling Attention, namely :-

1. Alleged outbreak of enteric disease in flood affected areas due to non-supply of drinking water and medicines

—Shri Kashinath Misra.

The Minister-in-charge may please make a statement to day, if possible. আজকের পরে তো উত্তর দেবার কোনও প্রশ্ন নেই। সুতরাং কি করে হবে। Now he will make a statement on the subject of recent flood situation in West Bengal. (Attention called by Shri abdul Mannan and Shri Deba Prasad Sarkar on 30th September, 1986).

**শ্রী জ্যোতি বসু :** একসঙ্গে দিয়ে দেবো।

**Motions under Rule 185.**

**Mr. Deputy Speaker :** All the Motions are on the same subject and will be taken up together. Now, I call upon Shri Sumanta Kumar Hira to move his motion and make a speech, if any.

ডাঃ জয়নাল আবেদিন : স্যার, রুল ৩১৯-এ আমি আপনার কাছে একটি নোটিশ দিয়েছি Sir, the Leader of the House is here and most of the members are here. Possibly, today happens to be the last session of the 9th Assembly. We do not know whether we all would be able to be together or some of us would be together—we do not know the fate. Future is always uncertain. What happened yesterday was absolutely unfortunate. We consider it to be unfortunate. We regret about it.

I request you, and through you, the Leader of the House that the resolution adopted yesterday under Rule 348 against the Honourable Member, Shri Suniti Chattaraj for suspending him from the services for the rest of the session be rescinded .and Shri Suniti Chattaraj may kindly be allowed to attend the session of the House immediately.

Thank you, Sir.

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন আপনার কাছে একটা আবেদন করেছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী তথা আমাদের লিডার অব দি হাউসের কাছেও একটা আবেদন করেছেন। তিনি ভাল করেছেন। আজকে হয়ত বিধান সভার শেষ অধিবেশন। কিন্তু আপনি কোনও সিদ্ধাত গ্রহণের আগে এ কক্ষের সদস্যদের আগে এটা জানা দরকার। কালকে যাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, তারা অনুপস্থিত। তাদের দলের পক্ষে বিরোধী নেতাও অনুপস্থিত কিন্তু বিরোধী পক্ষের অন্যান্য প্রবীন নেতারা এখানে আছেন। কিন্তু তারা তাদের আচরণের জন্য দুঃখ প্রকাশ করছেন কিনা এটা আগে আমাদের জানা দরকার। যদি দুঃখ প্রকাশ করেন তাহলে এটা নিয়ে আপনি ভাবতে পারেন। সংসদীয় ব্যবস্থায় এটাই হচ্ছে শিষ্টাচার।

**Dr. Zainal Abedin :** We have already said this that it is most expressed regret. Nothing more is necessary in the civilised society and in the civilised House of the world.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লিডার অব দি অপোজিশন কোথায়? আমরা তার কাছ থেকে এই ব্যাপারে কিছু শুনতে চাই। তার কারণ কালকে যে ঘটনা হয়েছে সেটা অভূতপূর্ব। লিডার অব দি হাউসকে বলতে দেওয়া হয়নি। এখানে অফিসিয়ালি লিডার অব দি অপোজিশন আছেন। তিনি এই ঘটনা সম্পর্কে কি বলেন, তার দলের তরফ থেকে তিনি এখানে রিগ্রেট এক্সপ্রেস করেন কিনা এক্সপ্লিসিটলি জানা দরকার। তিনি আজকে এখানে অনুপস্থিত। ডাঃ জয়নাল আবেদিন এটা তুলেছেন। আমি কি করে ধরে নেব যে ডাঃ জয়নাল আবেদিন রিপ্রেজেন্ট করছেন হোল অব দি অপোজিশন? ফরমালি এটা লিডার অব দি অপোজিশন করতে পারেন। তাকে আপনি ডাকুন, আমরা তার বক্তব্য শুনতে চাই।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটাতো স্বাভাবিক যে দেশে সমস্যা হবে এবং আমরা ভাল পরিবেশে সে সম্পর্কে আলোচনা করবো। কিন্তু কালকে যে বিষয় ছিল সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা ছিল। বিরোধী দল একটা উদ্দেশ্য নিয়ে কাজ করেছেন। তারা মুখ্যমন্ত্রীকে বলতে দেবেন না এই রকম একটা উদ্দেশ্য নিয়ে কাজ করেছেন। আজকে সেই বিষয়ে শুভবুদ্ধি এসেছে। এবং এটা যদি সত্যিকারেব শুভবুদ্ধি হয় তাহলে সেটা এক্সপ্রেস করা দরকার এবং সেটা যথাযথ জায়গা থেকে আসা দরকার। একথা আমাদের অমলবাবু বলেছেন। কালকের বক্তব্যে দেখেছি যে কংগ্রেস দলের এক একজন এক এক ভাষায় কথা বলেছেন। এখন এই দুঃখ প্রকাশটা কংগ্রেস পরিষদীয় দলের পক্ষ থেকে কিনা সেটা জানা দরকার। জয়নাল সাহেবের বলার মধ্যে দিয়ে সেটা প্রকাশ পায় তাহলে সেটা অন্য কথা। কিন্তু লিডার অব দি অপোজিশনকে বলতে হবে। আর খুব বেশি হলে যেটা হতে পারে সেটা হচ্ছে চিফ হুইপ আসতে পারেন, তিনি বলতে পারেন এবং তাহলে আপনি হয়ত কনসিডার করতে পারেন। আমি এই কথা বলার সুযোগ নিচ্ছি এই কারণে যে আপনি ২ জনের ক্ষেত্রে সিদ্ধান্ত নিয়েছেন। তৃতীয় সদস্যর ক্ষেত্রেও আপনি সিদ্ধান্ত নিয়েছেন। কিন্তু সাসপেণ্ড করার ব্যাপারে বিশেষ করে এই সেশনে কালকে মোশন আমি মুভ করেছিলাম এবং তার ফলে আমার নিজের একটা বক্তব্য থাকতে পারে। সে জন্য আমি বক্তব্যে অংশ গ্রহণ করলাম। এই বক্তব্য হয় লিডার অব দি অপোজিশন না হয় চিপ হুইপ-এর কাছ থেকে আসা দরকার।

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখনও পর্যন্ত লিডার অব দি অপোজিশন আমার ঘরে আসেন নি। এই অবস্থায় সিদ্ধান্ত নিতে গেলে দেরি হয়ে যাবে। আমাদের সময় বাধা আছে ৪ ঘন্টা। এর মধ্যে আমাদের শেষ করতে হবে। তিনি যদি না আসেন তাহলে বাকী যারা আছেন তারা যদি এখানে মত দেন তাহলে আপনি দেখতে পারেন।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনাকে কি ওদের পার্টি থেকে অথোরাইজ করেছেন যে উনি বলতে পারেন? যদি হয় আপনি মেনে নিন। আমি তো বুঝতে পারছি না। উনি কাকে রিপ্রেজেন্ট করেন আমি বুঝতে পারছিনা যে উনি বললেন

**Mr. Deputy Speaker :** Dr. Abedin, are you speaking on behalf of the Leader of the Opposition?

**Dr. Zainal Abedin :** Sir, there is no condition that I will move the motion on behalf of the party. I am entitled to do this. Rule 319 gives free hand to any individual member to do this. This motion if I would not move any-body even from the Treasury Bench could have move this. I am quite competent to move the motion. I have taken the recourse to the rule prescribed in the procedure.

[12-10 – 12-20 P.M.]

**শ্রী জ্যোতি বসু :** ডেপুটি স্পিকার মহোদয়, ব্যক্তিগত রিগ্রেটে হবে না। যাঁকে বের করে দেওয়া হয়েছে, তিনি নেই এবং তিনি আসতেও পারেন না। এ ক্ষেত্রে তাঁর হয়ে সমস্ত কংগ্রেস দল যদি বলেন তাহলে আপনি মেনে নিতে পারেন। কিন্তু ডাঃ জয়নাল আবেদিন ব্যক্তিগত ভাবে বললে কি হবে? What is his position in the party ? He has no position in the party.

**Dr. Zainal Abedin :** Am I not a member of this House ? How the question of party comes here.

**Shri Jyoti Basu :** If you do not speak on behalf of the party, your personal regret will not do.

**Dr. Zainal Abedin :** I am an elected member of the House. I have every right ot move the motion. I am not going to narrate further.

**শ্রী সরল দেব :** স্যার, এখানে সবাই আমরা নির্বাচিত হয়ে এসেছি, উনি একা নির্বাচিত হয়ে আসেন নি।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ আবেদিন যা বলছেন তা ঠিক নয়। সদস্য হিসাবে তিনি একটা মোশন মুভ করতে পারেন এবং সেটা হাউস এগ্রি'ও করতে পারে; সেটা অন্য কথা। এখানে বিষয়টা তা নয়। একাধিক সদস্যের অন্যায় আচরণের ফলে কালকে এখানে কিছু ঘটনা ঘটেছিল, সেই সমস্ত সদস্যরা আজকে এখানে উপস্থিত নেই, ফলে তাঁরা এখানে ক্ষমা চাইতে পারছেন না বা দুঃখ প্রকাশ করতে পারছেন না। কিন্তু তাঁরা কংগ্রেস পরিষদীয় দলের সদস্য, অতএব এখন প্রশ্ন হচ্ছে কংগ্রেস পরিষদীয় দলের পক্ষ থেকে তাঁদের হয়ে ক্ষমা চাওয়ার বা দুঃখ প্রকাশ করবার অধিকারী কারা? যাঁরা পদাধিকারী, তাঁরাই অধিকারী। ওঁদের দলে পদাধিকারী লিডার অফ দি অপোজিশন আছেন, ওঁদের দলে চিফ হুইপ আছেন, কিন্তু any member cannot express his regret for him. On behalf of the party, he can express regret. রিগ্রেট এক্সপ্রেস করতে হলে পদাধিকারীর করা দরকার। মাননীয় মুখ্যমন্ত্রী সঠিকভাবেই ডাঃ আবেদিনকে জিজ্ঞাসা করছেন, is he speaking on behalf of the party ? উনি এড়িয়ে যাচ্ছেন, উনি বলছেন, I am speaking on my behalf. How can be express his regret on his behalf.

The motion of Dr. Zainal Abedin that "the resolution suspending Hon'ble Member Shri Chattaraj from the service of the House of this Session—is hereby rescinded and the member may please be allowed to attend the Session", was then put and lost.

## Motion under rule 185.

**Mr. Deputy Speaker :** There are three motions under rule 185. All the motions will be taken up and discussed together. Now, I request Shri Sumanta Kumar Hira to move his motion.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, কলিং অ্যাটেনশনের উত্তর কি হলো?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** একই বিষয়ের উপর একসঙ্গে আলোচনা হবে এবং চিফ মিনিস্টার দুটোর একই সঙ্গে উত্তর দেবেন।

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that—"This House feels gravely concerned at the devastation flood in West Bengal caused by the heavy downpour over the last week and notes with satisfaction that the State Government has been making all-out effort to cope with situation and to mitigate the sufferings of the people affected by the flood.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে ২/১টি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন গত ২২ তারিখ থেকে গোটা পশ্চিমবাংলায় ব্যাপক বন্যা শুরু হয়। অতি-বর্ষণের ফলে এই বন্যা শুরু হয় এবং এর জন্য কলকাতা, হাওড়া, হুগলি, মেদিনীপুর, ২৪-পরগনা (উত্তর) ও দক্ষিণ জেলা ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হয়। কিন্তু আমরা লক্ষ্য করছি সরকার এ বিষয়ে সম্পূর্ণ অপ্রস্তুত থাকা সত্ত্বেও (বন্যা মোকাবিলায় প্রস্তুত ছিল না) দ্রুত গতিতে রিলিফের বা ত্রাণের কাজে নেমেছে, ফলে পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত ফ্লাডের ফলে কোনও জীবনহানি হয় নি। (**বিরোধী পক্ষের সদস্যাদের মধ্যে থেকে একটি ধ্বনি :- সে কি, জীবনহানি হয় নি!**) জীবনহানি ঘটে নি বলাতে আমি জানি বিরোধী পক্ষের বন্ধুরা আপত্তি করবেন। তবে আমি কেন এ কথা বলছি, না, এখনও পর্যন্ত "বন্যার ফলে জীবনহানি হয়েছে" এই জাতীয় কোনও হেডলাইন খবরের কাগজে দেখা যায় নি; বন্যার ফলে জীবনহানি হয়েছে, এইজাতীয় কোনও সংবাদ এখনও পর্যন্ত আমরা পাই নি। এই বন্যার ফলে এখনও পর্যন্ত কেউ ফ্লাডে মরে নি, অনাহারে মরে নি, অসুখে মরে নি। আমি যে অঞ্চলের প্রতিনিধিত্ব করি, পূর্ব কলকাতা, এই কলকাতার পূর্বাঞ্চল প্রতি বছর অতি বৃষ্টির ফলে প্লাবিত হয়। এবছরও ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছিল। আমরা দেখেছি, যেদিন বন্যার আকার ধারণ করলো, বাড়ি-ঘর ডুবলো সেদিন রাত্রি ১২টার সময়ে প্রতি বাড়িতে বাড়িতে গিয়ে আমরা দেখেছি কি অবস্থায় কিভাবে তারা আছে, বস্তীর মানুষ বেঁচে আছে কিনা, থাকলে কি অবস্থায় আছে, প্রয়োজন বোধে আমরা তাদের স্কুল বাড়িতে নিয়ে গিয়ে রেখেছি। তাদের খাদ্য দিয়েছি, চিড়া-গুড় দিয়েছি। আমাদের পার্টির ছেলেরা বাড়িতে বাড়িতে গিয়ে ভিক্ষা করে চাল-ডাল যোগাড়

করে খিচুড়ি রান্না করে খাইয়েছে। তারা সরকারি সাহায্যের জন্য অপেক্ষা করেনি। আমাদের কমিউনিস্ট পার্টির কর্মীরা, বামপন্থী কর্মীরা রাস্তায় নেমে প্রতিটি বন্যাক্লিষ্ট মানুষকে উদ্ধার করে তাদের সাহায্য করেছে। এইরকম একটা ঘটনাও ঘটেনি যে একটাও মানুষ অনাহারে ছিল। জল নেমে যাবার পর তারা আবার ফিরে গেছে। কলকাতার রিলিফ সুন্দর হয়েছে, পর্যাপ্ত সাহায্য পেয়েছে। শুধু খাদ্যের সাহায্য নয়, তারা ওষুধ-পত্র পেয়েছে। ব্লিচিং পাউডার, হ্যালোজেন ট্যাবলেট পেয়েছে, যার জন্য কোনও মহামারী সৃষ্টি হয়নি। আমি জানি, আজকে কংগ্রেসিরা অসত্য কথা বলবেন, সেইসব খবর কাগজে বেরুতে পারে, কিন্তু পশ্চিমবাংলার মানুষ জানে, পশ্চিমবাংলার মানুষ স্বচক্ষে দেখেছে। পশ্চিমবাংলার মানুষ দেখেছে ১৯৭৮ সালের ভয়ানক বন্যা। আমরা একটা মানুষকেও মরতে দিইনি। আমরা আমাদের সাধ্যমতো সাহায্য করে তাদের রক্ষা করেছি। এ বছরের বন্যা ১৯৭৮ সালের তুলনায় কম। তাসত্ত্বেও বলবো, আমাদের সাহায্য, সরকারি সাহায্য, সব মিলিয়ে পশ্চিমবাংলার মানুষ বন্যাকে কাটিয়ে উঠছে, ভয়াবহতাকে কাটিয়ে উঠেছে। এখনও যেটুকু অসুবিধা আছে আগামী দিনে তা কাটিয়ে ওঠা যাবে। এই কথা বলে এই মোশানটাকে বিবেচনার জন্য উত্থাপন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় আণ্ডার ১৮৫ এর যে প্রস্তাব আমাদের আছে তা পেশ করছি। এটা পুরো প্রস্তাব আকারে এসেছে সেইজন্য সার্কুলেট করে দিচ্ছি, এবং যেটুকু বক্তব্য রাখার সুযোগ আছে আমি বলে নিচ্ছি।

যেহেতু সারা রাজ্যে বিশেষত মেদিনীপুর জেলার সবং, কাঁথি এবং পার্শ্ববর্তী এলাকাগুলি সহ উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা, হুগলি জেলার খানাকুল আরামবাগ সহ সংলগ্ন এলাকায় প্রাকৃতিক দুর্যোগে এবং রাজ্য সরকারের অবহেলায় ব্যাপকভাবে ক্ষয়ক্ষতি ও প্রাণহানি ঘটেছে;

যেহেতু, পশ্চিমবাংলার মেদিনীপুর, ২৪-পরগনা, হুগলি, মুর্শিদাবাদ, নদীয়া সহ বৃহত্তর কলকাতা মহানগরীতে এই প্রাকৃতিক দুর্যোগে যেভাবে জনজীবন বিপন্ন হয়েছে এবং যেভাবে ক্ষয়ক্ষতি হয়েছে এবং জীবনহানিও ঘটেছে তাতে সকলেই সন্ত্রস্ত ও গভীর উদ্বেগ প্রকাশ করেছে;

যেহেতু এই প্রাকৃতিক দুর্যোগেও রাজ্য সরকার নির্বাচনকে কেন্দ্র করে ত্রাণ বিলিবন্টন ব্যবস্থাকে নিরপেক্ষ না রেখে চূড়ান্ত দলবাজিতে পরিণত করেছে;

যেহেতু পশ্চিমবাংলার সর্ব্বত্র বিশেষত বন্যা ও প্রাকৃতিক দুর্যোগে বিপন্ন এলাকাগুলিতে ত্রাণ ব্যবস্থা ভীষণভাবে অপ্রতুল;

যেহেতু বিগত নয় বৎসরে রাজ্য সরকারের সেচ দপ্তর সারা রাজ্যের বিশেষত কেলেঘাই ও কপালেশ্বরী, চণ্ডিয়া এবং দিঘার ও কাঁথির সমুদ্র উপকূলবর্তী এলাকার বাঁধগুলির সংস্কারসাধন করেনি;

যেহেতু রাজ্যের অন্যান্য জেলাগুলি বিশেষত ২৪ পরগনা, মুর্শিদাবাদ, নদীয়া, হাওড়া, হুগলি,

মালদহ জেলাগুলির ও গঙ্গার ভাঙ্গন সহ অন্যান্য বাঁধ সংস্কার যথাযথভাবে ও যথাসময়ে করেনি;

যেহেতু বিগত নয় বৎসরে কেলেঘাই-কপালেশ্বরী নদীর সংস্কার ও বন্যানিয়ন্ত্রণ কর্মসূচি, ঘাটাল মাস্টার প্ল্যান, তমলুক মাস্টার প্ল্যান, ভগবানপুর-নন্দীগ্রাম সেচ ক্যানেল, দ্বারেকেশ্বর-গান্ধেশ্বরী পরিকল্পনা, আপার কংসাবতী প্রজেক্ট পরিকল্পনা রূপায়ণ কার্যকর হয় নাই;

যেহেতু বর্ষা ও প্রাকৃতিক দুর্যোগে নদীগুলির জলবৃদ্ধি ঘটার সঙ্গে সঙ্গে তা নিরূপন করে জনসাধারণ ও ঐ বিধ্বস্ত এলাকাগুলির অধিবাসীদের জানানোর ব্যবস্থা করা হয় নি;

যেহেতু ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী পশ্চিমবাংলায় প্রাকৃতিক ও বন্যা বিধ্বস্তদের রক্ষা করার জন্য রাজ্য সরকারকে সবরকম ব্যবস্থা গ্রহণ করতে নির্দেশ এবং রাজ্যের জনগণকে রক্ষা করার জন্য সর্বতোভাবে সহযোগিতার আশ্বাস দেওয়া সত্ত্বেও রাজ্য সরকার তা কার্যকর করছে না;

যেহেতু এই প্রাকৃতিক দুর্যোগে বিধ্বস্ত এলাকা সহ বন্যাকবলিত এলাকাগুলিতে মহামারীর আকারে আন্ত্রিকরোগ দেখা দিয়েছে এবং প্রয়োজনীয় ওষুধপত্র পৌঁছাচ্ছে না;

সেইহেতু এই সভা রাজ্য সরকারের কাছে এই প্রাকৃতিক দুর্যোগগ্রস্ত ও বন্যাবিধ্বস্তদের রক্ষা করার জন্য ও সর্ব্বতোভাবে নিরপেক্ষভাবে ত্রাণ সামগ্রী দেবার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য এবং সামরিক বাহিনী দিয়ে জলমগ্ন মানুষদের সবং এবং মেদিনীপুর জেলার এলাকা থেকে উদ্ধারের জন্য দাবি রাখছে।"

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুমন্তকুমার হীরা মহাশয় তাঁর বক্তব্যে বললেন, সরকার পক্ষ থেকে সাধ্যমতো চেষ্টা করা হচ্ছে এবং তিনি আরও বললেন, কোনও রকম সঙ্কেত পায়নি সেইজন্য প্রস্তুত ছিলেন না। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা। শুধুমাত্র বৃষ্টির জলে এতবড় একটা ক্ষয়ক্ষতি হয়ে গেল এটা মানতে আমি ব্যক্তিগত ভাবে এবং আমার দল রাজী নয়। মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই সভাতে আছেন। আমি তাঁদের কাছে এবং এই সভার অবগতির জন্য একটার পর একটা তথ্য হাজির করছি যাতে প্রমান হয়ে যাবে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বিগত কয়েক বছরে সর্বক্ষেত্রেই নিরিখে পশ্চিমবাংলায় সেচের ক্ষেত্রে এবং বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে চূড়ান্ত পর্যায়ে অবহেলা এবং দৈন্য প্রকাশ করেছে। তারই ফল-স্বরূপ পশ্চিমবাংলার মানুষকে বিশেষ করে দক্ষিণবঙ্গের জেলাগুলির মানুষকে আজকে তার ফল ভুগতে হচ্ছে।

[12-20 – 12-30 P.M.]

তাই আমরা এই ব্যাপারে রাজ্য সরকারের কাছে এই সভায় বারে বারে আপত্তি জানিয়েছি যে মেদিনীপুর জেলার সবং, পটাশপুর, কাঁথি মহকুমা এবং অন্যান্য এলাকায় যে ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে তার জন্য মূলত পশ্চিমবঙ্গ সরকার এবং তার মধ্যে সেচ

দপ্তর দায়ী। মানুষকে মেরে ফেলার চেষ্টা করেছেন। মানুষের চোখের জল এরা দেখার চেষ্টা করেন নি। সেচ দপ্তর চরম অবহেলা করেছে। আমরা বারবার বলেছি সেচ বিভাগকে যে কেলেঘাই এবং কপালেশ্বরীর মাস্টার প্রজেক্ট কমপ্লিট করুন। ১২ বছর ধরে এই কথা বলে আসছি। কেন্দ্রীয় সেচ দপ্তর এবং পরিকল্পনা দপ্তরের রাষ্ট্রমন্ত্রী ব্যক্তিগত ভাবে চিঠি দিয়েছিলেন ননীবাবুকে। ভারত সরকারের সেচমন্ত্রীও সমস্ত ফ্যাক্ট জানতে চেয়েছিলেন। কিন্তু অদ্ভুত ব্যাপার সমস্ত ফ্যাক্টকে সাপ্রেস রেখে এখান থেকে দিল্লির সরকারকে জানানো হয়েছে, আমাদের সমস্ত কাজ কমপ্লিট। পাঁচ কোটি ৫০ লক্ষ টাকা খরচ করে ফেলেছি, আমাদের বাকী যে টুকু আছে, সেটা আপার পার্টে বাকী আছে, আর কিছু দরকার নেই। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় গত দু বছরে কেলেঘাই এবং কপালেশ্বরী নদীর বাঁধে এক ঝোড়া মাটি পড়েনি। সেচ দপ্তর থেকে মাটি ফেলা হয়নি। সারা মেদিনীপুরে সমস্ত জমিদারী নদী বাঁধে এক ঝোড়া মাটি ফেলেন সেচ দপ্তর। এর ফলে বর্তমান পরিস্থিতিতে শুধু সবং এর ১ লক্ষ ৫০ হাজার মানুষ জলমগ্ন, ৬০ হাজার মানুষ এখন জলবন্দী, তাদের উদ্ধার এখনও পর্যন্ত করা যায়নি। ১৭ হাজার বাড়ি পড়ে গেছে, ৭ হাজার বাড়ি ভেঙে পড়ার মুখে। ৩১২টি গ্রামের মধ্যে ৩০০টি গ্রাম জলমগ্ন। ২০ হাজার ৬৭২ হেক্টর আমন ধানের জমি জলের তলায়। তিন হাজার হেক্টর জমির মাদুর কাঠি পচে গেছে। শুধু সবং এর মারা গেছে দুজন এবং টোটাল মেদিনীপুর জেলায় ৮ জন মারা গেছে। সারা পশ্চিমবাংলায় ২৬ জন মারা গেছে। অথচ সুমন্ত বাবু এখানে বললেন কেউ মারা যায়নি।

**Shri Deba Prasad Sarkar :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that :

"এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, সাম্প্রতিক বন্যা পরিস্থিতির ফলে এই রাজ্যের বিভিন্ন জেলায় জনসাধারণের জীবনে যে দুর্দশা নেমে এসেছে তা খুবই আশঙ্কাজনক। সরকারি হিসাবে জীবনহানির সংখ্যা ১৮, বেসরকারি হিসাবে এই সংখ্যা আরও বেশি। লক্ষ লক্ষ মানুষ আশ্রয়হীন ও জলবন্দী। দেড় লক্ষাধিক কাঁচা বাড়ি ধ্বসে গেছে। ততোধিক বাড়ি ধ্বসে যাওয়ার অবস্থায় রয়েছে। চাষবাস ও অন্যান্য ক্ষয়ক্ষতির পরিমাণ ব্যাপক। জল নিকাশি ব্যবস্থা সম্পূর্ণ পর্যুদস্ত। ক্ষয়ক্ষতির পরিমাণ যেখানে এত ব্যাপক সেখানে বেসরকারি প্রচেষ্টা বাদ দিলে এখনও পর্যন্ত সরকারি ত্রাণ সাহায্য এবং উদ্ধার কার্যের ব্যবস্থা প্রয়োজনের তুলনায় নগন্য। বহু ক্ষেত্রেই ত্রাণ সামগ্রী দুর্গতদের কাছে পৌছায়নি এবং যতটুকু ত্রাণ সামগ্রী গেছে সেখানেও বহু ক্ষেত্রে পক্ষপাতিত্বের অভিযোগ উঠেছে। এখনও বহু মানুষ জলবন্দী। পানীয় জল ও কেরোসিন তেলের সঙ্কট দেখা দিয়েছে। আন্ত্রিক রোগ ছড়িয়ে পড়ছে। চিকিৎসার ব্যবস্থা নেই।

অতএব, এই সভা দাবি জানাচ্ছে যে রাজ্যের এই ভয়াবহ বন্যা পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যুদ্ধকালীন গুরুত্ব আরোপ করে অবিলম্বে নিম্নলিখিত পদক্ষেপগুলি গ্রহণ করা হোক ঃ-

(১) সর্বত্র পর্যাপ্ত পরিমাণ ত্রাণ সামগ্রী খাদ্যবস্ত্র, ত্রিপল, শিশুখাদ্য এবং ওষুধ প্রেরণ করা হোক;

(২) জলবন্দী মানুষদের উদ্ধার করা হোক;

(৩) ত্রাণ সামগ্রী সুষ্ঠু বিলি বন্টনের জন্য সর্বদলীয় কমিটি গঠন করা হোক;

(৪) গৃহহীনদের পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা করা হোক;

(৫) জল নিষ্কাশন ও বাঁধ মেরামতের ব্যবস্থা করা হোক;

(৬) চিকিৎসার জন্য সর্বত্র মেডিকেল ইউনিট প্রেরণ করা হোক;

(৭) পানীয় জল ও কেরোসিন তেলের সঙ্কট নিরসনের ব্যবস্থা করা হোক; এবং

(৮) গ্রামাঞ্চলে বিকল্প কর্মসংস্থাপনের ব্যবস্থা করা হোক।"

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাম্প্রতিক পশ্চিমবাংলায় যে অতিবর্ষণ জনিত প্রবল বন্যা এবং যে বন্যায় পশ্চিমবাংলার কয়েক কোটি মানুষ আজকে বিদ্ধস্ত, সেই বন্যার ব্যাপকতায় সরকারি, বেসরকারি উভয় পক্ষ থেকে স্বীকার করতে হয়েছে লক্ষ লক্ষ মানুষ আজও জলবন্দী, গৃহহীন। দেড় লক্ষাধিক মাটির বাড়ি পড়ে গেছে। সরকারি হিসাবে ১৮ জন এবং বেসরকারি হিসাবে ২৯ জন মারা গেছে। এই বন্যার ফলে প্রাণ হানি এবং ক্ষয় ক্ষতির ব্যাপকতা যে কতখানি, সেই কথা বলার অবকাশ থাকে না। কিন্তু আমি যে কথাটা এখানে অত্যন্ত আক্ষেপের সঙ্গে বলতে চাই যে পশ্চিমবাংলার কয়েক কোটি মানুষ যখন এই বর্তমান বন্যা পরিস্থিতিতে দিশেহারা, এই মর্মান্তিক অবস্থায় মানুষের জীবন মরণের প্রশ্ন জড়িয়ে আছে, এমন একটা সমস্যা নিয়ে কি রাজ্যসরকার, কি কেন্দ্রীয় সরকার তাদের সমস্যা সমাধান করবার জন্য কার্যকর এবং যথাযথ পদক্ষেপ গ্রহণ করার পরিবর্তে আগামী নির্বাচনকে সামনে রেখে যে নগণ্য দলবাজীতে নেমেছেন সেটা কোনও সভ্য, গণতান্ত্রিক দেশে ভাবা যায় না। একথা আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আজকে এই বন্যা পরিস্থিতিতে যেখানে কয়েককোটি টাকার ক্ষয়ক্ষতি হয়ে গেল, যে কথা সরকার নিজে স্বীকার করেছেন যে ক্ষয়ক্ষতির পরিমাণ কয়েকশত কোটি টাকা, বন্যা পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার উভয়ে মিলে যেখানে অর্থ বরাদ্দ করছেন, যা নিয়ে এত হৈ চৈ হচ্ছে তার পরিমাণ মাত্র কয়েক কোটি টাকা। হিসাব মতো ধরা হয়েছে ২৬ কোটি টাকা। এতো সমুদ্রে শিশিরবিন্দুর মতো, অথচ এটা নিয়ে বলা হচ্ছে টাকার অভাব হবে না, ফলে আজকে সর্বসম্মত প্রচার, সর্বসম্মত কোনও কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে না। এটা খুব দুর্ভাগ্যের বিষয়। আমি এখানে কনক্রিটলি কতকগুলি সাজেশন্স রাখতে চাই। সেই সাজেশন গুলি হচ্ছে যে, প্রত্যেকটি বন্যা দুর্গত জেলাকে সরকারি ভাবে দ্ব্যর্থহীন ভাষায় বন্যা কবলিত এলাকা হিসাবে ডিক্লেয়ার করতে হবে এবং এই ডিক্লেয়ারেশনে কতকগুলি ইমপ্লিকেশন আছে। বন্যা কবলিত মানুষের রিলিফের জন্য সরকারকে কতকগুলি দায়িত্ব ওয়ারফুটিংয়ের উপর দাঁড়িয়ে পালন করতে হবে। আমি বলতে চাই, ত্রাণ, সাহায্য, চিকিৎসা, সমস্ত ক্ষেত্রে সরকারি ত্রাণ সাহায্য যাতে পর্যাপ্ত পরিমাণে হয় তার প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হবে। নাম মাত্র ত্রাণ নয়, যেখানে কয়েক শত কোটি টাকা ক্ষতি হল সেখানে কয়েক কোটি টাকা সমুদ্রে শিশিরবিন্দুর মতো নয়, তার জন্য রিলিফ ফাণ্ডকে বাড়াতে হবে। দরকার হলে মিলিটারি, পুলিশ এমন কি প্রশাসন খাতে

ব্যয় কমিয়ে যুদ্ধ কালীন গুরুত্ব আরোপ করে বন্যা দুর্গত মানুষের রিলিফ ফাণ্ড বাড়াতে কেন্দ্র এবং রাজ্য সরকার উভয়কে এগিয়ে আসতে হবে। আমি স্পেশিফিক যে প্রস্তাব রাখতে চাই সে প্রস্তাব হল এই যে, ভবিষ্যতে সরকার যে শিক্ষানীতি চাইছেন অতীতের অভিজ্ঞতা থেকে আগামী দিনে সেই ভাবে যাতে না হয়, শত শত কোটি টাকার সম্পত্তি যাতে বিনষ্ট না হয় তার জন্য নতুন করে বাঁধ নির্মাণ করতে হবে। সামগ্রিক পরিকল্পনার ব্যবস্থা গ্রহণ করে কেন্দ্রীয় এবং রাজ্যসরকারকে এগিয়ে আসতে হবে। তার জন্য পরিকল্পনা রূপায়ণ করতে হবে। আমি স্পেশিফিক সাজেশনগুলি রাখতে চাই যে কলকাতার মতো ঐতিহ্য মণ্ডিত মহানগরী বার বার বন্যা প্লাবিত হয়ে লক্ষ লক্ষ মানুষের সর্বনাশ করছে, সেই ঐতিহ্যমণ্ডিত মহানগরীকে এই বন্যার প্লাবনের হাত থেকে বাঁচানোর জন্য বিশেষজ্ঞদের নিয়ে একটি কমিটি গঠন করতে হবে। তাঁদের সুপারিশের ভিত্তিতে আগামীদিনে পরিকল্পনা রূপায়ণ করে কলকাতার মতো মহানগরীকে বাঁচাবার ব্যবস্থা করতে হবে। এই সমস্ত পরিকল্পনা রূপায়ণের জন্য আজকে সর্বদলীয়—রাজ্য স্তরে ও জেলা স্তরে—কমিটি গঠন করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে যেটা বলতে হচ্ছে সেটা এই যে সুন্দরবন এলাকা এবং মেদিনীপুর অ্যাফেক্টেড হয়েছে। প্রশাসন বলছে, মুখ্যমন্ত্রী মহাশয় বলছেন, প্রধানমন্ত্রী মহাশয় আকাশ থেকে ঐ সমস্ত বন্যা বিধ্বস্ত এলাকা দেখেছেন। আমরা আশা করেছিলাম তাঁরা সত্বর ত্রাণ সাহায্য দেবেন, কিন্তু কোনও রিলিফ আমরা পাইনি। ২৮ তারিখে তিনি বিস্তীর্ণ এলাকা পরিদর্শন করে এলেন। দক্ষিণ ২৪-পরগনা তিনি পরিদর্শন করেছিলেন। জয়নগর, কুলতলি তিনি পরিদর্শন করেছিলেন। আমিও সেই দুর্গত এলাকা পরিদর্শন করে ঐ ২৮ তারিখেই ভিজতে ভিজতে মহাকরণে গিয়েছিলাম, কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহাকরণে ছিলেন না। সেই সময় তিনি আলিমুদ্দিন স্ট্রিটে প্রেস কনফারেন্স করছিলেন। সেখানে এক রেসপনসেবল্ মিনিস্টার শ্রী অম্বরিশ মুখার্জির সঙ্গে আমার সাক্ষাৎ হয়। আমি মুখ্যমন্ত্রী কাছে এস. ও. এস. দিয়ে তাঁর কাছে একটি চিঠি দিয়ে এসেছিলাম। তাতে বলেছিলাম যে,জয়নগর ও কুলতলি জলে ভাসছে, কিন্তু ত্রাণের ব্যবস্থা নেই। কিন্তু আজ পর্যন্ত তিনি সেই চিঠির উত্তর দেননি। আমি ঐ চিঠিতে ঐ এলাকাকে বন্যাপ্লাবিত অঞ্চল বলে ঘোষণা করবার কথা বলি, কিন্তু তিনি কোনও উত্তর দেননি। এই যদি পরিস্থিতি হয়; এই রকম অবস্থায় যদি মুখ্যমন্ত্রীর কাছ থেকে সাড়া না পাওয়া যায় তাহলে সরকার কিভাবে এই পরিস্থিতি মোকাবিলা করবেন?

[12-30 – 12-40 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখনও আমার কাছে যে লিষ্ট আছে তাতে শ্রী আব্দুল মান্নান, শ্রী সামসুদ্দিন আহমেদ এবং অশোক ঘোষ এদের বলবার কথা। কিন্তু দেখছি ওঁরা নেই, কাজেই ডাঃ মানস ভুঁইয়া এখন তাঁর বাকিটা বলবেন।

মানসবাবু, আপনি বাকিটা শেষ করুন, কিন্তু পাঁচ মিনিটের মধ্যে শেষ করতে হবে কারণ টাইম বাড়াতে পারবোনা। বক্তব্য অ্যালটেড টাইমের মধ্যেই শেষ করুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বলার মাঝপথে থামিয়ে দিতে হয়েছিল আপনার নির্দেশে। বাকিটা এখন বলছি।

মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় বলছিলেন যে, তিনি নাকি কোনও মৃত্যু দেখেননি। আশ্চর্যের ব্যাপার! সমস্ত সংবাদপত্রে বেরিয়েছে যে, আমার জেলায় আট জনের মৃত্যু হয়েছে। তবে আমি অত্যন্ত খুশী, মুখ্যমন্ত্রী অবস্থার গুরুত্ব বুঝে নিজে প্রেস কনফারেন্স করেছেন এবং বলেছেন সবং সহ মেদিনীপুর জেলার বন্যা পরিস্থিতি ভয়াবহ। কিন্তু তাঁর প্রশাসন বলছে—অবস্থা তেমন ভয়াবহ নয়! সেচ দপ্তরের অবহেলা সম্বন্ধে আমি আগেও বলেছিলাম। আজকে এব্যাপারে সর্বভারতীয় ক্ষেত্রের সঙ্গে যদি পশ্চিমবঙ্গের তুলনা করা যায় তাহলে দেখা যাবে এক্ষেত্রে পশ্চিমবঙ্গ মাত্র ৭ পারসেন্ট খরচ করেছে। কিন্তু ভারতবর্ষের ক্ষেত্রে সেটা ১১.৩ পারসেন্ট। কেন্দ্রীয় পরিকল্পনা দপ্তরের মন্ত্রী মাননীয় মুখ্যমন্ত্রীকে এ-ব্যাপারে চিঠি দিয়েছিলেন। তাতে তিনি ক্ষোভের সঙ্গে প্রশ্ন করেছিলেন, কেন পঞ্চম পঞ্চবার্ষিকী কালে কেলেঘাই-কপালেশ্বরী প্রজেক্ট করা হোলনা যার দ্বারা মেদিনীপুর জেলা উপকৃত হতে পারতো এবং তারপর কেন ৯ বছর ধরে স্কীম সাবমিট করবার পর সেটা কমপ্লিট করলেন না? আমরা বিভিন্ন সময়ে আগে প্রভাসবাবুর কাছে এবং পরে ননীবাবুর কাছে উল্লেখপর্বে এবং প্রশ্নোত্তর পর্বে এই প্রশ্ন উত্থাপন করেছি, কিন্তু কোনও সময় লিখিত আবার কোনও সময় মৌখিক উত্তর দিয়ে তাঁরা বলেছেন—"আমরা কাজ করে যাচ্ছি। বিষয়টা দেখছি আমরা।" কিন্তু আমরা দেখলাম যে, কেলেঘাই ও কপালেশ্বরী ভেসে গেছে, ফলে কাঁথী, ময়না, ভগবানপুর, পটাশপুর, সবং প্রভৃতি বিস্তীর্ণ অঞ্চলের আজকে সর্বনাশ হয়ে গেছে। শুধুমাত্র আমার বিধানসভা কেন্দ্র সবংয়ে দেড় লক্ষ মানুষ আজকে বন্যায় মেরুদণ্ডহীন হয়ে বিপদের সম্মুখীন। সেখানে ৬০ হাজার মানুষকে এখনও পর্যন্ত উদ্ধার করা হয়নি। এদিকে প্রশাসন মুখ্যমন্ত্রীকে ভুল তথ্য দিচ্ছে, বলছে—১৮টি স্পিড বোট নাকি সবং, পটাশপুরে চলছে। কিন্তু সবং এবং পটাশপুরে কোনও স্পিড বোট যায়নি, কাঁথিতে চলছে। সবংয়ে ২৯ তারিখে রাত ১২টা পর্যন্ত চলেনি। সেখানে প্রধানমন্ত্রী এলেন, কিন্তু তাঁর ভিজিটের জন্য রাজ্যসরকার এতটুকু সভ্যতা, এতটুকু ভদ্রতা পর্যন্ত দেখাতে পারেননি। প্রধানমন্ত্রী সাধারণ মানুষের কাছে ছুটে গেছেন, কিন্তু তাঁর জন্য কোনও বোটের ব্যবস্থা পর্যন্ত প্রশাসন করেনি। উল্টে মেদিনীপুরের ডি. এমকে দিয়ে চেষ্টা করেছেন যাতে তিনি দুর্গত এলাকার মানুষের কাছে পৌঁছাতে না পারেন। কিন্তু তরুণ প্রধানমন্ত্রী সমস্ত রকম বাধা-বিপত্তি উপেক্ষা করে তাদের কাছে ছুটে গেছেন, নিজের চোখে সবকিছু দেখে এসেছেন। আজকে সরকার বললেন তাঁদের কিছু করনীয় নাই। আমি একটা তথ্য দিচ্ছি, সরকারের ষষ্ঠ পঞ্চমবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবাংলার সেচ এবং বন্যা নিয়ন্ত্রন কর্মসূচি পরিকল্পনা খাতে কত টাকা ধার্য ছিল আর কত টাকা খরচ করতে পেরেছে এবং কত টাকা ফিরে গেছে। আমি যে হিসাবটা দিচ্ছি সেটা একটু মিলিয়ে নেবেন। ষষ্ঠ পঞ্চম বার্ষিকী পরিকল্পনায় সেচ ও বন্যা নিয়ন্ত্রন খাতে বরাদ্দ ছিল ৬০৩.৭০ কোটি টাকা, তার মধ্যে খরচ হয়েছে ৩১৭.৪০ কোটি টাকা এবং যে টাকা খরচ করতে পারেনি, ফেরত গেছে সেই টাকার পরিমান হল ২৮৬.৩০ কোটি টাকা। এটা কার দোষ? কে অপরাধী? পশ্চিমবাংলার মানুষ আশা করেছিল কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় রাজ্যসরকার এই সব কাজ করবে। এই সরকারের অবহেলার জন্য, এই সরকারের অপদার্থতার জন্য সেচ এবং বন্যা নিয়ন্ত্রন খাতে ২৮৬.৩০ কোটি টাকা ষষ্ঠ পঞ্চম বার্ষিকী পরিকল্পনায় ফেরত গেছে। আজকে বহু মানুষ জলবন্দী অবস্থায় রয়েছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি একটা অল পার্টি রিলিফ কমিটি করা হোক। প্রতিটি জেলায় সমস্ত রাজনৈতিক প্রতিনিধিদের নিয়ে একটা ইউনিট তৈরি করা

হোক এবং জলবন্দী মানুষদের উদ্ধার করা হোক। মাননীয় মুখ্যমন্ত্রীকে হাত জোড় করে বিনীত ভাবে অনুরোধ করছি দুর্গত মানুষদের আপনি উদ্ধার করুন। আপনি সমস্ত কিছু দেখে এসেছেন, এই ব্যাপারে আপনার সম্যক ধারনা আছে, একটা ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে সেখানে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি জল একটু কমলে আপনি গাড়ি করে গিয়ে সেখানে দেখে আসুন সবং, পটাশপুর এবং ভগবানপুরের বিস্তৃর্ন এলাকায় একটা ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছে। লক্ষ লক্ষ মানুষ আজ জলবন্দী, শয়ে শয়ে মানুষ আজ সেখানে মরছে, কোনও ত্রাণের ব্যবস্থা নেই। সেখানে মাত্র ৪০ কুইন্টাল চিড়ে, ৬ কুইন্টাল গুড় এবং ৩০০টি ত্রিপল ২৯ তারিখ রাত্রি ১২টা পর্যন্ত দেড় লক্ষ মানুষের জন্য পাঠানো হয়েছে। আসল তথ্য গোপন করে সরকারি অফিসাররা মাননীয় মুখ্যমন্ত্রীকে ভুল পথে পরিচালিত করছেন। আজকে মানুষ কি অবস্থায় পড়ে আছে! দয়া করে জলবন্দী মানুষকে উদ্ধারের ব্যবস্থা করুন। একটা সর্ব্বদলীয় কমিটি করে মানুষকে উদ্ধার করুন এবং কেলেঘাই-কপালেশ্বরী নদী সংস্কার পরিকল্পনা এবং বন্যা নিয়ন্ত্রন কর্মসূচি অবিলম্বে সম্পূর্ণ করার দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-40 – 12-50 P.M.]

**শ্রী প্রশান্ত প্রধান :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে সম্প্রতি বন্যা পরিস্থিতি নিয়ে আলোচনা হচ্ছে। ১৯৭৮ সালের বন্যার পর সেপ্টেম্বর মাসের ২২,২৩,২৪ তারিখে প্রচণ্ড বর্ষণের ফলে বন্যা পরিস্থিতি দেখা দিয়েছে এবং একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। বিশেষ করে পশ্চিমবাংলার মেদিনীপুর জেলার সব থেকে বেশি খারাপ অবস্থা। কেলেঘাই নদী ভেঙ্গে যাওয়ায় ময়না, পটাশপুর, কাঁথি, ভগবানপুর এবং সবং-এর বিস্তীর্ণ এলাকা বন্যায় প্লাবিত হয়েছে। এছাড়া দক্ষিণ ২৪-পরগনা এলাকার মানুষ জলবন্দী হয়ে রয়েছে। ২৫ তারিখ থেকে ত্রাণ কার্য শুরু হয়ে গেছে। এখন পর্যন্ত ৯৪ হাজার মানুষকে অন্য জায়গায় সরিয়ে নিয়ে যাওয়া হয়েছে এবং এই সমস্ত এলাকায় নৌকা দেওয়া হয়েছে। কাঁথি মহকুমায় ১৮টি বোট দেওয়া হয়েছে যে গুলি দিঘা থেকে নিয়ে আসা হয়েছে। এ ছাড়া ভগবানপুর, পটাশপুর, সবং এবং বিভিন্ন এলাকায় বোট পাঠানো হয়েছে। সমস্ত এলাকার মানুষ যখন একটা যুদ্ধকালীন পরিস্থিতি বিবেচনা করে ত্রাণ কার্য চালিয়ে যাচ্ছে তখন একদল মানুষ প্রচার করে যাচ্ছে বন্যায় কিছু হল না। আমি এই কথা বলতে চাই সর্ব্বস্তরের মানুষ এগিয়ে এসেছে বন্যা ত্রাণে সাহায্য করার জন্য। ব্যাপক ক্ষয়-ক্ষতি হয়েছে, বিস্তৃর্ণ এলাকার মানুষ জলবন্দী হয়ে গিয়েছিল এটা ঠিক। কিন্তু ওনারা যে মৃত্যুর সংখ্যা দিচ্ছেন সেটা ঠিক নয়। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি কেলেঘাই নদী বাঁধ বাঁধানোর সময় উত্তরবাড়-বালিসীতাতে আমি নৌকা করে গিয়ে ছিলাম। সর্ব্বস্তরের মানুষ বাঁচবার তাগিদে বন্যা ত্রাণের কাজ চালিয়ে যাচ্ছে। বন্যা হয়েছে দেখে ওনাদের লোকেরা সেই জায়গা থেকে চলে এসে ঘর থেকে মোকাবিলা করার চেষ্টা করছে এবং অপপ্রচার চালাচ্ছে ত্রাণ সামগ্রি কিছু যায়নি, ত্রাণকার্য হচ্ছে না। কাঁথিতে স্কুল বিল্ডিং, প্রাথমিক বিদ্যালয় রিকুইজিশন করা হয়েছে। সেখানে ত্রাণ কার্যের জন্য হোগলা, ত্রিপল, ওষুধপত্র, চিঁড়ে, গুড় এবং পাউরুটি পাঠানো হয়েছে। ২২,২৩,২৪ তারিখে প্রবল বর্ষণের পর বন্যা পরিস্থিতি দেখা দেওয়ায় ২৫ তারিখেই ত্রাণ সামগ্রি পাঠানো হয়েছে। আমি দায়িত্ব নিয়ে এ কথা বলতে চাই যে, আমি সেখানে নিজে উপস্থিত ছিলাম। মানসবাবু সেখানে

কতদিন পরে গিয়েছিলেন তা তিনি একটু হিসাব করে দেখুন। তিনি হয়ত রেডিও মারফৎ সংবাদ পেয়ে খুশী হতে পারেন, কিন্তু আমার জিজ্ঞাসা হচ্ছে এই যে, হলদিয়া বন্দরের ব্যাপারে যে পরিকল্পনা হওয়ার কথা ছিল তা এখনও কেন হল না? আজ হলদি নদীর বন্যার ফলে সেখানে দেড় হাজার মানুষ জলবন্দী অবস্থায় পড়ে আছেন। এগুলো করার দায়িত্ব কার ছিল? ওঁরা বলছেন রাজ্য সরকারের দায়িত্ব। অথচ ওঁরা খুব ভালো করেই জানেন যে—তিনি হয়ত আমার সঙ্গে একমত হবেন—আমরা মেদিনীপুর জেলার বন্যা রুখবার জন্য ঘাটাল পরিকল্পনা, ভগবানপুর-নন্দীগ্রাম সেচ পরিকল্পনা করার কথা গোড়া থেকেই বলে আসছি। ওখানে ময়না বেসিন পরিকল্পনা যেটি অনেক আগেই রূপায়িত হবার কথা ছিল, তা আজও হল না। এরই পার্শ্ববর্তী চণ্ডিয়া নদীর চারিদিকে সাধারণ মানুষ প্রশাসনের সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে ও হাতে হাত মিলিয়ে সমস্ত স্থান ঘিরে রেখেছে। কিন্তু আমরা এতেই সন্তুষ্ট নই, আমরা জানি তা সত্ত্বেও এই ব্যাপক বন্যার ফলে ফসলহানি নিশ্চয়ই হবে। আমরা এ কথা কখনও অস্বীকার করি না। কিন্তু আমি একথা বলতে চাই যে, যে পরিকল্পনাগুলো হবার কথা ছিল, তা রূপায়িত না হয়ে আজ কোথায় এসে দাঁড়িয়েছে? ময়না বেসিন পরিকল্পনা জি. এফ. সি. সি'র কাছে এতদিন ধরে কেন আটকে ছিল? প্লানিং কমিশনের কাছে কেন আটকে ছিল? কেলেঘাই নদীর পরিকল্পনা ১৯৬৭-৬৯ সালে হবার পর দ্বিতীয় পর্যায়ের কাজের জন্য বরাদ্দকৃত তিন কোটি টাকা ফেরত গিয়েছিল ১৯৭২ ৭৭ সালে—একথা আমি দায়িত্ব নিয়ে বলতে পারি। যেখানে কথা ছিল নতুন করে পরিকল্পনা করতে হবে এবং যে কথা চিফ ইঞ্জিনিয়াররাও বলে আসছিলেন, যেখানে পিলট এলাকা হিসাবে করার কথা তাঁরা বলে আসছেন, যেখানে এ ছাড়া অন্য কোনও পথ নেই, বিশেষ করে বন্যার জল রুখতে এটা অবশ্যই করতে হবে বলে ইঞ্জিনিয়াররা, বিশেষজ্ঞরা বলে আসছেন, তা রূপায়িত করার দায়িত্ব কার? এই সমস্ত মাস্টার প্লান—ময়না বেসিন পরিকল্পনা ইত্যাদি- রূপায়িত করার দায়িত্ব ছিল কেন্দ্রীয় সরকারের। একথা আজ অস্বীকার করার কোনও উপায় নাই। এগুলো কেন্দ্রীয় সরকারেরই ইঞ্জিনিয়ারদের মাধ্যমে করার কথা ছিল। আশাকরি, এগুলো ওঁরা করবেন। কিন্তু নারায়ণগড়ের কি হবে? আগে যে সমস্ত পরিকল্পনাগুলো তৈরি হয়ে আছে, সেখানে জলাধারগুলিতে পর্যাপ্ত পরিমাণে জলধারণের ক্ষমতা নেই সেগুলোর জন্য নতুন করে পরিকল্পনার প্রয়োজন আছে। এই সমস্ত পরিকল্পনাকে বাস্তবে রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকারকেই দায়িত্ব নিতে হবে। সেজন্য আমি একথা বলতে চাই যে, বন্যার জল নেমে যাওয়ার সঙ্গে সঙ্গে—এখানে মাননীয় সেচমন্ত্রী উপস্থিত আছেন— ভগবানপুর মাস্টার প্লান, ঘাটাল মাস্টার প্লান এবং হলদি পরিকল্পনা ময়না বেসিন পরিকল্পনার যে কাজগুলো আজও আটকে আছে, এগুলোর কাজ যদি নতুন করে না করা যায়—আপনারা একথা জানেন যে, ইঞ্জিনিয়াররা বারেবারে এ কথা বলে আসছেন যে বাঁধগুলোর ক্যাচমেন্ট এলাকাগুলো প্রতি ছ'বছর অন্তর অন্তর বন্যার কবলে পড়বে এবং গোটা দেশ জলে ভেসে যাবে। হুগলি নদী ও রূপনারায়ণ নদীর ব্যাপারে পরিষ্কার ভাবে ইঞ্জিনিয়াররা একথা জানিয়ে দিয়েছেন। এ ব্যাপারে রাজ্য সরকারের দায়িত্ব কতখানি? যে সমস্ত বাঁধ আগে থেকে এখানে নির্মিত হয়ে আছে সেগুলো সম্পূর্ণ ভুল পরিকল্পনার জন্য প্রতি দেড়—দু'বছর পর বন্যা দেখা দিচ্ছে। এবারেও একই অবস্থার সৃষ্টি হল—এরজন্য কৈফিয়ৎ কী? সেজন্য আমি বলতে চাই যে, বন্যার জল সবেমাত্র নামতে শুরু করেছে—আকাশ এভাবে যদি থাকে, তাহলে সমস্ত জলই

শীঘ্র নেমে যাবে—সমস্ত পরিকল্পনাগুলিকে নিয়ে আবার নতুন করে রচনা করতে হবে এবং বন্যার হাত থেকে বাঁচতে হলে সেই ভাবেই মোকাবিলা করতে হবে। আমরা দেখি যে, সমস্ত পরিকল্পনার ব্যাপারে গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের কাছে পরিকল্পনার যে সমস্ত ফাইল যায় তা বারেবারে ফিরে আসে—এদিকে বিশেষ ভাবে লক্ষ্য করতে হবে যাতে যথা সত্ত্বর সবকিছু অনুমোদন পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। বর্তমান অবস্থাতে সমস্ত বিষয়ই পঞ্চায়েতের মাধ্যমে, সাধারণ মানুষের সহযোগিতা নিয়ে স্থায়ীভাবে নিরসনের চেষ্টা আমাদের করতেই হবে। বর্তমান অবস্থায় ক্ষয়-ক্ষতির পরিপ্রেক্ষিতে আরও বেশি করে ও ব্যাপক ভাবে বিভিন্ন বন্যা কবলিত এলাকাতে পাঠানো দরকার। ক্ষতিগ্রস্ত মানুষরা যাতে ভেঙে পড়া ঘরবাড়ি তৈরি করতে পারেন এবং রিকনস্ট্রাকশনের কাজ যাতে দ্রুত হতে পারে তার ব্যবস্থা করতে হবে। আমি আশা রাখি, তা সরকার দ্রুত করতে সক্ষম হবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পক্ষ থেকে যে মোশন এখানে আনা হয়েছে বন্যা পরিস্থিতির উপরে, তার প্রতি সমর্থন জানিয়ে এবং আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা যে দুটি প্রস্তাব নিয়ে এসেছেন তা যেহেতু বাস্তব চিত্রের বিপরীত, যেহেতু তাতে সমগ্র চিত্র তুলে ধরা হয়নি, সেজন্য আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। গত কয়েকদিন প্রবল বৃষ্টিপাত এর ফলে সারা পশ্চিমবাংলায় যে ভয়াবহ ক্ষতি হয়েছে, কোথাও কোথাও বন্যার প্রকোপ দেখা দিয়েছে, এরফলে পশ্চিমবাংলার এক বিরাট সংখ্যক মানুষ আজ ক্ষতিগ্রস্থ। আমার নিজের এলাকাও এর হাত থেকে রেহাই পায় নি। আমরা বহু দিন ধরে এই বন্যাকে আটকাবার জন্য অনেক রকম প্রস্তাব আমি রাজ্য সরকারের কাছে পেশ করেছিলাম। সেদিন যদি আমাদের প্রস্তাবগুলি কার্যকর হোত তাহলে অনেক এলাকাকে বন্যা থেকে মুক্ত করা যেত। আমার নিজের এলাকার আরামবাগে কতকগুলি বন্যা প্রতিরোধক বাঁধ আছে, তার ফাটল প্রায় ৩/৪ বছরের মধ্যে দেখা যাচ্ছে—৭৮ সালের বন্যার পর থেকে পঞ্চায়েত যে জেলাপরিষদ থেকে বহু টাকা খরচ করেছিল, কিন্তু সেই বাঁধগুলিকে মেরামত ঠিকমতো করা হয়নি। এমন কি ১৯৮৪ সালে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করলেও তার কাছে আবেদন করেছিলাম যে আরামবাগ মহকুমায় যে সমস্ত বন্যা প্রতিরোধক বাঁধগুলি আছে সেগুলি যাতে মেরামত করা হয় তার ব্যবস্থা করুন। সেদিন মুখ্যমন্ত্রী মহাশয় আর্থিক অনটনের প্রসঙ্গ তুলে চেষ্টা করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত দেখা গেল যেগুলি আমরা করতে পারলাম না কলকাতা শহরে—আজকে যেখানে বন্যা এখনও বহু রাস্তায় আছে, সেখানে রাস্তার এপারের মানুষ আর একপারে যেতে পারছেন না সেই সমস্ত মানুষদের উদ্ধারের কাজ হয়ত এখনও কোথাও কোথাও করা হচ্ছে। কিন্তু এই বন্যা কলকাতা শহরে যে বন্যা—এই বন্যা শুধু প্রাকৃতিক দুর্যোগের জন্য নয়, প্রাকৃতিক দুর্যোগের মোকাবিলা করার জন্য রাজ্য সরকারের যে প্রশাসন দরকার, সেই প্রশাসনিক ব্যর্থতার জন্য কলকাতা শহরের মানুষও এই বন্যার প্রকোপে বিজ্ঞাপন মারফৎ দেখতে পাচ্ছি সি. এম. ডি. এ. ১৬ বছরে যা করেছেন, ১৬ বছরের ইতিহাসে বিশেষ করে ১০ বছরে ওরা অনেক কিছু উন্নতি করেছে। অনেক কিছুর ফিরিস্তি আমরা দেখতে পাচ্ছি। আপনারা ক্ষমতায় আসার পর ১৯৭৮ সালে ভয়াবহ বন্যা দেখা দিয়েছিল, কিন্তু সেদিনও কলকাতা

শহরে এর থেকে বেশি বৃষ্টি আপনাদের ৯ বছরের রাজত্বের ফলে কংগ্রেস আমলে তৈরি ড্রেনগুলিই পরিষ্কার করতে পারেননি। সি. এম. ডি. এ. তে রাজনীতি করার জন্য দলবাজী করার জন্য দুর্নীতি করার জন্য আজকে গোটা কলকাতা শহর ডুবে গেছে। এই অবস্থার জন্য দায়ী আপনারা। প্রাকৃতিক দুর্যোগকে মোকাবিলা করতে যদি কোন সরকার ব্যর্থ হয় সেই সরকারের পদত্যাগ করা উচিত। আপনারা আজকে নির্লজ্জের মতো পদত্যাগ করলেন না। আজকে আপনারা কি করছেন? ওখানে একজন মাননীয় সদস্য পঞ্চায়েতের কথা বললেন—আমি গতকাল সকাল বেলায় আরামবাগ মহকুমা থেকে এসেছি, গত কয়েকদিন ধরে বৃষ্টিপাতের ফলে অন্তত ৩০ হাজার মানুষ ঘর ছাড়া হয়ে গিয়েছে, গৃহহীন হয়ে পড়েছে, গতকাল সকাল পর্যন্ত দেখলাম একটি ত্রিপল পর্যন্ত পৌঁছায়নি। একটি ত্রিপলও যখন পৌঁছাল না উপরন্তু আপনারা তখন কি করছেন কংগ্রেসের গ্রাম পঞ্চায়েতে পঞ্চায়েত সমিতি বলে আপনাদের লোকেরা লাঠি, বল্লম টাঙ্গি নিয়ে মিছিল পঞ্চায়েতের প্রধানকে ঘেরাও করেছেন রিলিফ দিতে হবে, ত্রাণ দিতে হবে বলে। আপনারা দুইমুখো নীতি নিয়েছেন—একদিকে কংগ্রেস পঞ্চায়েত বলে তাদেরকে ত্রাণ দেবেন না, আর এদিকে আপনাদের দলের লোককে মিছিল করে কংগ্রেসের প্রধানদের ঘেরাও করছেন, গোটা পশ্চিমবাংলায় এই চিত্র চলছে। আজকে যখন বন্যার্ত মানুষ পশ্চিমবাংলার মানুষ ত্রাণের আশায় রাজ্য সরকারের মুখের দিকে তাকিয়ে রয়েছে তখন রাজ্য সরকার দলবাজী করছেন। রাজনীতি করছেন। ভারতবর্ষের প্রধানমন্ত্রী কোনওদিন আসবেন কি আসবেন না সেটা বড় কথা নয়—ভারতবর্ষের প্রধানমন্ত্রী সম্বন্ধে অনেক কিছু বললেন—প্রধানমন্ত্রী যখন মাননীয় মুখ্যমন্ত্রীকে বললেন আমি যেতে চাই, কেন মুখ্যমন্ত্রী বিবৃতি দিলেন আমি খবর দিলে আসবেন। প্রধানমন্ত্রী যদি আসতে চান তাহলে তো আমরা তাকে তাড়াতাড়ি নিয়ে আসব। প্রধানমন্ত্রী দেখতে আসবেন যখন তখন এটাতো রাজ্যের পক্ষে মঙ্গল। আপনারা তা করলেন। প্রধানমন্ত্রী যখন এলেন তখন মাননীয় জনপ্রতিনিধিদের একজন মন্ত্রীকে অন্তত পাঠাতে পারলেন না—আলি বাবার চল্লিশ চোর ছিল, আপনাদের নাকি চুয়াল্লিশ চোর আছে—তার মধ্যে থেকে একজনকেও পাঠাতে পারলেন না ওখানে, মন্ত্রী সভার সভ্যর একজনকেও পাঠাতে পারলেন না। একজন সরকারি কর্মচারী বা আমলাকে পাঠালেন যিনি জনপ্রতিনিধি নন তাকে পাঠিয়ে দিলেন প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করার জন্য। পশ্চিমবাংলার মানুষ আপনাদের এই ঔদ্ধত্য সহ্য করবে না। মন্ত্রিসভার সদস্যারা কি এমন কাজে ব্যস্ত ছিল যেখানে ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছুটে এলেন মেদিনীপুরের সবংয়ে, দেহাতী গ্রামে যদি চলে যেতে পারেন, গ্রাম বাংলার মানুষের কাছে গিয়ে তাদের দুঃখ দুর্দশার কথা শুনে প্রতিকারের ব্যবস্থা করার জন্য যদি প্রতিশ্রুতি দেন তাহলে সেখানে আপনাদের রাজ্য সরকারের মন্ত্রীরা আপনারা, কলকাতার বুকে বসে রইলেন। তবুও মানুষের পাশে দাঁড়াতে গেলেন না। একজন মন্ত্রী বলুন তো ভারতবর্ষের প্রধানমন্ত্রীর মতো গ্রামবাংলার বন্যা পীড়িত মানুষের পাশে দাঁড়াতে পেরেছেন। আপনাদের লজ্জা হওয়া উচিত। ভারতবর্ষের প্রধানমন্ত্রী বন্যা কবলিত এলাকায় যাবে তার জন্য একটা স্পিড বোটও তারা ব্যবস্থা করেননি। আপনারা পশ্চিমবাংলার মানুষের কাছে রাজনীতি করতে চাইছেন, আপনারা পশ্চিমবাংলার মানুষকে কেন্দ্রের বিরুদ্ধে ক্ষেপাবার জন্য আজকে চক্রান্ত করছেন, সেটা ধরতে পেরে ভারতবর্ষের প্রধানমন্ত্রী বন্যা কবলিত মানুষের কাছে চলে যায় তখন আপনারা আতঙ্কগ্রস্থ হয়ে পড়েন, জনরোষের ভয়ে আজকে আপনারা সেখানে ফেস করতে পারেননি এটা আমরা জানি। কিন্তু

আমি অনুরোধ করি যে বন্যা প্লাবিত এলাকার মানুষ দল দেখতে চায়না—কংগ্রেস কি সি. পি. এম। আশ্রহীন মানুষ কোন দল ত্রিপল দিচ্ছে এটা জানতে চায় না। এখনও বৃষ্টি বন্ধ হয়নি, বহু জায়গায় মানুষ এখনও খোলা আকাশের নিচে বাস করছেন অনাহারে দিন কাটাচ্ছে। সুতরাং দলবাজি করার জন্য আপনারা মানুষের পাশে গিয়ে দাঁড়াচ্ছেন, কেন্দ্রের বিরুদ্ধে লেলিয়ে দিচ্ছেন, যেখানে কংগ্রেস পঞ্চায়েতে আছে তাদের বিরুদ্ধে লেলিয়ে দিচ্ছেন। কেন্দ্রের বিরুদ্ধে কথা বলে কিছু হবে না। এই গ্রেভ সিচুয়েশন কে কি ভাবে ফেস করতে হবে এবং প্রশাসনিক ব্যর্থতা কোথায় আছে তা দেখা হোক। আমরা জানি যে সমস্ত নদী বাঁধগুলোতে ফাটল হয়েছে সেগুলিতে জেলা প্রশাসন থেকে বলা হচ্ছে যে বালির বাঁধ দেওয়া হচ্ছে। কিন্তু গিয়ে দেখছি সেসব কিছুই হচ্ছে না। কলকাতার আশেপাশে যে জায়গায় জল জমে আছে তা পাম্প করে বাহির করার ব্যবস্থা করুন। শুধুমাত্র সংবাদপত্রের ক্রোড়পত্রের মাধ্যমে বিজ্ঞাপন দিয়ে মানুষের মতো জয় করা যায় না। বিভিন্ন বেসরকারি সংস্থা যারা ত্রাণ দিতে আসছে তাদের আপনারা সাহায্য করুন। কিন্তু তা তারা করছেন না। আমাদের ছাত্র পরিষদ থেকে রিলিফ দেবার জন্য কসবায় গিয়েছিলেন সেখানে তাঁরা পুলিশকে নিয়ে গিয়ে ত্রাণ বিতরণ করবেন বলে ঠিক করেছিলেন কিন্তু পুলিশ তারপর তাঁদের সি. পি. এম পার্টি অফিসে নিয়ে গিয়ে বললেন যে আপনাদের বিতরণ করতে হবে না, এরাই এই কাজ করবে। এই ভাবে বন্যা পীড়িত মানুষকে যারা ত্রাণ দিতে যাচ্ছেন তাদের সাহায্য না করে আপনারা প্রশাসন দলবাজি করছেন এবং তাদের কাছ থেকে ত্রাণ সামগ্রী কেড়ে নিয়ে আপনার পার্টিকে দিয়ে দেবার ব্যবস্থা করছেন। ক্ষুধার্ত মানুষ ত্রাণ চায় কিন্তু আপনারা তাদের নিয়ে দলবাজি করছেন। কেন্দ্র যে ১৫ কোটি টাকা দেবার কথা বলেছেন। ম্যাচিং গ্র্যান্ট ১১ কোটি ৮৭ লক্ষ টাকা দেবার কথা বলেছেন এবং এটা যদি ঠিকভাবে খরচা করেন তাহলে আরও টাকা পাওয়া যাবে। ক্ষতির পরিমাণ জানিয়ে প্রধানমন্ত্রীর কাছে রিপোর্ট পেশ করুন তাতে আপনারা বন্যা পীড়িত মানুষদেরই উপকার করবেন। প্রধানমন্ত্রীর কাছে না গিয়ে আপনি যে ঔদ্ধত্য দেখিয়েছেন সেই ঔদ্ধত্য ত্যাগ করে পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থে প্রধানমন্ত্রীর সঙ্গে সহযোগিতা করে পশ্চিমবাংলার মানুষকে বাঁচাবার চেষ্টা করুন। আপনিও যেমন জনপ্রতিনিধি, প্রধানমন্ত্রীও সেই রকম জনপ্রতিনিধি তিনি মিলিটারি কুপ করে আসেন নি। সুতরাং তাঁর সঙ্গে আপনি সহযোগিতা করুন। এই বলে আমাদের তরফ থেকে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি শেষ করছি।

[12-50 – 1-00 P.M.]

**শ্রী সরল দেব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, বন্যাজনিত পরিস্থিতির গুরুত্ব উপলব্ধি করে আপনি আলোচনার সুযোগ দিয়েছেন বলে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। বিরোধী দলের সদস্যারা বলছেন মুখ্যমন্ত্রী কেন রাজীব গান্ধীকে রিসিভ করবার জন্য হলদিয়া এবং কলাইকুণ্ডায় যান নি। ডি. এম-এর মারফৎ জানতে হচ্ছে প্রধানমন্ত্রী আসবেন, এর চেয়ে লজ্জার আর কিছু নেই। ওঁরা বললেন কেন্দ্র ১৫ কোটি টাকা দিয়েছেন কিন্তু এর মধ্যে তো ১১ কোটি ৮৭ লক্ষ টাকা প্ল্যান বাজেটের টাকা। অর্থাৎ প্রকৃতপক্ষে ৩ কোটি ১৩ লক্ষ টাকা দিয়েছেন। ২২ তারিখে যে বর্ষণ শুরু হল তা ভয়াবহ রূপ নেয় ২৬ তারিখে যেদিন বিধানসভার অধিবেশন ছিল না। এই সময় বিরোধী দলের সদস্যারা কোথায় ছিলেন? ২৬ তারিখে আমি আমার

নির্বাচন কেন্দ্রে লোকগুলোকে তুলে নিয়ে এসে বিভিন্ন স্কুল, কলেজে তাদের জায়গা করে দিয়েছি। এবং বেলা ১২টার মধ্যে তাদের চাল, ডাল, চিঁড়ে, গুড় ইত্যাদি দিয়ে রিলিফ দিয়েছি। এই সময় আপনারা কলকাতায় বসে মারপিট করছিলেন। আমার কেন্দ্রে ১০টি অঞ্চলের মধ্যে ৬টি পঞ্চায়েত। তাদের না পাওয়া গেলে ভাবলাম যে লালবাজারে খবর দেব কি না? ডি. এম বললেন পঞ্চায়েতের মাধ্যমে বিলি হবে এবং মিউনিসিপ্যাল এলাকায় মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যানদের কাছে আমরা রিলিফের মাল পৌঁছে দেব। ২৬ তারিখে সকালবেলায় ডি. এম এর বাংলোয় গিয়ে সেখান থেকে আমরা ত্রাণ সামগ্রী নিয়ে রেসকিউ ক্যাম্পে গিয়ে তাদের কাছে চিঁড়ে, গুড় বিতরণ করলাম। সেসব অতীতে হয়নি। ২৭ তারিখে ওষুধ, ব্লিচিং পাউডার তাদের দেওয়া হয়েছে। এবার অতি বর্ষণ হল কারণ ১ মাস যাবৎ ড্রট ছিল। এরপর বর্ষার জল নিষ্কাশন না হবার ফলে এই ধরনের ব্যবস্থা হয়েছে। কলকাতাতেও অধিক সংখ্যক মানুষ জলবন্দী ছিল। এই বর্ষণে ক্ষতিগ্রস্ত হয়েছে মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর দক্ষিণ ২৪ পরগনা, হাওড়া, হুগলির একটা পার্ট এবং মেদিনীপুর। অনেকে প্রশ্ন করছেন বামফ্রন্ট সরকার ১০ বছর গদীতে আসীন হবার পরেও কেন নদী প্রকল্পগুলি বাস্তবায়িত করলেন না? ২৮ বছর তো আপনারা ছিলেন আমরা ছোটবেলায় পাঠশালায় শুনতাম পরাধীন ভারতবর্ষে যে মেদিনীপুর ডুবু, ডুবু। আপনারা ক্ষমতায় আসবারপর নদীনালাগুলি সংস্কারের কথা চিন্তা করেন নি। আমরা যে সমস্ত নদী প্রকল্পগুলি করব তার জন্য সেন্ট্রাল প্ল্যানিং বোর্ড থেকে অনুমোদন নিয়ে এসেছি। উত্তর ২৪ পরগনার বিস্তীর্ণ অঞ্চল বিশেষ করে হাওড়া, দে-গঙ্গা, অশোকনগর, রাজারহাট, বারাসাত ইত্যাদি অঞ্চলগুলি বিদ্যাধরী সংস্কার না হবার জন্য জলে ডুবে যায়। কিন্তু সেচমন্ত্রীর প্রচেষ্টায় আমরা এই সম্বন্ধে একটা স্কীম করে পাঠিয়েছি যেটা গঙ্গার ফ্লাড কন্ট্রোল বোর্ডের কাছে পড়ে আছে। আমাদের এম. পি শ্রী চিত্ত বসু দু দুবার পাটনায় গেছেন ক্লিয়ারেন্সের ব্যাপারে। দ্বারকেশ্বর, গন্ধেশ্বরী পরিকল্পনা ঘাটাল মাস্টার প্ল্যান, তমলুক মাস্টার প্ল্যান ইত্যাদির ক্লিয়ারেন্স এখনও আসেনি, প্ল্যানিং বোর্ডের কাছে পড়ে আছে। ক্লিয়ারেন্স যদি না আসে তাহলে এই কাজগুলি করা যাবে না। আমাদের বলা হয় যে কেন্দ্র টাকা দিচ্ছে কিন্তু তারা কার টাকা দিচ্ছে? এই রাজ্য থেকে কেন্দ্র সমস্ত করের ৪০/৫০ ভাগ টাকা উঠিয়ে নিয়ে যান। কিন্তু তা থেকে কি দেন সকলেই জানেন, প্রধানমন্ত্রী এলে তার একটা প্রটোকলের ব্যবস্থা করতে হয়, নিরাপত্তার প্রশ্ন আছে কিন্তু মুখ্যমন্ত্রীকে না জানিয়ে আসার দরুণই মুখ্যমন্ত্রী অসীমবাবুকে পাঠিয়ে ঠিকই করেছেন। প্রধানমন্ত্রী নিজেই দলবাজি করছেন। তাঁর ন্যূনতম ভদ্রতা নেই যে একটা রাজ্যে আসতে গেলে সেই রাজ্যের মুখ্যমন্ত্রীকে জানাতে হয়। তিনি ডি. এমের মারফৎ জানতে পারলেন আসছেন। আমাদের গেঁয়ো বাংলায় একটা কথা আছে যেমন কুকুর আর তেমনি মুগুর। সেই হিসেবে মুখ্যমন্ত্রী সঠিক কাজ করেছেন। সেজন্য বলতে চাই যে পরিস্থিতিকে সামাল দিতে গেলে যা যা করা দরকার সেই হিসাবে আমি কতকগুলো গঠনমূলক সাজেশন রাখছি। সমাজ উত্তরবাংলার জন্য তিস্তা প্রকল্প নিয়ে আমরা বার বার রেজলিউশন করেছি, কিন্তু তা বাস্তবায়িত হয়নি।

[1-00 – 1-10 P.M.]

উত্তর ২৪-পরগনার মূল নদী বিদ্যাধরী সেই বিদ্যাধরী পরিকল্পনা ফ্লাড কন্ট্রোল কমিশনের

কাছে পড়ে আছে, কবে এর ক্লিয়ারেন্স পাওয়া যাবে কংগ্রেস বন্ধুরা সেটা বলুন। এটা তো জ্যোতি বাবু, ননী বাবুরা কন্ট্রোল করেন না। কলকাতা ২০০ বছরের এজ ওল্ড শহর, এর এগজিস্টিং ড্রেনেজ সিসটেম বিপর্যস্ত হয়ে গেছে। যদি তার ড্রেনেজকে নতুনভাবে সাজাতে হয় তাহলে তারজন্য একটা মাস্টার প্ল্যান দরকার। এই মাস্টার প্ল্যান করে ইতিমধ্যে কলকাতার মেয়র প্রধান মন্ত্রীর কাছে ১৮ শো কোটি টাকা চেয়েছেন। সেদিন প্রধান মন্ত্রী কলকাতা শহরে এলেন। ১৯৭৮ সালে, ১৯৮৪ সালে আমরা দেখেছি বিধ্বস্ত বন্যায় কলকাতা শহর জল মগ্ন। এই সেদিন যে বৃষ্টি হল তাতে কলকাতা শহর জলমগ্ন, লক্ষ লক্ষ মানুষ জল বন্দী অবস্থায় থাকল। জল নিষ্কাশনের যদি ব্যবস্থা থাকত তাহলে এই অসহায় অবস্থার সৃষ্টি হত না। এই অসহায় অবস্থা থেকে কলকাতার মানুষকে বাঁচাবার জন্য কলকাতার মেয়র প্রধান মন্ত্রীর সঙ্গে দেখা করবার জন্য অপেক্ষা করে রইলেন, কিন্তু প্রধান মন্ত্রী কলকাতায় ৭ ঘন্টা ব্যয় করেছেন, অথচ আধ ঘন্টা সময় কলকাতার মেয়রের সঙ্গে দেখা করবার জন্য দিলেন না। আমি বলতে চাই আমাদের সরকার জেলা ম্যাজিস্ট্রেট, মহকুমা, শাসক, বি ডি ও প্রত্যেককে পরিষ্কার ভাষায় বলে দিয়েছেন কিভাবে রিলিফের মাল বণ্টিত হবে—পঞ্চায়েত এলাকায় থ্রু পঞ্চায়েত, মিউনিসিপ্যাল এলাকায় মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশন এলাকায় কর্পোরেশনের কাউন্সিলর, মেয়র-ইন-কাউন্সিল এবং মেয়রের মারফত বণ্টিত হবে। কাজেই দলবাজি হয়েছে, মাল পার্টি অফিসে নিয়ে যাওয়া হয়েছে বলা হচ্ছে এই সম্বন্ধে স্পেসিফিক অভিযোগ দিতে হবে। তা না করে শুধু ভাষা ভাষা কথায় একই ঢাক ঢোল পিটিয়ে চলেছেন। কংগ্রেসের যত বিধায়ক আছেন তাঁরা কে কে তাঁদের নির্বাচন কেন্দ্র গিয়েছেন? সবাই নিজাম প্যালেসে বসে বিবৃতি দিয়েছেন। কংগ্রেসিরা যেকথা বলেন সংবাদপত্র সেটা বড় বড় করে প্রচার করে। আমি জিজ্ঞাসা করি দক্ষিণ ২৪-পরগনার বর্তমান বিধায়ক বসে আছেন, তিনি কি গত শুক্রবার, শনিবার বন্যা বিধ্বস্ত এলাকার মানুষের পাশে ছিলেন? শুধু এখানে বক্তৃতা দিয়ে সরে পড়লাম, অন্যদের কথা শোনবার ধৈর্য নেই, বিরোধিতা করবার জন্য বিরোধিতা করলাম এই তো আপনারা করছেন। ১৯৭৮ সালের বন্যায় দেখেছি, ১৯৮৪ সালে দেখেছি, এই বছরেও দেখছি এটা একটা ক্রনিক ডিজিজের মতো হয়ে দাঁড়িয়েছে যে একটু বেশি বর্ষা হলেই সমস্ত জল মগ্ন হয়। এই বর্ষায় কোটি কোটি টাকার কৃষি ফসল নষ্ট হয়ে গেছে। এখানে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় আছেন, তাঁকে বন্যা এর হাত থেকে রেহাই পাবার জন্য যে প্রকল্প ইতিমধ্যে প্ল্যানিং বোর্ডের কাছে পাঠিয়েছেন সেগুলির যাতে যত শীঘ্র ক্লিয়ারেন্স আসে তার ব্যবস্থা করুন এবং এর চিরকালের সমাধানের জন্য এর ৩৫ পারসেন্ট টাকা যেটা ব্লক অ্যাসিস্ট্যান্স কেন্দ্র দেয় সেই টাকাটা না আসার ফলে আমরা কাজ করতে পারছি না। সেই কাজ যাতে ঠিক ঠিক করতে পারি তারজন্য বিরোধী দলের বন্ধুদের কাছে আবেদন তাঁরা এই কথা কেন্দ্রের কাছে বলুন। আজ ১৫ কোটি টাকার ঢাক-ঢোল পেটানো হচ্ছে। কিন্তু আসলে ১৫ কোটি টাকা নয়, ৩ কোটি ১৩ লক্ষ টাকা। এই যে বিশাল ক্ষতি হয়েছে তাতে এই টাকা কিছু নয়। তাই কৃপা সিন্ধু সাহা, সুমন্তকুমার হীরা, মতীশ রায় প্রমুখ সদস্যরা প্রস্তাব নিয়ে এসে যে উদ্বেগ প্রকাশ করেছেন তাঁদের সঙ্গে, একই সুরে উদ্বেগ প্রকাশ করে বিরোধী পক্ষের সমস্ত সংশোধনীর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের দলের মাননীয় সদস্য

অমল রায় কয়েকদিন আগে এই বিধানসভায় বসে বন্যা সম্বন্ধে সাবধান বানী উচ্চারণ করেছিলেন এবং তারপর রাজ্য সরকার এই ব্যাপারে কাল বিলম্ব না করে ক্ষমতা অনুযায়ী যে প্রতিরোধ ব্যবস্থা গড়ে তুলেছেন সেটা সত্যিই প্রশংসাযোগ্য। তবে এসব সত্ত্বেও আমি দক্ষিণ ২৪ পরগনার বাসন্তি গোসাবা অঞ্চলের অবস্থার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে জল সরাবার জন্য বাঁধ কেটে দেওয়া হয়েছে এবং তার ফলে ত্রাণ সামগ্রী গিয়ে পৌছাতে পারছেনা। আমি এদিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। অন্যান্য জায়গায় দুর্গত মানুষদের সাহায্য করবার জন্য পঞ্চায়েত এবং প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে ব্যবস্থা করা হচ্ছে। আমি অনুরোধ করছি ওখানেও যাতে সামগ্রিকভাবে রিলিফের ব্যবস্থা হয় সেদিকে দৃষ্টি দিন। উত্তর ২৪ পরগনার বিশেষ করে ব্যারাকপুর মহকুমায় জলবন্দী হয়ে হাজার হাজার মানুষ বিভিন্ন ক্যাম্পে আশ্রয় নিয়েছে। রাজ্য সরকার কাল বিলম্ব না করে সেইসব স্থানে সাহায্য পাঠিয়েছেন। বিভিন্ন ক্যাম্পে এবং আশ্রয় শিবিরে হাজার হাজার মানুষ যারা রয়েছে তাদের সাহায্যের জন্য, প্রাণ রক্ষার জন্য ইতিমধ্যেই রাজ্য সরকার চাল, গম ইত্যাদি পাঠিয়েছেন। রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করেই সমগ্র পরিকল্পনা নেওয়া হয়েছে। কংগ্রেসের লোকেরা বলছেন সাহায্য দেবার ব্যাপারে দলবাজী হচ্ছে। গতকাল বরাহনগরে কর্পোরেশনের কংগ্রেস কাউনসিলার-দের সঙ্গে যে যুক্ত বৈঠক হয়েছে তাতে তাঁরা বলেছেন জ্যোতিবাবু যেভাবে ব্যবস্থা করেছেন তারজন্য আমরা বামফ্রন্ট সরকারের প্রশংসা করি। কংগ্রেসি কাউনসিলরারা সরকারকে ধন্যবাদ জানিয়েছেন। বন্যার ব্যাপারে যে কোনও রকম দলবাজী হচ্ছে না কংগ্রেস বন্ধুদের সেই খবর জানা উচিত। বাগজোলা খাল এবং বিদ্যাধরি নদীতে জল গিয়ে পড়তে পারছেনা। এর কারণ হচ্ছে, বিগত বছরগুলিতে উত্তর ২৪ পরগনার উদ্বাস্তু অধ্যুষিত এলাকায় কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য কোনও সুষ্ঠু ব্যবস্থা করেন নি। বামফ্রন্ট সরকার এঁদের পুনর্বাসনের জন্য ৭৫০ কোটি টাকা দাবি করেছিলেন। কেন্দ্রীয় সরকার সেটা দেননি। ওখানে যে সমস্ত বাড়িঘর হয়েছে সেগুলি সব নিচু জমিতে হয়েছে। ওখানকার রাস্তাঘাট যদি ভালভাবে তৈরি করা যেত, ড্রেনেজ এবং সিয়ারেজ সিসটেমের উন্নতি করা যেত তাহলে এই সমস্ত দুর্গত মানুষদের এত ক্ষতি হোতনা। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার প্রতি বৈষম্যমূলক আচরণ করার ফলে পশ্চিমবাংলার মানুষের এত দুর্গতি বেড়েছে। পশ্চিমবাংলার এই বন্যা এবং জলবন্দী মানুষদের উদ্ধারের কথা এখানে বলা হয়েছে। মানসিং কমিটির রিপোর্ট বেরিয়েছিল ডাঃ রায়ের আমলে। এই কমিটির রিপোর্ট অনুযায়ী দায়িত্ব পালন করা হয়েছে কিনা তার জবাব কংগ্রেসি বন্ধুরা পশ্চিমবাংলার জনসাধারণের কাছে দিন। আর একটা সমস্যা যা রয়েছে সেটা হল, শুকার সময় আপার রিজিয়নে ব্যাপকভাবে গঙ্গা থেকে খাল কেটে জল নেবার ফলে লোয়ার রিজিয়নে অর্থাৎ দক্ষিণ বঙ্গে গঙ্গার প্রবাহ যেটা আছে সেখানে নদীর বেড উঁচু হয়ে যাচ্ছে এবং তার ফলে এই বন্যার সময় সব ধ্বংস হয়ে যাচ্ছে। আমাদের পরিকল্পনা আছে পশ্চিমবাংলাকে বাঁচাবার জন্য। এখানে সেচ দপ্তর সম্বন্ধে কথা বলা হয়েছে। সেচমন্ত্রীর কতগুলি চিঠি খবরের কাগজে বেরিয়েছে। মুখ্য মন্ত্রী বলেছেন তিস্তা পরিকল্পনার জন্য রাজ্য সরকার নিজে টাকা খরচ করে রূপায়ণের দিকে এগিয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার তাঁদের প্রতিশ্রুতিমতো এক্ষেত্রে বিগত বছরে টাকা দেন নি। পশ্চিমবাংলায় মুর্শিদাবাদ, হাওড়া হুগলি প্রভৃতি জেলায় বন্যার জন্য এই যে মানুষের সর্বনাশ হল তারজন্য দায়ী কেন্দ্রীয় সরকারের নীতি।

[1-10 – 1-20 P.M.]

তার জন্য কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতি যেটা সেটা আমরা পরিবর্তন করতে চাইছি। আমি পরিস্কার ভাবে এই কথা বলতে চাই মুখ্যমন্ত্রীর সাথে পশ্চিমবাংলার মানুষরা আছে। ১৯৭৮ সালে আমাদের মুখ্যমন্ত্রী পরিষ্কার ভাবে বলেছিলেন যে এই বার মোকাবিলা আমরা করবো—পশ্চিমবাংলাকে নতুন করে গড়ে তুলবো, এই সীমিত ক্ষমতা এবং সীমিত সময়ের মধ্যেই। আমরা সেটা প্রমান করেছি। অনেক স্কুল বাড়ি ধ্বংস হয়ে গিয়েছিল, অনেক মানুষের ঘর বাড়ি ধ্বংস হয়ে গিয়েছিল আমরা সে গুলিকে তৈরি করেছি। অনেক বাড়ি নষ্ট হয়ে গিয়েছিল, আমরা সে গুলিকে তৈরি করেছি। আমার এলাকা দমদম এলাকায় মধুগেড়ে এলাকায় আজকে কয়েক হাজার লোক জলবন্দি হয়ে আছেন। এবং আমার এলাকার বিভিন্ন জায়গায় সুবাসনগর, বেদিয়া পাড়া আরও বিভিন্ন এলাকার লোক জলবন্দি হয়ে আছেন। এবং যতি নগরের কয়েক হাজার লোক জলবন্দি হয়েছে। মুখ্যমন্ত্রী নিজে ঘুরে দেখেছেন। এবং প্রশাসন কে নির্দেশ দিয়েছেন প্রয়োজনীয়—যত টুকু ক্ষমতা আছে ঐ সব জলবন্দি মানুষকে সাহায্য করতে হবে। তাই আমি এর জন্য মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। ওরা যত অপবাদ দিক না কেন আমাদের সরকার যে প্রচেষ্টা নিয়ে কাজ করছে তা সফল হবেই, অবশ্য এটাও জানি সরকারি অফিসারদের মধ্যে কিছু কিছু লোক আছে যারা ওদের ওসকানিতে কিছু কিছু বাধা সৃষ্টি করে। সেইজন্য বলছি আপনারা মনে রাখুন জনগন আমাদের সাথে আছে। আমরা বারবার পশ্চিমবাংলার সমস্যা সম্বন্ধে দিল্লিকে জানিয়েছি। কিন্তু তার ফল কি হয়েছে আপনারা সকলেই জানেন। আজকে পশ্চিমবাংলার যে সমস্যা সেটা আমাদেরই দেখতে হবে। এবং সেই জন্য মুখ্যমন্ত্রীকে বলবো আপনি প্রশাসনকে তরান্বিত করুন। যাতে ত্রান সামগ্রি দ্রুত ঐ সব বিভিন্ন জায়গায় পৌছে যায় তার ব্যবস্থা করুন। এই ব্যাপারে আপনি তাড়াতাড়ি ব্যবস্থা করুন, এই আবেদন রেখে আমাদের তরফ থেকে যে প্রস্তাব আনা হয়েছে তাকে সম্পূর্ণ সমর্থন করে আর বিরোধী দল যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন্যা নিয়ে আলোচনা করতে গিয়ে এবং মতীশ বাবু যে বক্তব্য রাখলেন সে সম্বন্ধে আমি বলব। তিনি চিৎকার করে খুবই বললেন অবশ্য কিন্তু বন্যা নিয়ে তার মনে দাগ কেটেছে কি না সেটা ঠিক বুঝতে পারলাম না। তিনি বুক বাজিয়ে বামফ্রন্টের এবং মুখ্যমন্ত্রীর খুব প্রশংসা করে গেলেন। খুব প্রসস্তি গেয়ে গেলেন। কিন্তু এ জিনিস কখনো চলবে না। বামফ্রন্টের সমস্ত শরীকের মধ্যে সি. পি এম হল সবচেয়ে বড়। আর. এস. পি এবং ফরওয়ার্ড ব্লকদের ওরা কয়েকবার কান মুলে বসিয়ে দিয়েছে যে তোমরা অত্যন্ত ছোট দল। আমাদের পদানত হয়ে থাকবে। ওদের স্যার পদদলন করার একটা সীমা আছে। এই পদদলন করা যে কোথায় পৌছাতে পারে তা আমি জানি না। তাই দেখছি পদদলন করা ছাড়া আপনাদের গত্যান্তর নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, তিনি সবই জানেন, উনি বলেছিলেন আপনারা দরখাস্ত দিন আমি দেখবো এ সম্বন্ধে একটা মুর্খ জ্যোতিষীর কথা মনে পড়ছে, মুর্খ জ্যোতিষী হাত দেখে বলেন বিপদ এসেছে কেটে যাবে। আমরা গল্প শুনতে আসিনি—(গোলমাল) সরল বাবু বলেছিলেন যে কথা তাঁর উত্তরে বলব এবং আমি কাগজ দেব তার জন্য আমার এলাকা একটার ব্লকে

কি ভাবে দলবাজি হচ্ছে সেটা বলে দেব। মন্দীর বাজার ব্লক কমিটি যে আছে সেই ব্যাপারে বি. ডি. ওর স্বাক্ষর যুক্ত কাগজ আমার কাছে আছে। 'The copy which was forwarded to the Anchal Pradhan' এখানে সাত জন কংগ্রেস প্রধান—ইলেকটেড প্রধান আছেন। তাদের নেওয়া হয় নি। আমার এলাকায় গত বারে যাঁরা প্রধান ছিলেন এক্স সি. পি. এম প্রধান তাঁদের নেওয়া হয়েছে। ২১ জনের কমিটির মধ্যে একটিও কংগ্রেস নাই। যদিও তাতে ৬ জন অঞ্চল প্রধান আছেন। দলবাজির কথা কি বলব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরলবাবু দলবাজীর কথা বললেন। কান মুলে দিতে ইচ্ছা করছে। আমার কাছে বি. ডি. ও.র সই করা কাগজ আছে, দেখে যান। উনি বললেন আমরা কোথাও যাই কিনা। আমি এটা আপনাকেও দেব, মুখ্যমন্ত্রীকেও দেব। মথুরাপুর বি. ডি. ও. কি পেয়েছেন লিখে দিয়েছেন ৫০টি ত্রিপল, ১০টি ধুতি, ১০টি শাড়ি, ১০ কেজি করে চিঁড়ে, ২ কেজি করে গুড়, এটা হচ্ছে মথুরাপুর ব্লক নং ২-র হিসাব। আর মথুরাপুর ব্লক নং ১-এর হিসাবটাও আছে।

(গোলমাল)

(ভয়েস ঃ শ্রী অমলেন্দ্র রায় ঃ কপি কোথা থেকে পেলেন?)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুর্খ অমলবাবু বলছেন কপি কোথা থেকে পেলেন? প্রত্যেক প্রধানকে একটি করে কপি দেওয়া হয়। এটা প্রধানের কপি, অঞ্চল প্রধানের কপি। এটা নিশ্চয় ওর জানা উচিত।

I have collected one copy of the list which was forwarded by the B.D.O. to the Anchal Pradhan. This copy has been given to me as a local M.L.A. One copy of the same has also given to M.P., Mathurapur—Prof. Manoranjan Halder I had been there with Prof. Manoranjan Halder, M.P.

কাজেই মুর্খের সঙ্গে কথা বলে লাভ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যে কথাগুলি বলি, শুধু বলছেন দলবাজী নয়। পাথরপ্রতিমার এম. এল. এ. বসে আছেন। পাথরপ্রতিমার বি. ডি. ও. লিখে দিয়েছেন কি পেয়েছেন। ৫০টি ত্রিপল, ১০টি ধুতি, ৫টি শাড়ি দেওয়া হয়েছে। সব কমিটিতে সি. পি. এম. বসে আছে। আই হ্যাভ কালেক্টেড অল দি পেপারস হুইচ ওয়াজ ফরোয়ার্ডেড টু দি এম. পি.। আমি ঘুরে ঘুরে প্রত্যেকটি ব্লক থেকে জোগাড় করেছি, আমরা আর্ত মানুষের পাশে গিয়ে দাঁড়িয়েছি। আমরা বন্যার্ত মানুষের পাশে গিয়ে দাঁড়িয়েছি। কারও দালালি করার জন্য আমরা যাই নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আর্ত মানুষের পাশে গিয়ে দাঁড়িয়ে ভোট সংগ্রহ করি, ভোট জালিয়াতি করে, আর এই কো-অর্ডিনেশন কমিটিকে ভাতা পাইয়ে দিয়ে তাদের দিয়ে ভোট করি না। আমরা মানুষের কাছে গিয়ে ভোট নিয়ে আসি। মাননীয় প্রধানমন্ত্রী এখানে এসে মুখে ঝামা ঘষে দিয়ে গেছেন। তিনি হেঁটে হেঁটে ঘুরেছেন, আর উনি হেলিকপ্টারে করে ঘুরেছেন। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুব্রত মুখার্জি যে প্রস্তাব এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্য বাপুলী মহাশয় একটি রিপোর্ট নিয়ে খুব উত্তাপ সৃষ্টি করছেন। উনি ভাল করেই জানেন যে, উনি যে মহকুমায় থাকেন আমিও সেই মহকুমার প্রশাসনের সঙ্গে সংযুক্ত। সুতরাং আমি ওর চেয়ে কম জানি না। কাজেই উনি যে সব কথা বলে গেলেন সেগুলি কবেকার পুরানো ব্যাপার, সেটার তারিখ জিজ্ঞাসা করলেই জানা যাবে। ওগুলি সব কবেকার?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এগুলি ৩০-৯-৮৬ তারিখের ব্যাপার।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দক্ষিন ২৪ পরগনা জেলার প্রায় প্রত্যেকটি পঞ্চায়েত সমিতি এলাকায় অল্প বিস্তর অতি বর্ষনের ফলে যে সমস্যা, সঙ্কট সৃষ্টি হয়েছে, ওখানেও সেই সঙ্কট আছে। এখন পর্যন্ত মেদিনীপুর জেলা এবং আমাদের জেলার বহু এলাকার মানুষ জল মগ্ন হয়ে আছে। যাদবপুর, সোনারপুর থেকে আরম্ভ করে বিষ্ণুপুর পর্যন্ত, আর এদিকে কাকদ্বীপ, সাগর, আর একদিকে মহেশতলা ইত্যাদি এই সমস্ত জায়গায় হাজার হাজার মানুষ জল মগ্ন হয়ে আছে। আমাদের সরকারের বিরুদ্ধে অভিযোগের কথা শুনলাম। কি করা যাবে? প্রাকৃতিক দুর্যোগ, অতি বর্ষন ঠেকানো যায় নাকি? ওটা তো শুধু খালি কথার কথা। কিন্তু বাস্তব কথা হচ্ছে এই, অতি বর্ষণেই এই ফ্লাড হয়েছে। আমাদের এই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার পারেন নি। রাজীব সরকার কি পারেন? সুতরাং অতি বর্ষণের ফলে সমস্ত জায়গার মানুষ জল মগ্ন হয়েছে।

[1-20 – 1-30 P.M.]

বৃষ্টি ও প্লাবন হল ২৩, ২৪, ২৫, ২৬ তারিখ পর্যন্ত, শুনলে অবাক হবেন ২৬ তারিখ থেকেই রিলিফ অপারেশান স্টার্ট করা হয়েছে। আমি সেটা নিজে জানি, আমি তার সাক্ষী আছি। প্রত্যেকটি এলাকাতে গিয়ে প্রশাসনের পক্ষ থেকে খাদ্য ইত্যাদি ত্রানসামগ্রী দেওয়া হয়েছে। এসব কি ওঁরা অস্বীকার করতে পারেন? আজকে এখানে সত্যবাবু, মানসবাবু উত্তাপ সৃষ্টি করার চেষ্টা করছেন কিন্তু ওঁরা কি জবাব দিতে পারেন ১৯৭৬ সালের বন্যায় ওঁরা কি করেছিলেন? আমি স্যার, তার সাক্ষী হয়ে আছি। সুন্দরবন বন্যায় ভেসে গেল, সিদ্ধার্থ রায় মহাশয় হেলিকপ্টারে ঘুরে গেলেন কিন্তু এক ছটাকও রিলিফ পৌছালো না। এই হচ্ছে কংগ্রেস। এই যেখানে কংগ্রেসের অবস্থা সেখানে আমরা ২৬ তারিখেই রিলিফ অপারেশন শুরু করেছি। লজ্জা করে না ওঁদের কথা বলতে? স্যার, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তা সাধ্যমত চেষ্টা করছে এই কাজ করার জন্য, ওঁদের আমি বলব, এ ব্যাপারে দয়া করে প্রশাসনের সঙ্গে সহযোগিতা করুন, প্রশাসনকে সাহায্য করুন। ওঁদের গ্রামপঞ্চায়েত থেকে হাজারে হাজারে রিপোর্টি নিয়ে আসা হচ্ছে, আমরা বললাম ফ্যাকচুয়াল রিপোর্টি প্লেস করুন, তখন সব একেবারে চুপসে গেলেন। যেসব জায়গা জলমগ্ন হয়েছে সত্বর তার ফ্যাকচুয়াল রিপোর্টি চাই এবং তারই ভিত্তিতে শুরু হবে কাজ। আমাদের দক্ষিন ২৪ পরগনায় ২০ লক্ষ মানুষ জলমগ্ন হয়ে আছে, বিভিন্ন জায়গা অ্যাফেক্টেড হয়েছে, তার মধ্যে ১০ কি ২০ হাজার ঘর ভেঙ্গে যাবে বা পড়ে যাবে। আমি অবশ্য এসব কথা বলছি সবই প্রাথমিক রিপোর্টের ভিত্তিতে, সমস্ত রিপোর্টি এলে বামফ্রন্টের সরকার সজাগ, সতর্ক আছেন, যেকোনও

**পরিস্থিতির তাঁরা** মোকাবিলা করবেন। যখন ১৬টি জেলার মধ্যে ১২টি **জেলাই** ভেসে **গিয়েছিল তখন মাননীয় মুখ্যমন্ত্রী** মহাশয় উঠে দাঁড়িয়ে বলেছিলেন, 'পশ্চিমবাংলার **একটা মানুষকেও না খেতে পেয়ে শুকিয়ে** মরতে দেব না।' বামফ্রন্ট সরকার সে কথা **অক্ষরে অক্ষরে পালন করেছেন। কাজেই** আমি ওঁদের বলব, এত উদ্বেল হবার ওঁদের কোনও **দরকার নেই। স্যার, আমাদের দক্ষিন** ২৪ পরগনার যে হিসাব আমি অলরেডি পেয়েছি তাতে **বলতে পারি হুইট, রাইস, চিড়া** এ সমস্ত জিনিসের যা আমাদের রিকোয়ারমেন্ট ১৫ দিনের **মতো আমরা স্টক করে ফেলেছি** গতকাল রাত্রি পর্যন্ত। কেরোসিনের শুধু সঙ্কট আছে। মাননীয় **মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব, তিনি** অনুগ্রহ করে এই ব্যাপারটি একটু দেখুন। এ ছাড়া অ্যাড হক ডাক্তারদের যে ব্যাপারটি আছে সেটাও একটু এক্সপিডাইট করুন, এটা এখনই করা দরকার। পূজার পর হলে অসুবিধা হবে কাজেই এটা এখনই করুন। বিশেষ করে সুন্দরবনের প্রত্যন্ত অঞ্চলে **বহু** জায়গায় ডাক্তার নেই, না থাকার জন্য অসুবিধা আছে। স্যার, ওঁরা বন্যা দুর্গতের জন্য চোখের জল ফেলছেন আর ওঁদের নেতা যিনি এককালে মন্ত্রী ছিলেন সেই গোবিন্দ **নস্কর মহাশয়ের** কথাটা একটু শুনুন। তিনি একটি কলেজের অধ্যক্ষ, তাঁর কলেজের নাম হরিহর মহাবিদ্যালয়। সেখানে ১ হাজার দুর্গত মানুষ তারা দাওয়ায় বসে আছে, সেই বারান্দায় বসে বসে তারা ভিজছে কিন্তু তাদের দুটি ঘর তিনি খুলে দিচ্ছেন না।

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত কয়েকদিনের বর্ষন এবং প্লাবনের ফলে পশ্চিমবাংলার বিভিন্ন এলাকা প্লাবিত হয়েছে। আমার কেন্দ্র গার্ডেনরিচ যেরূপ ভয়াবহভাবে প্লাবিত হয়েছে সে সম্পর্কে কয়েকটি কথা বলব। এখনও পর্যন্ত ফতেপুর ভিলেজ রোড, মোল্লাবাগান, শ্লটার হাউস রোড, কারবালা, শেখপাড়া, সাতঘড়া, খালধারী এই সমস্ত অঞ্চলের মানুষরা জলবন্দী হয়ে রয়েছেন। স্যার, এই বর্ষনের ফলে গ্রামগঞ্জ নিশ্চয় প্লাবিত হয়েছে। কিন্তু গার্ডেনরিচের মতো একটা জায়গা যেটাকে শহর বললেও অত্যুক্তি হয়না, এই গার্ডেনরিচ কেন প্লাবতি হল, আজকে সেটাই আমার বক্তব্য। আমরা জানি এই ধুরন্ধর বামফ্রন্ট পার্টি বিগত কর্পোরেশন নির্বাচনের সময়ে পরিকল্পিত ভাবে কর্পোরেশনকে কুক্ষিগত করার জন্য যাদবপুর, বেহালা এবং গার্ডেনরিচকে কর্পোরেশনের সঙ্গে যুক্ত করেছিল। সেই সময়ে গার্ডেনরিচের মানুষদের কথা দিয়েছিল যে যদি গার্ডেনরিচ কর্পোরেশনের আওতায় আসে তাহলে গার্ডেনরিচের মানুষের উন্নতি হবে। কিন্তু দুঃখের বিষয় দীর্ঘ এক বছর অতিক্রান্ত কিছুই হয়নি। যদি বামফ্রন্ট সরকার গার্ডেনরিচের ড্রেনগুলি পরিষ্কার করতো তাহলে এই রকম ভয়াবহ ভাবে জল প্লাবিত হতনা। আজকে গার্ডেনরিচের হাজার হাজার মানুষ জলবন্দী হয়ে রয়েছে এবং বিভিন্ন স্কুলে তাদের এনে রাখা হয়েছে। যে কথা আমাদের শাসকদলের লোকেরা বললে যে রিলিফ নিয়ে দলবাজী নাকি হয়নি। একথা সঠিক নয়। রিলিফ নিয়ে যে চূড়ান্ত দলবাজী হয়েছে তার প্রমান আমি দেব। গার্ডেনরিচের মতো একটা বিরাট এলাকা যেখানে হাজার হাজার মানুষ জলবন্দী হয়েছে সেখানে মাত্র মেটিয়াব্রুজ থানায় ২০ বস্তা চিঁড়া দেওয়া হয়েছে, গুড় পর্যন্ত সেখানে পাঠানো হয়নি। সেই মেটিয়াব্রুজ থানার পাশে বিভিন্ন নেতৃবৃন্দদের নিয়ে একটা কমিটি গঠন করা হয় এবং সেই ২০ বস্তা চিঁড়া বিভিন্ন স্থানে পাঠানোর বন্দোবস্ত করা হয়। কিন্তু দেখা গেল যে সি. পি. এম. পার্টির ক্যাডারদের মাধ্যমে সেই সমস্ত জিনিস তাদের নিজস্ব এলাকায় রিলিফ হিসাবে দেওয়া হল। যে সমস্ত সেন্টার

মাধ্যমে দেবার কথা ছিল, যারা সত্যিকারের কংগ্রেস মানুষ সেখানে জলবন্দী হয়েছিল তাদের কাছে কিন্তু কিছু পৌঁছাল না। তারপরে বিভিন্ন এলাকায় কাল পর্যন্ত আমরা দেখেছি যে ১২৬ খানা ঘরবাড়ি বিধ্বস্ত হয়েছে। আমি তার একটা লিস্ট মাননীয়া ত্রাণ মন্ত্রীর কাছে পৌঁছে দিয়েছি। মাননীয়া ত্রাণ মন্ত্রী মহাশয়া এখানে আছেন, আমি তার কাছে আবেদন করব যে রিলিফের ব্যাপারে যে ভাবে দলবাজী হচ্ছে, অন্তত পক্ষে যারা দুর্গত মানুষ, যাদের ঘরবাড়ি ধ্বসে গেছে তাদের ক্ষেত্রে যেন এই দলবাজী না হয়। আমি যে লিস্ট দিয়েছি আশা করব আপনি এই বিষয়ে কনসিডার করবেন। অবশেষে আমাদের পার্টির তরফ থেকে যে প্রস্তাব সুব্রতবাবু দিয়েছেন, সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অতি বর্ষণ জনিত যে পরিস্থিতি পশ্চিমবাংলার বুকে সৃষ্টি হয়েছে সে সম্পর্কে আপনি আমাদের আলোচনার সুযোগ করে দিয়েছেন বলে আপনাকে সাধুবাদ দিচ্ছি। এখানে সত্যবাপুলি মহাশয় এবং কংগ্রেসের অনেক বন্ধু নানা রকম কথা বললেন। তবে সত্য বাপুলিবাবু যে সত্য কথা বলতে জানেন না সেটা আমরা জানি। পশ্চিমবাংলার বন্যা আজকে নতুন নয়, অতিবৃষ্টি জনিত মানুষের যে দুর্গত অবস্থা, এটাও আজকে নুতন নয়। ২৮ বছর তারা রাজত্বে ছিলেন, অন্তত তাদের মধ্যে যারা প্রবীন লোক তারা এটা দেখেছেন। আজকে বন্যার সঙ্গে সঙ্গে, অস্বাভাবিক পরিস্থিতির সঙ্গে সঙ্গে সরকার প্রশাসন এবং জনপ্রতিনিধিদের নিয়ে সামগ্রীক ভাবে পশ্চিমবাংলার বন্যাকে মোকাবিলা করা হচ্ছে, দুর্গত মানুষদের সাহায্য করার জন্য এগিয়ে এসেছে। আমি আমার অভিজ্ঞতার কথা বলব আমার অঞ্চল সম্পর্কে। আমার অঞ্চলকে কলকাতা পূর্বাঞ্চল বলা যায়। দক্ষিণে বেলেঘাটা থেকে আরম্ভ করে কসবা, তিলজলা, যাদবপুর এবং বেহালার সমগ্র অঞ্চলের মানুষই কম বেশি এই বন্যার কবলে পড়েছে। এর মধ্যে একমাত্র বেহালার প্রায় ২৮ হাজার মানুষকে বিভিন্ন স্কুল বাড়িতে তুলতে হয়। ২৪ তারিখে এখানে অধিবেশন ছিল। বর্ষা মাথায় নিয়ে আমরা অধিবেশন থেকে ফিরেই ২৪ তারিখ রাত থেকে কাজ আরম্ভ করেছি। ২৫ তারিখ থেকে সমস্ত মানুষ রাস্তায় নেবেছে, তারা কাজ করেছে। আমি ধন্যবাদ জানাবো মাননীয় মুখ্যমন্ত্রীকে, তিনি অত্যন্ত বিচক্ষণতার সঙ্গে তড়িৎ গতিতে সমস্ত প্রশাসনিক ব্যবস্থা করেছেন। কলকাতার মেয়র কমল বোসও সমস্ত রকম ব্যবস্থা করেছেন। নৌকা থেকে শুরু করে সমস্ত রকম ভাবে তাঁরা সাহায্য করেছেন। আজকে বলব, যা কোনওদিন আমরা কল্পনা করতে পারি না, এই ভাবে বন্যার ব্যাপারে, মানুষের দুর্গতিতে মানুষের সাহায্যের ব্যাপারে সরকার এবং প্রশাসন, মন্ত্রী থেকে শুরু করে সকলেই এক সঙ্গে এক যোগে এই ভাবে সমস্যার মোকাবিলা করতে এগিয়ে এসেছেন। আজকে বামফ্রন্ট সরকার আছে বলেই এটা সম্ভব হয়েছে। এতবড় ঘটনা, এই ঘটনাকে আমরা মোকাবিলা করতে পারছি। আজকে যদি বিরোধী পক্ষের সৎসাহস থাকে তাহলে তাঁদের এটা স্বীকার করা উচিত, আজকে কি ভাবে আমরা মোকাবিলা করছি। অনেকে বলেছেন একটু দুঃখ করে, আমাদের ভারতবর্ষ বিশাল দেশ, তার প্রধান মন্ত্রী, তিনি আমাদের এখানে এতবড় একটা সমস্যায় সাড়া দিয়েছেন, পশ্চিমবাংলা পরিদর্শনে এসেছেন। অবাক লাগলো, তিনি তিন মিনিট নৌকায় চড়ে সুটিং দেখি[illegible] চলে গেলেন। আজকে পশ্চিমবঙ্গের মানুষের যখন এই রকম দুরবস্থা চলছে, তখন

তিনি হ্যালিকপ্টারে চড়ে, সঙ্গে সাংবাদিক দল, টি. ভি.'র দল নিয়ে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ করলেন। ঐ টাকায় যদি তিনি রিলিফ দিতেন তাহলে মানুষ বেঁচে যেত। আমি আর একটা বিষয়ে বলি, আমার এলাকায় যে সব কংগ্রেস কাউন্সিলার আছেন তাঁরা কি করেছেন? ২৪/২৫/২৬ তারিখ পর্যন্ত তাঁদের কারোর কোনও পাত্তা ছিল না। পরে বেহালায় কংগ্রেসের কাউন্সিলাররা মাল চেয়েছেন, আমি নিজে দাঁড়িয়ে থেকে তাঁদের মালের ব্যবস্থা করেছি, তাঁরা মাল নিয়ে গেছেন, কোথায় গেছে মাল, তার কোনও খবর নেই, হিসাব নেই। যে ক্যাম্পের নামে মাল গেছে, আলিপুর প্রশাসন থেকে এস. ডি. ও.'র ইন্সপেকশনে জানা গেছে, ফলস ক্যাম্পের নাম করে মাল নিয়ে গেছে। সেই কাউন্সিলার বলেছেন, আমার ভুল হয়েছে, আমাকে ওরা চিট করেছে। প্রথমে আমরা ২৮টা ক্যাম্প করেছিলাম, বর্তমানে ৫২টা ক্যাম্প করেছি, সেখানে কোনও দল নেই, সাধারণ মানুষ এগিয়ে এসে দায়িত্ব নিয়েছেন। আমি শুধু একটা বিষয় আজকের এই প্রস্তাবকে সমর্থন করে সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলব, আমাদের ওখানে গ্রামাঞ্চল থেকে বহু মানুষ এসেছেন। তাদের সঙ্গে কিছু গরু মহিষ ইত্যাদি রয়েছে। এই সব গরু মহিষাদির খাদ্যের ব্যাপারে একটু অসুবিধায় আমরা পড়েছি। কিছু ফডারের ব্যবস্থা করা দরকার। আশা করি এই ব্যাপারে আমাদের সরকার নজর দেবেন। আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিমোহন রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষ থেকে যে প্রস্তাব এই বিধানসভায় আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। সরকার পক্ষ থেকে যে বন্ধুরা বললেন যে বিপুল ভাবে ত্রান কার্য চলছে, ত্রান শিবির খোলা হয়েছে, সেখানে ত্রানের কাজ হচ্ছে। আমি সরকার পক্ষের যেকোনও একজন সদস্যকে আমার সঙ্গে পুরশুড়া ব্লক থেকে আরম্ভ করে গোটা আরামবাগ মহকুমা এবং হুগলি জেলা ঘুরে আসতে অনুরোধ করছি। আমি ওঁদের হুগলি জেলার প্রত্যেকটি ব্লক একটু ঘুরে আসতে অনুরোধ করছি, কোথায় কোথায় যথেষ্ট সাহায্য দেওয়া হয়েছে তা একটু দেখে আসুন, কোথাও দেওয়া হচ্ছে না। আমরা ২৬ তারিখ আরামবাগের এস. ডি. ও'র কাছে এবং ২৭ তারিখ পুরশুড়ার বি. ডি. ও'র কাছে ডেপুটেশন দিতে গিয়ে জেনেছি যে, ২১' টি ত্রিপল এবং ২৫ মন ত্রাণ সামগ্রী আছে, সেটা তাঁরা দিতে পারেন। সুতরাং এখানে শত শত টন ত্রাণ সামগ্রীর গল্প কথা শুনে অবাক হচ্ছি। অতএব আমি ত্রাণ কার্য সম্পর্কে সরকার পক্ষের যে সমস্ত বিবৃতি শুনছি তার বিরোধিতা করছি এবং তাকে অসত্য বিবৃতি বলে অভিহিত করছি। গাঁয়ে আমরাও থাকি, আমরা প্রকৃত তথ্য জানি, সুতরাং শহরে বসে যে বিবৃতি দেওয়া হচ্ছে তা সত্য নয়। প্রতি বারই আমরা দেখছি বন্যা হবার পরে ছোটাছুটি করা হয় এবং প্রটেকটিভ মেজার্স না নেওয়া হলে এ জিনিস হতে বাধ্য। আমরা দেখছি আমাদের নিম্ন দামোদর উপত্যকা পরিকল্পনা আছে, ময়ূরাক্ষী পরিকল্পনা আছে, কংশাবতী পরিকল্পনা আছে। সারা পশ্চিমবাংলায় দীর্ঘ দিন ধরে সরকার পক্ষ থেকে এ রকম অনেক গুলি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত সব ক'টি পরিকল্পনাই অসম্পূর্ণ রয়েছে, বর্তমান বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কোথাও কোনও পরিকল্পনাকে সম্পূর্ণ করা হয়েছে কিনা আমি জানি না। আমি অন্তত নিম্ন দামোদর উপত্যকা পরিকল্পনার ক্ষেত্রে সে জিনিস দেখি নি। ঘিয়া-কুন্তি বেসিনের কাজ হচ্ছে না। এ নিয়ে আমি এক সময়ে মাননীয় সেচ মন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছি, কিন্তু

আশানুরূপ ফল পাই নি। ফলে আজও নিম্ন দামোদর উপত্যকা এলাকায় সেচের জল পৌঁছে দেওয়া সম্ভব হচ্ছে না। অপর দিকে অতিবর্ষণে দামোদরের খাল দিয়ে মাঠে জল প্রবেশ করে মাঠ ভাসিয়ে দিচ্ছে। এই অবস্থার প্রতিকার চেয়ে আমরা বামফ্রন্ট সরকারের কাছ থেকে তা পাই নি। তাঁদের কোনও কথা বললেই তাঁরা বলেন, 'কংগ্রেসের পক্ষ থেকে অতীতে কি করা হয়েছে, আমরা তো মাত্র ৯ বছর ক্ষমতায় আছি?' আমি তাঁদের বলি, ৯ বছর খুব একটা কম সময় নয়। পশ্চিমবাংলার সমস্ত সেচ পরিকল্পনার ইনফ্রাস্ট্রাকচার কংগ্রেসি আমলেই হয়েছিল এবং বামফ্রন্ট ক্ষমতায় আসার পর সে সমস্ত পরিকল্পনা গুলি অসম্পূর্ণ থেকে গেছে। সে গুলিকে সম্পূর্ণ করার জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কোনও পরিকল্পনাই গ্রহণ করা হয় নি। বন্যা প্রতিরোধের জন্য আমি এখানে তিনটি সুপারিশ রাখছি, বন্যা পরিস্থিতি মোকাবিলায় দ্রুত ত্রাণ সামগ্রী মানুষের কাছে পৌঁছে দিতে হবে, অতি বর্ষণ জনিত কারণে বা অন্য কোনও কারণে বন্যা দেখা দিলেই সঙ্গে সঙ্গে তাৎক্ষনিক ব্যবস্থা হিসাবে ত্রাণের ব্যবস্থা করতে হবে এবং প্রটেকটিভ মেজার্স গ্রহণ করতে হবে। প্রটেকটিভ মেজার্স যদি না নেওয়া যায় তাহলে যেমন অনাবৃষ্টির সময় সেচের জলের ব্যবস্থা করা যাবে তেমন অতিবৃষ্টির সময়ে বন্যা প্রতিরোধ করা যাবে। আজকে যে অবস্থা চলছে তাতে এক দিকে যেমন সেচের জলের ব্যবস্থা করা যাচ্ছে না, অপর দিকে তেমন অতিবর্ষণের সম্মুখীন যখন আমরা হচ্ছি তখন বন্যাকে প্রতিরোধ করতে পারছি না। আজকে এখানে যে সমস্ত বন্ধুরা বন্যা মোকাবিলায় যথেষ্ট ত্রাণ সামগ্রী পাঠানো হচ্ছে বলে দাবি করছেন তাঁদের আমি অনুরোধ করছি, তাঁরা হুগলি জেলার যে কোনও একটি ব্লকে গিয়ে দেখে আসুন সেখানে মানুষগুলি কিভাবে অসহায় অবস্থার মধ্যে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। ত্রাণ শিবিরে স্থান পাওয়া তো দূরের কথা তারা খেতে পাচ্ছে না, তাদের মাথায় কোনও আচ্ছাদন নেই, এমন কি একটা ত্রিপল পর্যন্ত তাদের মাথার ওপরে নেই। সুতরাং এখানে বিস্তারিতভাবে যা বর্ণনা করা হচ্ছে তা সত্য নয়। প্রকৃত অবস্থা মোকাবিলা করার জন্য সরকার পক্ষ থেকে যদি চেষ্টা করা না হয় তাহলে পশ্চিমবাংলার অনেক মানুষ মৃত্যু মুখে পতিত হবে। কারণ তাদের ঘর-বাড়ি নেই, আচ্ছাদন নেই, খাবার নেই। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে হাজার হাজার মানুষ অনাহারে অর্দ্ধাহারে মরবে। এই কথা বলে সরকার পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাম্প্রতিক বন্যায় আমার নির্বাচনী এলাকা পটাশপুর থানাসহ মেদিনীপুরের বিশাল অংশ এবং পশ্চিমবাংলার অন্যান্য অংশ বিপর্যস্ত হয়েছে। আমি বিস্তারিতভাবে বর্ণনা দিয়ে সময় নষ্ট করতে চাই না কারণ আমার ৫ মিনিট সময় বরাদ্দ আছে। আমি একটি কথা বলতে চাই, পটাশপুর থানার সোয়া ২ লক্ষ মানুষের মধ্যে একটা মানুষও নেই যে বন্যায় ক্ষতিগ্রস্ত হয়নি। সমগ্র থানার এক লপ্তে ১০০ একর জমি খুঁজে পাবেন না যা জলের নিচে নেই। ১৪টি অঞ্চল ভয়াবহ বন্যায় প্লাবিত। এখানে মাননীয় সেচমন্ত্রী মহাশয় বসে আছেন। আমি দুঃখের সাথে একটি কথা স্মরণ করিয়ে দেব, গত ৫ বছর ধরে ইরিগেশন বাজেটের আলোচনার সময়ে আমি বলেছি এবং এবারও আমি আলোচনার সময় বলেছিলাম—আমি জানি, বামফ্রন্ট সরকারের অর্থের অভাব

আছে, কেন্দ্রের বঞ্চনা আছে—কেলেঘাই বাঁধকে ঠিক করুন, শোচনীয় অবস্থার মধ্যে কেলেঘাই বাঁধ আছে, যদি একবার ভেঙে যায় তাহলে কাঁথি মহকুমাসহ সবং, পিঙলা, ময়নার সর্বনাশ হয়ে যাবে। আর আজকে সেই জিনিসই ঘটলো। এখন লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচা করতে হবে। আমি জানি না, অর্থের অভাবে এর প্রতিকার করা সম্ভব হতো কিনা, কিন্তু যা হয়নি তা আর অনুশোচনা করে লাভ নেই। বরং আগামীদিনের কয়েকটি কাজের কথা উল্লেখ করতে চাই। আমি আশা করি, সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীরা বিশেষ করে কৃষিমন্ত্রী, ক্ষুদ্রসেচ মন্ত্রী, সেচ মন্ত্রী, সমবায় মন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রীর তাঁদের বিভাগীয় কয়েকটি কাজের কথা উল্লেখ করতে চাই, আপনারা গুরুত্ব দিয়ে শুনবেন এবং কার্যে রূপায়িত করার চেষ্টা করবেন। ত্রাণ এবং জনস্বাস্থ্য সম্পর্কে উল্লেখ করতে চাই না, যা হচ্ছে সাধ্যমতো বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন সেগুলি সফল করার জন্য। নানাভাবে বন্যায় বিপর্যস্ত হয়ে আছে, যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে আছে। তারই মধ্যে সরকার পক্ষ থেকে, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এবং বিভিন্ন রাজনৈতিক দলের কর্মীরা সাধ্যাতীত চেষ্টা করছেন। কিন্তু সবচেয়ে বড় যে জিনিসটা দেখতে হবে সেটা হচ্ছে আগামী দিনে পুর্নগঠনের দিকটা। আমি মাননীয় ননীবাবুকে অনুরোধ করব, এখনই কেলেঘাইয়ের ভেঙে যাওয়া বাঁধকে বাঁধুন। আপনি কোথা থেকে বালির বস্তা নিয়ে আসবেন তা আমি জানি না, কিন্তু এখনই যদি কেলেঘাইয়ের বাঁধকে বাঁধা না হয় তাহলে সমগ্র কাঁথি মহকুমার জল ২ মাসেও ১ ইঞ্চি কমবে না। গোকুলপুর এমব্যাঙ্কমেন্ট, তালাদিয়া এমব্যাঙ্কমেন্ট এবং অন্যান্য বাঁধ, ভেড়ি বাঁধ, বোরো বাঁধ ইত্যাদি যেগুলি বিপর্যস্ত হয়ে গেছে সেগুলি সারান। এটা কোন দপ্তরের কাজ তা আমি জানি না। পঞ্চায়েত করবে, কি সেচ দপ্তর করবে, কি পি. ডব্লু. ডি করবে কি কোন দপ্তর করবে তা আমি জানি না, তবে অবিলম্বে সারানো দরকার। এক্স জমিদারী এমব্যাঙ্কমেন্ট যেগুলি আছে সেগুলি নিশ্চিহ্ন হয়ে গেছে। সেগুলি না সারালে বালিসিথা এলাকা এবং পটাশপুর এলাকায় আমনের চাষও হবে না। জল কমার সঙ্গে সঙ্গে আগামী বোরো চাষের আগেই কিছু চাষ যাতে করা যায় সে ভেজিটেবিলই হোক আর যাই হোক এ ব্যাপারে কৃষি বিভাগ এখনই প্ল্যান পরিকল্পনা করুন, তারজন্য প্রয়োজনীয় সিডলিং বলুন, চারা বলুন এবং অন্যান্য উপাদান বলুন সংগ্রহ করুন। আমি আর একটি কথা বলবো, কেলেঘাইতে যেখানে সেখানে অসংখ্য বোরো বাঁধ তৈরি করা হয়, ফলে পটাশপুর, সবং, ভগবানপুরের আর. এল. আই গুলি মার খায় নদী শুকিয়ে যাওয়ার ফলে। এরফলে ঐ সমস্ত এলাকার মানুষ সাফার করে। এবারে বোরো বাঁধ ভাটা যাতে লিমিটেড হয়, প্রয়োজন মতো হয় তার জন্য আপনাদের ৩টি দপ্তর রিলিফ, মাইনার ইরিগেশন এবং এগ্রিকালচার—বসে প্ল্যান করতে পারেন না? আমি বলব বোরো চাষের জন্য সমস্ত কৃষককে বিনামূল্যে বীজ সার, এবং ঔষধ সরবরাহ করতে হবে। আমি সমবায় বিভাগের মন্ত্রী মহাশয়কে বলব এই বিশাল এলাকার মানুষের পুনর্গঠনের কাজ সুষ্ঠু ভাবে সম্পন্ন না হওয়া পর্যন্ত ঋণ আদায়ের কথা উচ্চারণ করবেন না। আগামী দিনেও তাদের ঋণ দিতে হবে। যুদ্ধকালীন অবস্থার ভিত্তিতে মোকাবিলা করার মতো আগামীদিনে এই এলাকা পুনর্গঠনের কাজে বামফ্রন্ট সরকারকে এগিয়ে আসতে হবে। জনসাধারণ বামফ্রন্ট সরকারের পক্ষে আছে। ওঁরা দলবাজীর অভিযোগ তুলেছেন, আমি আমার একটি ব্যক্তিগত অভিজ্ঞতার কথা বলব। এম. এল. এ. হিসাবে আমার এলাকায় আমার যে কাপড়ের কোটা ছিল সেই কাপড় আমি গোকুলপুর গ্রাম পঞ্চায়েতের প্রধানের কাছে দিয়ে এসেছি, সেই প্রধান

কংগ্রেস পার্টির। দলবাজী আমরা করি না। সঙ্কীর্ণ দলবাজীর উর্দ্ধে থেকে বিপন্ন মানুষকে সেবা করার জন্য বামফ্রন্টের কর্মীরা মাটি কামড়ে পড়ে থাকে। বামফ্রন্ট সরকার ঘোষণা করেছেন যে একজনকেও ভিক্ষা করতে দেবো না, একজনকেও ভিক্ষা করতে দেয় নি। এই কথা বলে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্যে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং আমাদের বিরোধীদলের নেতা শ্রী আব্দুস সাত্তার মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের নবম বিধানসভার শেষ অধিবেশনে তাঁরা এই বন্যা পরিস্থিতি নিয়ে আমাদের আলোচনা করার সুযোগ দিয়েছেন বলে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে ৬টি জেলা বন্যা দুর্গত হয়েছে, মেদিনীপুর, কলকাতা, হাওড়া, দুই ২৪ পরগনা এবং হুগলি। আমাদের মন্ত্রী সভায় যাঁরা রয়েছেন তাঁরা জেনে রাখুন বন্যা দুর্গত ছাড়াও পশ্চিমবঙ্গে ক্ষতিগ্রস্ত মানুষ প্রায় ৫০ লক্ষ। এ বিষয়ে আমি নিরঞ্জন বাবুর সঙ্গে একমত যে, এই সরকার আজকে সত্বর কাজ আরম্ভ করেছেন, যা ইতিপূর্বে কোনওদিন হয় নি। কিন্তু তার একটা কারণ হচ্ছে যে আজকে কলকাতা ডুবেছে। শুধু পশ্চিমবঙ্গের গ্রামবাংলা ডুবে গেলে এত সত্বর তাঁরা কাজ আরম্ভ করতে পারেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় প্রধানমন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী দুজনেই দেখেছেন যে গ্রামবাংলার মানুষ কি দুর্গতির মধ্যে পড়ে আছেন। আজকে বন্যা নিয়ে আমি কোনও রাজনীতি করতে চাইনা, আমার দু-একটা সুনির্দিষ্ট প্রস্তাব আছে। রাজ্যের মানুষ যখন দুর্গত, রাজ্যে মানুষের শিশু যখন খেতে পাচ্ছে না তখন শুধু বিধানসভায় বসে বিতর্ক করব, এক পক্ষ বলবেন বন্যার সাহায্য পৌঁছে দিয়েছে, অপর পক্ষ বলবেন পৌঁছায় নি এভাবে কোনও দিনই সমস্যার সমাধান হয় না বা করা যায় না। আমার প্রস্তাব একটা সর্বদলীয় কমিটি এখান থেকে জেলায় জেলায় পাঠান, প্রশাসনকে সর্বতোভাবে তাদের সাহায্য করার জন্য বলুন। আমি একজন এম. এল. এ. হিসাবে রাইটার্স বিল্ডিংসে গিয়েছিলাম সেখানে রিলিফ সেক্রেটারি ছিলেন মিঃ মির্ধা। আমি সেখানে জেনারেল রিলিফের কথা বললাম,—ওখানে এখন ৪ দিন ধরে রিক্সাওয়ালারা রিক্সা চালাতে পারছে না, যার জন্য তারা বাড়ির লোককে খেতে দিতে পারছে না—তাদের জন্য জেনারেল রিলিফের ব্যবস্থা করুন। মিঃ মির্ধা বললেন জেনারেল রিলিফ নিশ্চয়ই পৌঁছবে, আপনি ফিরে যান গিয়ে এস. ডি. ও.র সঙ্গে যোগাযোগ করুন। আমি বোলপুরে ফিরে গিয়ে শুক্রবার, শনিবার এবং রবিবারেও এস. ডি. ও.র সঙ্গে দেখা পেলাম না, সোমবারদিন এস. ডি. ও. বোলপুর এলেন। এটা শুধু বোলপুর নয়, পশ্চিমবঙ্গের বহু জায়গায় এই রকম যাঁরা প্রশাসনের দায়িত্বে আছেন দায়িত্ব ঠিকমতো পালন করছেন না, দায়িত্বে অবহেলা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটা ব্যক্তিগত অনুরোধ করছি যে সমস্ত দলের উর্ধে উঠে সর্বদলীয় কমিটি করে যাতে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের কাছে রিলিফ পৌঁছতে পারে তার ব্যবস্থা করুন। পূজার সময় কেরোসিনের খুব অভাব দেখা দিয়েছে, সেই সমস্ত জায়গায় কেরোসিন পাঠাবার জন্য অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-50 – 3-00 P.M.] (including adjournment)

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এত সময় সরকারপক্ষ এবং

বিরোধীপক্ষের বক্তব্য খুব ভাল করে আমি শুনছিলাম। সেখানে দেখেছি সরকারপক্ষ বলছেন—'আমরা যখনই অতিবর্ষণ আরম্ভ হয়েছে সঙ্গে সঙ্গে ঝাঁপিয়ে পড়েছি এবং দুর্গত এলাকায় রিলিফ পৌঁছে গেছে।' বিরোধীপক্ষের আমি বনগাঁ মহকুমার বিধানসভা কেন্দ্র থেকে এসেছি। যখন অতিবর্ষণ শুধু বনগাঁই নয়, বসিরহাট, বাগদা, গাইঘাটা এলাকার সমস্ত মানুষ জলমগ্ন হয়েছে তখন তাদের রেসকিউর ব্যবস্থা হয়েছে, কিন্তু যেখানে ১ লক্ষ ৭৫ হাজার লোক এফেক্টেড সেখানে ক্যাম্প খোলা হয়েছে মাত্র ২০০টি। আমার কথা বিশ্বাস না হলে সরকার একটু খোঁজ নিয়ে দেখবেন। সেখানে এফেক্টেড মানুষের হিসাব দেওয়া হয়েছে ৫০০। এগ্রিকালচার ক্রপ যেটা হয়েছে, তাতে এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে যে সার্ভে করা হয়েছে তাতে দেখা গেছে—১১ কোটি ৬০ লক্ষ ৭৫ হাজার টাকার এগ্রিকালচার ক্রপ ড্যামেজ হয়েছে। বহু গ্রাম পঞ্চায়েত এলাকায় যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে এবং সেখানে বোটের ব্যবস্থা করতে হয়েছে। সেখানে একটি ক্যাজুয়ালিটি সেন্টার হয়েছে। সমস্ত রিপোর্ট সরকারের কাছে থাকা সত্ত্বেও আমি নিজে ঐ রিলিফ সেক্রেটারির কাছে রাইটার্স বিল্ডিংয়ে যাই। সেখানে ত্রাণমন্ত্রীকে পাইনি, তিনি ব্যস্ত ছিলেন। আমি গিয়ে ত্রাণ সচিবের সঙ্গে দেখা করে এ ক্ষেত্রে আর্জেন্সির কথা বলায় তিনি একটি ডি. ও লেটার করিয়ে আমায় দেন এবং বলেন যে, আপনি কলকাতা থেকে ফিরে যান, ত্রাণ সামগ্রী পৌঁছে যাবে। পরবর্তীকালে ২৬ তারিখে রেডিও মেসেজ দেওয়া হোল, কিন্তু ২৬ থেকে ২৮ তারিখ গেল কিন্তু ২৯ তারিখে সেটা কেন বনগাঁয় গিয়ে পৌঁছাল আমি জানি না। সেখানে রেসকিউ এবং রিলিফের দাবি করায় আজ পর্যন্ত ৩৮টি অঞ্চলে রিলিফ দেওয়া হয়েছে ১১৫ টাকা দুটি ত্রিপল এবং ২ কুইন্টাল গম। এই হচ্ছে সেখানকার রিলিফের অবস্থা যেখানকার লোকসংখ্যা ১ লক্ষ ৭৫ হাজার এবং যারা সবাই রিলিফ পাওয়ার যোগ্য! আজ পর্যন্ত এই পরিমাণ রিলিফ প্রতিটি গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়েছে। অর্থাৎ সেখানে কোনও মেডিক্যাল টিম নেই, মেডিসিন নেই, মানুষের খাবার জন্য রিলিফ নেই। আমি রিলিফ মিনিস্টারের কাছে ডিমাণ্ড জানিয়েছি যে ইমিডিয়েট রিলিফ পাঠান। বলেছি, বাংলাদেশ থেকে সেখানে জল ঢুকছে, ইছামতীর জলে সমস্ত গ্রামাঞ্চল ভেসে গেছে, বাগদার সমস্ত মানুষ জলের নিচে। কিন্তু সেখানে কোনও মন্ত্রী, কোনও সরকারি অফিসার, এমন কি ডি. এম. পর্যন্ত যাননি। একমাত্র এস ডি ওর উপর রিলিফের দায়িত্ব দেওয়া হয়েছে। যিনি কোনও রিলিফ সরঞ্জাম পাননা, কন্টিনজেন্সি ফাণ্ড পান না, আজকে তাঁর উপর রিলিফের দায়িত্ব দেওয়া হয়েছে। আমরা অবাক হয়ে দেখছি যে, দিনের পর দিন সেখানকার বন্যাপ্লাবিত মানুষ না খেতে পেয়ে দিন কাটাচ্ছে, ১০ হাজার গরু-বাছুর সেখানে রাস্তার উপর আশ্রয় নিয়েছে, আর এখানে ওঁরা বড় গলায় বলছেন—'আমরা রিলিফ দিয়েছি', সুমন্ত হীরা মহাশয় বলছেন—'রিলিফ পৌঁছে দিয়েছি'। বললেন না তো কোথায় ঐ রিলিফ পৌঁছে দিয়েছেন? আমাদের এখানে শুধু ভাঁওতা দিলে চলবে না, আমরা ভাঁওতা শুনতে রাজি নয়। আপনাদের কি টাকা নেই? আপনাদের ২০ কোটি ৭৫ লক্ষ টাকা বাজেট অ্যালকেশানে আছে, জেলা পরিষদে নন-প্লান হেডে ফ্লাড রিলিফের জন্য টাকা ধরা আছে, কেন্দ্রীয় সরকার ১৮ কোটি টাকা দিয়েছেন এবং এবার প্রধানমন্ত্রী ১৫ কোটি ১০ লক্ষ টাকা দিয়েছেন। আপনারা এই সমস্ত টাকা খরচ করছেন না কেন? এই সমস্ত টাকা কি ইলেকশানের জন্য খরচ করবেন বলে রেখে দিয়েছেন? আগে ফুড ফর ওয়ার্কের টাকা যেমন চুরি হয়ে গিয়েছে এই টাকা যেন সেই ভাবে চুরি না হয়। আপনাদের সামনে আমি হাত জোড় করে বলছি

এই টাকা সঠিক ভাবে কাজে লাগান, বন্যা দূর্গত জনসাধারণের তরফ থেকে বলছি এই টাকা তাদের সাহায্যের কাজে লাগান। এখানে শুধু গলাবাজী করলেই চলবেনা, এতে মানুষ সন্তুষ্ট হবে না। বনগাঁয় আজ পর্যন্ত কোনও ত্রাণ সামগ্রী পৌছায় নি। অফিসাররা আপনাদের বার বার রিপোর্ট দিচ্ছে, বি. ডি. ও খবর পাঠাচ্ছে, সংবাদপত্রে আপনারা দেখছেন, রেডিওতে বলছে কিন্তু আপনারা কোনও কিছু কর্ণপাত করছেন না, কোনও ত্রাণ সামগ্রী পাঠাচ্ছেন না। পাশাপাশি অঞ্চল গাইঘাটা এবং বারাসাতে সেই একই অবস্থা, সেখানে কোনও ত্রাণ সামগ্রী যাচ্ছে না। আর একটা কথা আমি এখানে বলছি, আমাদের বাংলাদেশ সীমান্ত এলাকায় একটা বাঁধ তৈরি করাতে এবং কোতলা নদী বন্ধ করে দেওয়াতে বাংলাদেশের জল অন্য ধার দিয়ে আমাদের এখানে এসে চাপ সৃষ্টি যাতে না করতে পারে সেই জন্য আর. এল. ই. জি. পি-র ফাণ্ড থেকে ১০ লক্ষ টাকা ভারতের মধ্যে দিয়ে একটা নূতন খাল কেটে জল বের করার জন্য অনুমোদন করা হয়েছিল। কিন্তু সেই খাল আজ পর্যন্ত কাটা হয় নি এবং সেই টাকা খরচ করতে পারেন নি। এর ফলে বনগাঁ মিউনিসিপ্যালিটির ১৭টি ওয়ার্ডের মধ্যে ১৫টি জলমগ্ন হয়ে গেছে। এই বন্যা পরিস্থিতি মোকাবেলা করার জন্য মিউনিসিপ্যালিটিকে মাত্র ৩ হাজার টাকা, ২০ কুইন্টাল গম এবং ৬০টি ত্রিপল দিয়েছেন। এই মিউনিসিপ্যালিটিতে ১ লক্ষ্যের উপর মানুষ বাস করে। সমস্ত মানুষ আজকে রেল লাইনের উপরে গিয়ে উঠেছে, তাদের আহারের কোনও ব্যবস্থা নেই। আমাদের জেলার এ. ডি. এম. এসেছিলেন এস. ডি. ও-র কাছে ৮ মেট্রিকটন চাল নিয়ে। এই দেখে এস. ডি. ও বললেন স্যার, এই চাল দিয়ে আমি কাকে দেব কাকে দেব না, এই চাল নিয়ে আমি কিছু করতে পারবো না, এই চাল নিয়ে আপনি ফিরে যান। তাহলে বুঝতে পারছেন সেখানকার কি অবস্থা। এখানে শুধু রিলিফ বলে গলাবাজী করলে চলবে না। আমি ত্রাণমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে আবেদন জানাচ্ছি আপনারা আসুন বনগাঁ, বারাসাত এবং গাইঘাটার মানুষ কি অবস্থায় আছে সেটা দেখে আসবেন, কি ভাবে তারা দিন কাটাচ্ছে সেটা দেখে আসবেন। আজ অবধি তাদের জন্য রিলিফের ব্যবস্থা করতে পারলেন না। আমি ডিমাণ্ড হিসাবে রেখেছি এবং এখানে বলতে চাই ওই সমস্ত এলাকা এখন ত্রাণের বাইরে চলে গেছে, এই সমস্ত এলাকাকে বন্যা কবলিত এলাকা বলে ঘোষণা করে সরকারি সাহায্য পাঠান। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই সরকার নিজের হাতে বনগাঁ মহকুমায় রাস্তাঘাট নির্মাণ, স্কুল বিল্ডিং তৈরি এবং কুঁড়ে ঘর তৈরি করে বন্যা পরিস্থিতি মোকাবিলা করুন এবং গাইঘাটা এবং বারাসাতকে বন্যা কবলিত এলাকা বলে ঘাষণা করুন।

(At this stage the House was adjourned till 3 p.m.)

(After recess)

[3-00 – 3-10 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। আমি আমাদের দলের পক্ষ থেকে গতকাল এখানে যে ঘটনা ঘটে গিয়েছে তাকে প্রথমেই দুঃখ জনক বলে স্বীকার করছি। গতকাল এখানে দুঃখ জনক যে ঘটনা ঘটেছিল তারজন্য আমি আমার দলের পক্ষ থেকে দুঃখ প্রকাশ করছি। তার কারণ এটা কোনও

লজ্জার কথা নয়, অথবা কোনও রকম বিভ্রান্তির মধ্যে দিয়ে যাতে এটা প্রকাশ না পায় তা দেখা দরকার। আমরা উক্ত ঘটনার জন্য সম্পূর্ণ দ্বিধাহীন কণ্ঠে দুঃখ প্রকাশ করছি তাই নয়, এখানে একথা অবশ্যই স্বীকার্য যে আমরা বিরোধী দল হিসাবে আমাদের দায়িত্ব যে অনেক বেশি তা অস্বীকার করতে পারি না। এখানে আমরা কোনও সময়ে বিরোধী দলের বক্তা হিসাবে হয়ত বক্তব্য রাখতে পারি নি, আবার সরকারি দলের কেউ হয়ত কোনও কারণে তাঁর বক্তব্য রাখতে পারেন নি—তা যে কোনও কারণেই হোক না কেন,—কোনও বিরোধী দলের সদস্যের জন্যই হোক বা সরকারি দলের পক্ষ থেকে বাধা দানের কারণেই হোক না কেন—এখানে মূল কথাটা হচ্ছে কোনও দলের একজন প্রধান, তিনি বক্তব্য রাখতে সমর্থ হন নি। আমরা যাঁরা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করি, তাঁদের কাছে, বিশেষ করে বিরোধীদল হিসাবে আমাদের কাছে, আমরা এটাকে একটা মন্দির হিসাবে মনে করি। আমাদের কাছে এটা একটা পবিত্র কর্তব্য বলে মনে করি, অর্থাৎ আমরা কখনও চাই না যে এই পবিত্র মন্দির কখনও কলুষিত হোক। আমরা সকলেই চাই যে, সংসদীয় গণতন্ত্রের ক্ষেত্রে এই মন্দিরের যেন কোনও অমর্যাদা না ঘটে। আমরা কেউই চাই না এই মন্দিরের যে বিগ্রহ, তার কোনও অঙ্গহানী হোক বা ধ্বংস হোক। আমরা সকলেই চাই যে, মাননীয় মুখ্যমন্ত্রী বিষয়টিকে উদার দৃষ্টিভঙ্গীতে গ্রহণ করুন। আমরা আমাদের দলের পক্ষ থেকে এটাই চাই যে, গত কালকের দুঃখ জনক ঘটনার অবসান হোক। এর কারণ হচ্ছে এই যে, আজকেই মোটামুটি ভাবে হাউসের কাজ শেষ হচ্ছে। বিগত পাঁচ বছর যাবৎ আমরা একসঙ্গে কাজ করেছি—কোনও সময়ে আমাদের ত্রুটি হয়েছে, কখনও বা আপনাদের ত্রুটি হয়েছে—এবং আমরা আমাদের সাধ্যমত গণতন্ত্রের নিয়ম অনুযায়ী হাউসের মধ্যে দিয়ে দেশের কাজ করার চেষ্টা করেছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বিশেষ ভাবে অনুরোধ করছি, তিনি গত কালকের ঘটনাকে যেন ভুলে যান। কারণ সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলের দায়িত্ব অনেক বেশি, এবং সভা মানেই বিরোধী দল। আপনারা হয়ত অনেক সময়ে গায়ের জোরে বিরোধীদলের অনেক কিছু রুল দেখিয়ে কার্টেল করবার চেষ্টা করেছেন। সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলের যে দায়িত্ব রয়েছে, তা বিচার করে—আমরা নিজেরাও তার দায় গ্রহণ করি—মাননীয় মুখ্যমন্ত্রী সমস্ত ব্যাপারটাকে ভুলে গিয়ে একটা গুড স্পিরিট নিয়ে সংসদীয় গণতন্ত্রের খাতিরে সাধারণ ভাবে গ্রহণ করবেন বলে বিশ্বাস করি। এর সাথে সাথে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে একটি কথার উল্লেখ করতে চাই। আমাদের পক্ষীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন মহাশয় রুল ৩১৯ ধারার যে উল্লেখ করেছেন, সেই রুলস অনুসারে আপনি বিষয়টিকে একটু বিচার করবেন বলে বিশ্বাস করি। আমি এখানে কোনও বক্তৃতা করতে চাই না, কেবলমাত্র বই থেকে নজির আপনার সামনে রাখতে চাই। আপনি বিষয়টিকে ম্যাটার অফ প্রেস্টিজ না করে একটু বিচার করে দেখুন—আপনি দেখবেন যে, আপনি রুল বহির্ভূত কাজ করেছেন। এটা যদি একটা প্রিসিডেন্ট হিসাবে এখানে থেকে যায়, তাহলে আজ আপনারা এখানে আছেন, আগামী দিনে তো আমরাও আসতে পারি, আমরা এটাকে ব্যবহার করতে চাইবো। অন্য কোনও মানুষ এখানে আসতে পারেন, তাঁরাও এটাকে ব্যবহার করতে পারেন। সুতরাং এটাকে সার্বিক ভাবে বিচার করে আপনি উইথড্র করুন। আমরা এখানে যে মোশনটি দিয়েছিলাম, সেটি অশোক ঘোষ মহাশয় মুভ করেন নি। সেটা মুভ না করলে কি হতে পারে, সে সম্বন্ধে মাস পার্লামেন্টারি প্রাকটিসে পেজ ৩৮৩তে বলা হচ্ছে যে—মুভিং অফ মোশন, Proposal of

Motion. A Motion of which notice has been given may be moved only by one of the members in whose names it stands মিনিস্টারদের ক্ষেত্রে এটা আলাদা হতে পারে। বাই দি পারমিশন অফ দি স্পিকার কোনও মেম্বারের যদি মোশন থাকে তাহলে সেটা অন্য কেউ মুভ করতে পারে। আমি সাবসিকুয়েন্টলি আপনাকে বলছি পার্লামেন্টারি প্রসিডিওর ইন ইণ্ডিয়াতে এ. আর. মুখার্জির ১১৩ পাতায় যদি দেখেন তাহলে দেখবেন উইথড্রল অফ মোশন—তাহলে দেখবেন' 'A motion which has not been moved but of which notice only has been given does not become the property of the House and no leave for withdrawal or for not moving it is necessary. সুতরাং আপনি এটাও বিচার করবেন। আমি আরও বলছি The Practice & Procedure of Parliament—Kaul & Shakdher সেখানে যদি আপনি দেখেন ৫৬৫ পাতায় A substantive motion requires notice and can be moved only by the member who has given the notice.' যেখানে মেম্বার নোটিশ দিয়েছে অথচ মুভ করেননি—নোটিশ হয়েছে—সেখানে আপনি পরবর্তীকালে ভোটে নিয়ে এসেছেন। এটা হয়না, কস্মিনকালে হয়না, এটা একটা আনপ্রিসিডেন্টেড ব্যাপার। আপনি আরও দেখুন যে তিনটি অ্যামেণ্ডমেন্ট দিয়েছি সেটা আপনারা আউটরাইট রিজেক্ট করে দিয়েছেন। সেটা যদি রিজেক্ট হয়ে যায় অ্যাডমিট না হয়—আপনারা বলেছেন এক্সজামিন করেছেন, রিজিন দেখাননি কেন অ্যাডমিট না হওয়ার জিনিস কখনই ভোটে আসতে পারে না। সুতরাং এক দিকে যখন প্রথমে দুঃখ প্রকাশ করল তখন আপনি এটা স্ট্রেট দেখাননি; এই যে রুল বহালের জন্য নোটিশ দেওয়া হয়েছে ভোটিংয়ের জন্য এটা উইথড্র করুন। এই প্রসঙ্গক্রমে এটা উত্থাপন করা উচিত—আমি একটা স্পিরিট এনেছিলাম—একটা রেজলিউশন করে আপনারা সুনীতি চট্টরাজকে বহিস্কার করেছেন। আপনি যদি সেই রেজলিউশন উইথড্র করেন তাহলে সবগুলিই একটা দৃষ্টান্ত থাকে। একটা সুন্দর আবহাওয়া সৃষ্টি হতে পারে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, লিডার অফ দি হাউসের কাছে যে অ্যাপিল উনি রেখেছেন সেই সম্বন্ধে আমি কিছু বলতে চাই না। সেই সম্বন্ধে যা বলার লিডার অফ দি হাউস বলবেন। ওনার পয়েন্ট অফ অর্ডারের আর একটি অংশ যেটা বললেন সেটির সম্পর্কে আমার কিছু বক্তব্য আছে। মোশন মুভ হয়েছে কি হয়নি, যদি মুভড হয়ে থাকে তাহলে কিসের ভিত্তিতে সেটা মুভ হল? আপনি জানেন যে আমি এই বিষয়ে আপনার সঙ্গে আলোচনা করেছি, এবং আপনাকে বলেছিলাম ওরা এরকম মোশন কি মুভড করছেন না, যাতে সেক্ষেত্রে এই মোশন এই হাউসের যে কোনও মেম্বারের মুভ করার অধিকার আছে, সেটাই প্রিসিডেন্ট হবে। সেই প্রিসিডেন্ট আমি দেখাচ্ছি যার ফলে আপনি কনভিন্সড হয়ে আমাকে মুভড করতে দিলেন—আপনি মুভ করুন—এই ব্যাপারে ১৯৭২ সালের যে নজিরটা উল্লেখ করতে চাই অ্যানসিলারি মোশন এটা এ. সি. গুহর নামে ছিল, এ. সি. গুহ অনুপস্থিতও ছিলেন। এটা হচ্ছে লোকসভায় ৪ঠা ডিসেম্বর ১৯৫২-র প্রসিডিংস। অরুণ চন্দ্র গুহ অ্যাবসেন্ট ছিলেন তার জায়গায় পণ্ডিত ঠাকুরদাস ভার্গভ সেখানে মোশন মুভ করতে চাইছেন, সেখানে ডেপুটি স্পিকার চেয়ারে ছিলেন শেষ পর্যন্ত তিনি অ্যামেণ্ডমেন্ট মুভ করতে দিলেন, The amendment of Mr. Guha may be moved as though notice of it was given by the Honourable Member Pandit Bhargava. It is also a motion.

It is a type of motion. It is called ancillary motion and that is also a motion. এবারে ১৯৫৮ সালে ১৪ই ডিসেম্বরের লোকসভায় আর একটি মোশন ছিল। মোরারজী দেশাইয়ের নামে এবং সেই মোশন মুভ করলেন বি আর ভগত—আপত্তি হয়েছিল কিন্তু শেষ পর্যন্ত স্পিকার বলেছিলেন "Whoever makes a motion which is not in his name will kindly say on behalf of so and so otherwise the record will be incorrect. সুতরাং এটা কারেক্ট করার জন্য এটা হাউসের প্রপার্টি হয়ে গেল। এই দুটো প্রিসিডেন্ট আপনার সামনে এবং হাউসের সামনে উপস্থিত করলাম। এই দুটো প্রিসিডেন্টের বলে মোশন মুভ করেছি। এবং সেটা আমি মনে করি আইন সঙ্গত এবং বিধিসম্মত হয়েছে।

[3-10 – 3-20 P.M.]

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, কালকে আমাদের মোশন আমরা মুভ করিনি। মোশন যদি মুভ না করা হয় তাহলে সেটা আপনি ভোটে দিতে পারেন কি না সেটাই হচ্ছে প্রশ্ন। এর আগে কাউল এবং সাকদেবের কথা বলা হয়েছে কোশ্চেন হচ্ছে সাবস্ট্যানটিভ মোশন--"An amendment is not a substantive motion The amendment is a motion to a substantive motion. Substantive motion requires notice and can be moved only by the member who has given the notice of However, if a motion stands in the name of a Minister it may be moved by another Minister but the mover has to mention that he is moving the motion in whose name the motion stands" এবং এটা লোকসভার ডিবেট ১৫.১২.৫৮ তারিখে আছে! সুতরাং পরিস্কার বলা আছে এবং মিঃ মুখার্জির যে বই তাতে আছে এ মোশন "A motion may be withdrawn only by the member who has moved it. The motion which has not been moved but of which notice only has been given does not become a property of the House" অতএব ক্লিয়ার যে দিস ইজ নট দি প্রপার্টি অফ দি হাউস। তিনি আশেপাশে ঘুরেছেন এবং ক্যাটিগোরিক্যালি বলছেন I am not going to name. সুতরাং ইজ নট দি প্রপার্টি অব দি হাউস? গতকাল ভোট দিয়ে অবৈধ কাজ করা হয়েছে যেটা কোনও রুলসেই সাপোর্ট করে না। মেজ বইতেও পরিস্কার বলা আছে। মোশন যেটা মিনিস্টার মুভ করছেন না সেটা হাউসের প্রপার্টি হতে পারে না এবং মোশন on behalf of the member cannot be meed কিন্তু যদি মেম্বার বলে যে আমি পারমিশন দিচ্ছি তাহলে সেটা আলাদা কথা। মেম্বার বলছেন আমি মুভ করছি না কিন্তু তা সত্ত্বেও মুভ করা হয়েছে। এটা একটা আপনি ব্যাড প্রিসিডেন্ট ক্রিয়েট করেছেন। আপনি ৩-৪ দিন বসেই একটা ব্যাড প্রিসিডেন্ট ক্রিয়েট করাবেন এটা ঠিক নয়। দে also know very well সুতরাং যে মোশন ভোটে দেওয়া হয়েছে সেটা ইরেগুলার এবং ইললিগ্যাল। এবং সেটা ভোটে দেওয়া যায় না। আপনি যে অ্যামেণ্ডমেন্ট অ্যালাউ করেন নি, আমাদের মুভ করতে দেন নি সেটাও আবার ভোটে দিয়েছেন। এই রকম প্রিসিডেন্ট আগে অ্যাসেম্বলির ইতিহাসে হয় নি। সুতরাং আপনি এটা একটু দেখবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, হাউসে আসবার আগে আপনার কাছে বই নিয়ে গিয়ে দেখিয়েছি যে এটা হয় না। আমরাও চাই না যে একটা উত্তপ্ত

অ্যাক্রিমণি এখানে তৈরি হোক। আমার দুর্ভাগ্য মুখ্যমন্ত্রী যিনি লিডার অফ দি হাউস তিনি সেনস অফ প্রোপোরশন হারিয়ে ফেলেছেন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু যা বলেছেন তার চেয়ে নূতন কিছু বলছেন না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মেজ পার্লামেন্টারি প্র্যাকটিসে ২০ তম সংস্করণে ৩৮৩তে আছে এ মোশান ...........

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** একটা জিনিস বারবার শোনা যায় না। এই কথা সুব্রতবাবু, লিডার অফ দি অপোজিশন বলেছেন, অমলবাবু বলেছেন, বলেছেন বলে এর পর আর শোনা যায় না। আমি লিডার অফ দি হাউসকে বলব তিনি যদি এই সম্বন্ধে হাউস কে কিছু এনলাইটেন্ড করতে পারেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এই মাত্র কি যে চেঁচামেচি হলো আমি তা শুনিনি। কিন্তু সুব্রতবাবু যেটা প্রশ্ন করেছেন তাতে আমার নিজের ধারনা হচ্ছে আমাদের পক্ষের এবং ওদের পক্ষের সব কথা শুনে যে আপনার বোধ হয় এটা একটু দেখা দরকার। এটা একটা রাজনৈতিক ব্যাগার নয়। কিন্তু একটা প্রিসিডেন্ট হবে এবং সেটা ঠিক থাকে ঠিক আছে যেটা আপনি বিচার করবেন। আপনি যদি পরামর্শ চান তাহলে আমরা তা করতে পারি। কিন্তু এটা আর একবার বিচার করা দরকার। সব কথা শুনে আমার মনে হচ্ছে যে এটা এতোটা সহজ জিনিস নয়। সুব্রতবাবু বই থেকে দুবার দুটো রুলিং পড়লেন, মেজ পার্লামেন্টারি প্র্যাকটিস থেকে কিন্তু একটা অসুবিধা বুঝতে পারছি যে প্রিসিডেন্ট হতে চলেছে একটা জিনিস। এই ক্ষেত্রে আপনার রুলিং যদি ঠিক থাকে ঠিক আছে কিন্তু যদি ঠিক না থাকে, যদি পরিবর্তন করতে হয় তাহলে আপনাকে সেটা সারকুলেট করতে হবে। কারণ আজই হয়ত এই হাউস শেষ হয়ে যাচ্ছে। অথবা মেয়াদ শেষ হবার আগে যদি হাউস হয় তাহলেও আপনি সেখানে বলতে পারেন, যাই হোক সবটাই আপনার বিবেচনার বিষয়। আমার মনে হয় এটা এমন একটা বিষয় যেটা আর একবার বিবেচনা করলে ভালো হয়. এটাই আমার পরামর্শ।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি সুব্রতবাবুর পয়েন্ট অফ অর্ডার শুনেছি। লিডার অফ দি অপোজিশনও কিছু বললেন, জয়নাল সাহেবও বক্তব্য রাখলেন অমলবাবুও সাপোর্টে কিছু বললেন এবং লিডার অফ দি হাউসও বক্তব্য রেখেছেন। এই সম্বন্ধে আমি একটা কথা বলতে চাই যে কালকে যে ঘটনা ঘটেছিল, যখন চেঁচামেচি আরম্ভ হল তখন অমলবাবু আমার কাছে এসে বললেন যে এই রকম নজির আছে, পার্লামেন্টেও নজির আছে যে মুভার যদি না থাকে তাহলে অন্য লোক অন হিজ বিহাফ মুভ করতে পারেন। এই রকম তিনি দু একটি নজির দেখিয়েছেন। যা দেখে আমি স্যাটিসফাই হয়েছিলাম যে মুভার যদি না থাকে তাহলেও সেটা মুভ করা যায়। আপনাদের নিশ্চয় মনে আছে কালকে আমি পরিস্কারভাবে বলেছিলাম যে যত অ্যামেণ্ডমেন্ট মুভ হয়েছে একসেপট অ্যামেণ্ডমেন্ট ২০ অর্ডারে আছে, আর সমস্ত অ্যামেণ্ডমেন্ট অ্যাজ মুভড করেছিলাম। এখন প্রশ্ন হচ্ছে অ্যামেণ্ডমেন্টগুলি মুভড হয়েছে.

এবং প্রিসিডেন্ট হিসাবে আমাকে কাগজ পত্র, বই দেখালেন অমলবাবু যা সম্বন্ধে আমি স্যাটিসফায়েড হয়েছি যে মুভার না থাকলেও যে সেটা হাউসের প্রপার্টি এবং অন্য লোক মুভ করতে পারেন। তাহলেও আপনারা যখন বলছেন আমি রেকর্ড দেখব বই দেখব এবং পার্লামেন্টকে এবং আমাদের হাউসে নজির আছে কি না দেখব। সেইসব দেখবার পর যদি আমি মনে করি এই সম্বন্ধে কিছু পরিবর্তন করা উচিত তাহলে নিশ্চয় করব এবং হাউস না থাকলে আমি আমার রুলিং সকলের কাছে পাঠিয়ে দেব।

**শ্রী আবদুস সাত্তার :** কিন্তু মুভার যদি না থাকে।

**মিঃ ডেপুটি স্পিকার :** রুলিং এর পর বলবার আর কোনও স্কোপ থাকে না। আমি আবার সমস্ত রেকর্ড দেখে যদি দরকার হয় তখন আমি সেকেণ্ড থট দেব।

[3-20 – 3-30 P.M.]

**শ্রী আবদুস সাত্তার :** আমি বলছি মুভার নিজে উঠে বলেছেন যে আমি মুভ করব না।

**Mr. Deputy Speaker :** That is in the record. I shall examine that.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আরও দুটি প্রস্তাব করেছিলাম—মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলাম যে আপনি বলতে পারেননি, তারজন্য আমাদের পক্ষ থেকে আমরা দুঃখ প্রকাশ করছি এবং সেই সঙ্গে আপনাকে অনুরোধ করছি যে পরিস্থিতির সৃষ্টি হয়েছিল বিতর্কের সময় তার ভিত্তিতে আপনি সুনীতি চট্টরাজকে বহিষ্কার করেছিলেন। আজকে বিধানসভার শেষ দিন, আপনি যদি অ্যাট লিস্ট এটা উইথড্র করেন তাহলে আবহাওয়াটা ভাল হয় এবং আপনারও একটা গুড জেসচার হয়। মুখ্যমন্ত্রী এখানে রয়েছেন, হোয়াট এভার হ্যাপেন্স আমরা নিজেরা মনে করি এটা খারাপ ব্যাপার। সুতরাং আমার এই প্রস্তাব আপনি বিবেচনা করবেন। এর চেয়ে অতীতে আরও দুঃখজনক ঘটনা ঘটেছিল, আপনার কাছে অ্যাপিল করলে আপনার বিচারে আপনি সেটা পরিবর্তন [illegible]। অতীতে এর চেয়েও কঠিন ঘটনা ঘটেছে। এখানে চিফ মিনিস্টার [illegible], পার্লামেন্টারি মিনিস্টার ইজ হেয়ার অ্যাণ্ড ডেপুটি স্পিকার ইজ অলসো হেয়ার, দে ক্যান রিকন্সিডার দি হোল ম্যাটার।

**Shri Bhakti Bhusan Mandal :** On a point of order, Mr. Deputy Speaker, Sir, I want to place before you only one thing. We can consider this matter under Rule 364. It is written there that in all such cases the matter can be considered, and you are to act according to the said rule. Parliamentary Affairs Minister is also here. I submit, Sir, that so far as this matter is condemed—about what happened yesterday —as there is no specific provision in this respect, you have acted under rule 364, the residuary power that has been given to you. I think the step you have taken in the matter is correct and we have nothing to do about this.

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো আমি আগেই সকালে বলেছি যে যেহেতু ডাঃ জয়নাল আবেদিন কারোর মুখপাত্র নয়, কংগ্রেসের মুখপাত্র নয় সেজন্য লিডার অব দি অপোজিশন যদি থাকেন, সুব্রত বাবু যদি থাকেন তাহলে ওঁরা বললে ওটা তক্ষুণি খারিজ হয়ে যায়। তবুও আমি লিডার অব দি হাউস হিসাবে বলছি এটা উপাধ্যক্ষ মহাশয়, আপনি খারিজ করে দিন, ভদ্রলোককে আসতে দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রত বাবু, এই ব্যাপারে একটা লিখে দিন।

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মুখ্যমন্ত্রী যে কথা বলছেন যে ডাঃ জয়নাল আবেদিন কোন ক্যাপাসিটিতে বলছেন, আমি মুখ্যমন্ত্রীকে বলব আপনি লিডার অব দি হাউস, আপনি আমাদের চেয়ে অনেক অভিজ্ঞ ব্যক্তি, আপনি জানেন ডাঃ আবেদিন যদি কোনও পোস্ট হোল্ড না করেন তাহলে তিনি কোনও কথা বলতে পারবেন না এমন কোনও কথা নেই। হি ইজ নট ইন এ পজিশন টু সে অন বিহাফ অব দি কংগ্রেস কিন্তু তিনি এম এল এ হিসাবে বলতে পারেন, তাঁর বলার অধিকার আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সাত্তার, আপনি তো ছিলেন না। মুখ্যমন্ত্রী ডাঃ আবেদিনকে বলেছেন আপনি কি অন বিহাফ অব দি পার্টি বলছেন, না, অ্যাজ এ মেম্বার বলছেন? তিনি বললেন আমি একজন এম এল এ হিসাবে বলছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গত কয়েকদিনের প্রবল বর্ষণের ফলে কাঁথী মহকুমা শহর, মেদিনীপুর, ২৪ পরগনা, হুগলি এবং কোলকাতার বিভিন্ন অঞ্চলের লক্ষ লক্ষ মানুষ বন্যা কবলিত হয়েছে। দীর্ঘক্ষণ ধরে বন্যা সম্পর্কে এখানে আলোচনা হচ্ছে। আমি আমার এলাকায় ছিলাম এবং দেখেছি গত বৃস্পতিবার বন্যা হয়েছে। শুক্রবার সকাল ১০ টায় আমি যখন ১০ মাইল নৌকা করে হেড কোয়ার্টার্সে গিয়ে পৌছালাম তখন দেখলাম এগ্রা এক এবং দুই নম্বর ব্লকের বি ডি ও কিছু পরিমান ত্রাণ সামগ্রী বন্যা কবলিত এলাকায় পাটিয়েছেন। আমি ১৯৬০ সাল থেকে কাঁথি মহকুমায় বন্যা দেখেছি। কিন্তু এবছরের বন্যায় যে দ্রুততার সঙ্গে বন্যা কবলিত এলাকায় ত্রাণ সামগ্রী পাঠানো হয়েছে সেটা ইতিপূর্বে কখনও দেখিনি। প্রয়োজনের তুলনায় সেই ত্রাণ সামগ্রী প্রচুর ছিল না ঠিকই, কিন্তু সরকারি প্রশাসনের পক্ষ থেকে ত্রাণ সামগ্রী পাঠানোর ব্যাপারে দ্রুততার অভাব ছিল এটা বলা যায় না। আমি দেখেছি ত্রাণ কার্য পরিচালনা করবার জন্য জেলা শাসকের কাছ থেকে সিভিল ডিফেন্সের স্পিড বোট কাঁথী মহকুমা এবং এগ্রা থানায় গিয়ে পৌছেছে এবং ত্রাণ এবং উদ্ধার কার্য ভালভাবেই চলেছে। রবিবার দিন এগ্রা হাই স্কুলকে রিকুইজিসন করে এগ্রা ১ এবং ২নং ব্লক, পটাশপুর, মোহনপুর প্রভৃতি বন্যা কবলিত এলাকায় ত্রাণ সামগ্রী পাঠাবার চেষ্টা করা হয়েছে। এখানে বলা হয়েছে ব্লকে ব্লকে সেক্টর খুলে কাজ করবার ব্যাপারে প্রশাসন দায়িত্ব পালন করেননি। আমি বাস্তব উপলব্ধি থেকে বলতে পারি এবং বিভিন্ন এলাকা ঘুরে এটাই দেখেছি সরকারি প্রশাসন যন্ত্র যথাসাধ্য চেষ্টা করেছে দুর্গত মানুষদের সাহায্য করবার জন্য এবং এই কার্যে আমাদের বন্ধু পঞ্চায়েতেও এগিয়ে এসেছে। বন্যা কবলিত মানুষদের উদ্ধার এবং তাদের পুর্নবাসনের জন্য অতীতে যে ব্যবস্থা করা হয়েছিল এবারেও সেই ব্যবস্থা করা হয়েছে। স্যার, এই ব্যাপারে আমি অন্য একটা কথা বলব। আমাদের কাঁথী মহকুমার

পাশেই সমুদ্র অবস্থিত এবং সমুদ্রেই সমস্ত জল গিয়ে পড়ে। আমি দেখেছি জল নিস্কাশণের অব্যবস্থার জন্য এই এলাকা বার বার বন্যা কবলিত হয়ে যায়। তাই আমি সেচমন্ত্রীকে অনুরোধ করছি বন্যার পর ওখানে বিশেষজ্ঞ ইঞ্জিনিয়ারদের পাঠিয়ে জল যাতে ভালভাবে নিস্কাষণ হয় তার ব্যবস্থা করুন। কেননা যে ব্যবস্থা রয়েছে সেটা প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয়। ঘটনাস্থল দেখে অতিরিক্ত স্লুইস ভেন্টেজ কিভাবে বাড়ানো যায় সেই ব্যাপারে একটা সমীক্ষা করে ব্লু প্রিন্ট ছাপিয়ে দেবার ব্যবস্থা করুন। আমার বাস্তব অভিজ্ঞতা হচ্ছে আরও কিছু অ্যাডিশন্যাল চ্যানেল অব ড্রেনেজ করা দরকার। কাঁথী মহকুমা বন্যা কবলিত হবার মূল কারণ হল সুবর্ণরেখা এবং কেলোঘাই নদী।

[3-30 – 3-40 P.M.]

কেলেঘাই নদীর রক্ষা করতে হবে। এর পাড় মেরামত করতে হবে। এর এক্সট্রামেশন ভাল ভাবে করতে হবে। দ্বিতীয়ত সুবর্ণরেখা পরিকল্পনা এবং ব্যারেজ স্কীম যেটা আমরা গ্রহণ করেছি সেটা এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার অনুমোদন দেয়নি। এখানে প্রধানমন্ত্রী এসেছিলেন এবং মুখ্যমন্ত্রী সেচ মন্ত্রী এই প্রশ্নটা তুলেছিলেন। রাজীব গান্ধী বললেন দিল্লিতে গিয়ে, সেচ মন্ত্রী এর সম্বন্ধে আলোচনা করুন। আমরা সংবাদ পত্রে জানলাম, সেচমন্ত্রী দিল্লিতে এই প্রস্তাব তুলেছিলেন—তাকে কেন্দ্রীয় সরকার বললেন এখন কোনও টাকা নাই। সুবর্ণরেখা পরিকল্পনা এখন কার্যকরী করা সম্ভব হবে না। যদি এই পরিকল্পনা কার্যকরি না হয় তাহলে বন্যার হাত থেকে কাঁথি মহকুমা মানুষরা কোনদিন রক্ষা পাবে না। তাঁরা বারবার দাবি জানাচ্ছে যে সুবর্ণরেখা পরিকল্পনা কার্যকরি করতে হবে। এই পরিকল্পনা কার্যকরি করতে না পারলে কাঁথি মহকুমার মানুষ বন্যার হাত থেকে রক্ষা পাবে না। এর কারণ হচ্ছে এই যে জলের চাপটা সাধারনত নিম্ন ভাগে আসবে। এবং কাঁথি নিম্ন ভাগে অবস্থিত। সামান্য জল যদি যায় তাহলে কাঁথি মহকুমাতেই এটা পৌছাবে। আমরা জানি সরকার যথেষ্ট উদ্যোগ গ্রহণ করেছেন এবং খুব জোরদার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। বন্যা প্রতিরোধের ব্যাপারে কিন্তু ভবিষ্যতে যাতে বন্যা প্রতিরোধ করা যায় তার জন্য সরকার পক্ষ থেকে এবং আমি অনুরোধ জানাচ্ছি এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করুন। এই বলে সুমন্ত হিরা মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আর বিরোধী দলের যে প্রস্তাব তাকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Mr. Mukherjee, you may now move your motion.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the resolution suspending Honourable Member Shri Suniti Chattaraj from the House for the rest of the session is hereby rescinded and the member may please be allowed to attend the session.

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার কালকে আমি এই ব্যাপারে একটা মোশন এনেছিলাম। আজকে আর একটা মোশন এসেছে। কিন্তু একটা জিনিস ক্লিয়ার হওয়া দরকার সেটা হচ্ছে এই আপনি রুলিংটা রিভোক করছেন না রিউনোটিভ মেজার তাকে রিভোক করছেন। একটা

রুলিং অনুসারে পিউনেটিভ মেজার এসেছে। সেই পিউনিসিভ্‌ট মেজারটাকে উইথড্র বা রিভোক করার ব্যাপারে আপত্তি রয়েছে। আপনি যে রুলিং দিয়েছেন সেটা হাউসের অপিনিয়ন নিয়েই করা হয়েছে। একটা জিনিস বলি ভদ্রতার সীমা যাতে ভবিষ্যতে কোনও মেম্বার ছেড়ে না যায় সেই জন্যই আমি রুলিং দিয়েছি। প্রিভেনটিভ মেজার আপনি নিয়েছেন। এখন প্রশ্ন আসছে আপনি কোনটা গ্রহণ করছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রুলিং রিভোক করার কোনও প্রশ্ন আসছে না। হাউস যদি মনে করে সাসপেনসন অর্ডার উইথড্র করে নিতে পারে। The motion of Shri Subrata Mukherjee that the resolution suspending Hon'ble Member Shri Suniti Chattaraj from the House for the rest of the session is hereby rescinded and the Member may please be allowed to attend the session, was then put and agreed to. এটা আপনারা গ্রহণ করবেন কি না সেটা আপনাদের বিবেচ্য আমি এখন এটা ভোটে রাখছি। এখন দেখছি—সকলেই সমর্থন করেছেন। সুনিতি চট্টরাজ হাউসে আসতে পারেন।

**श्री देउकिनन्दन पोद्दार :** माननीय उपाध्यक्ष महोदय, आप जानते हैं कि इसवार जो अति वृष्टि हुई हैं, उससे जिलों–देहाती इलाकों में जलप्लावन तो हुआ ही हैं किन्तु कलकत्ता नगरी तो प्रायः जल-मग्न ही हो गया। अभी तक कहीं-कहीं नीचे का अंचल जल में डूवा हुआ हैं। इससे विशेप क्षति वस्ती वासियों को हुई हैं। सर, आपतो जानते ही हैं कि हमारे अंचल में वस्ती अंचल वहुत हैं। इन बस्तियों के लोग इस अतिवृष्टि से पूर्ण रुपेण वुरी तरह से प्रभावित हुए। लेकिन बड़े दुख के साथ कहना पड़ता हैं कि इन इलाकों में जरुरी सामग्री बितरित करने के बजाय राजनीति खेली जा रही हैं। जोड़ासाँकू वस्ती इलाके में जो रीलीफ की कार्यवाई की गई, बह नहीं के वरावर है। थाना अधिकारियों ने रीलीफ की सम्पूर्ण सामग्री उपवृत्त अंचल केला बगान, मार्कस स्कायर आदि वस्तियों में सी. पी. एम. पार्टी के कैडरों को त्रानसामग्री दे दिया। उपाध्यक्ष महोदय, आपको सुनकर आश्चर्य होगा कि उन मार्क्सवादी कैडरों को द्वारा घर-घर में एक-एक मुठी चाल-दाल वितरण किया और कहीं तो एक मुठ्ठी भी चावल-दाल नहीं मिला। उन मार्क्सवादी कैडेरों ने जो चावल दिया, वह इतना नगण्य और खराव हैं कि आदमी कुछ खा नहीं सकता हैं। उपाध्यक्ष महोदय, मैं उन चावलों को लाया हूँ, जो आपके सामने पहुँचा दूँगा। मै आपके द्वारा मुख्यमंत्री से आनुरोध करता हूँ कि वे हाउस के सदस्यों को लेकर एक सर्व दलीय कमेटी बनावें, जो बगर के पीड़ित अचँलों की जाँच करें रीलीफ के वारे में जाँच करें। सर्व दलीय कमेटी यह तदन्त करे–इन्कायरी करे कि जोड़ासाँकु थाने और वड़ा वाजार थाने के अन्दर कम्युनिस्ट पार्टि के कैडरों ने कितना रिलीफ का सामान वितरण किया और किस को दिया?

जोड़ा साँकू थाने ने मार्क्सवादियों के हाथ में रिलीफ का सामान दे दिया—मोतीलाल को दिया गया। उन्हीं के हाथ रिलिफ का भार सौंप दिया गया। लेकिन मैं पुरे प्रमाण के साथ कह सकता हूँ कि कुछ-कुछ घर ऐसे भी हैं, जहाँ एक मुट्ठी भी चावल नहीं पँहुचा। बड़ा बाजार थाने में पूजा पण्डाल में खाद्य सामग्री के पैकेट बनाये गये। २६-९-८६ को हजारों पैकेट बनें जो सात नम्बर में बारो कमेटी के जो मार्क्सवादी सदस्य हैं, उनके हाथों में सुपुर्द कर दिया गया। यह पैकेट उन्हीं को भेजा गया जो सी. पी. एम. के कैडर हैं। मैं निवेदन करूँगा कि सरकार इसकी इन्कायरी करावे।

ड्रेनेज की जो व्यवस्था है, वह बहुत ही दयनीय है। उसकी कभी भी सफाई नहीं होती। इसका परिणाम यह हुआ हैं कि वहाँ पर रहने वाले विशेष कर जो हरिजन जीवन बचाने के लिए रहते हैं, वे खुलकर साँस नहीं ले पा रहे हैं। सारी जगहों में गन्दगी फैल गयी हैं। गन्दे जल नालों के बस्तियों में फैल गया है। बड़ा बाजार पूजा कमेटी में त्राण-सामान लेकर कम्युनिस्ट पार्टी मार्क्सवादी कैडरों के हाथों में सौंप दिया गया।

मैं माननीय मुख्यमंत्री से निवेदन करूँगा—अपील करूँगा कि एक सर्व दलीय कमेटी हाउस के सदस्यों को लेकर बनावे जो इन्कायरी करे तदन्त करे कि जो सामान मार्क्सवादी कैडरों के हाथों दिया गया था, वह ठीक से उचित लोगों में वितरण हुआ या नहीं? क्या रीलीफ का सामान खास कर मार्क्सवादी कैडरों के हाथों में देकर वितरण करने के लिए कहा गया था? बड़ा बाजार अंचल में कांग्रेसी कौंसिलार है, विधान सभा के सदस्य हैं और लोक सभा के सदस्य हैं, उनके हाथों में रीलीफ का सामान क्यों नहीं दिया गया- क्या ये सामान खाजाते? क्या यह सामान सी. पी. एम. पार्टी के कैडरों के हाथों में इसलिए दिया गया कि सी. पी. एम. पार्टी का प्रचार हो सके क्या इसी तरह से बन्या-पीड़ितों की सहायता की जाती हैं? इस सरकार ने रीलीफ सामग्री के वितरण के लिए जो व्यवस्था की हैं, मैं उसकी तीव्र निन्दा करता हूँ उसकी तीव्र भर्त्सना करता हूँ।

[3-40 – 3-50 P.M.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কংগ্রেস দলের মাননীয় সদস্যগণ বন্যা সম্পর্কে যে বক্তব্য রেখেছেন তার সামান্য কয়েকটি জবাব আমি আপনার মাধ্যমে দিতে চাই। স্যার, বন্যার মূল কারণ কি সেকথা ওঁরা একবারও বললেন না। দীর্ঘদিন ধরে ওঁরা এই রাজ্যে রাজত্ব করে গিয়েছেন কিন্তু কিছুই করেন নি। বিভিন্ন জেলার ইরিগেশন স্কীমগুলি কেন্দ্রীয় সরকারের কাছে পড়ে আছে, সেগুলি স্যাংশন করা হচ্ছে না এবং তারজন্য টাকাও বরাদ্দ করা হচ্ছে না। হুগলির ক্ষেত্রে বলতে পারি নিম্ন দামোদর প্রকল্প ওঁদের আমল থেকেই পড়ে আছে, সেটা কার্যকর করা হচ্ছে না অথচ ডি. ভি. সি থেকে জল ছাড়া হচ্ছে

এবং সেই জল আরামবাগকে ভাসিয়ে দিচ্ছে, সেই জল নিকাশের কোনও ব্যবস্থা এঁরা করছেন না। অনুরূপভাবে বেহুলা বেসিন স্কীম, ডানকুনি ড্রেনেজ স্কীম, দক্ষিণ সরস্বতী ও মেটিয়া খাল সংস্কার স্কীমও মঞ্জুর হচ্ছে না এবং তার কাজও হচ্ছে না। কেন্দ্রীয় সরকারের অবহেলার জন্য এই স্কীমগুলি পড়ে আছে। স্যার, ঘিয়াকুন্তি বেসিন স্কীমের সঙ্গে আমার কেন্দ্রের ৮টি থানা জড়িত। হুগলি জেলার এই স্কীমটি স্যাংশন হয়েছিল ১৯৭৬ সালে। সেই সময় সেচমন্ত্রী গণিখান চৌধুরী এর উদ্বোধন করেছিলেন কিন্তু একটা টাকাও এরজন্য খরচ করেন নি। বামফ্রন্ট সরকার গত ৮/৯ বছরে এর প্রায় ৫০ ভাগ কাজ করেছেন। কেন্দ্রীয় সরকার টাকা না দেবার জন্য বা নিকাশি স্কীমের বরাদ্দ বন্ধ করে দেবার জন্য সেই স্কীম কার্যকর হচ্ছে না ফলে অল্প জলেই বন্যা হচ্ছে। ডি. ভি. সি প্রকল্পের যে ব্যর্থতা তার কথা আপনারা সকলেই জানেন। ডাঃ মেঘনাথ সাহার পরামর্শ পর্যন্ত শোনা হয়নি। সেখানে ৮টি ড্যাম তৈরি হবার কথা কিন্তু ৫টি ড্যাম তৈরি হয়েছে, তিনটি ড্যাম আজ পর্যন্ত তৈরি হল না। আমাদের বামফ্রন্ট সরকারের মাননীয় সেচমন্ত্রী প্রভাস রায় এবং এখনকার মাননীয় সেচমন্ত্রী বিহার সরকারের সঙ্গে আলোচনা করে জায়গা নির্দিষ্ট করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের অবহেলার জন্য নতুন তিনটি ড্যাম তৈরি হচ্ছে না ফলে সামান্য বৃষ্টি হলেই বন্যা হচ্ছে। পশ্চিমবঙ্গ ও ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ব্যাপক খরা হওয়া সত্ত্বেও সামান্য ৫/৬ দিনের বৃষ্টিতেই ড্যাম থেকে জল ছাড়তে হচ্ছে। সেখানে প্রায় ৫০ হাজার কিউসেক জল ছাড়া হয়েছে। গতকাল ৪৭ হাজার কিউসেক জল ছাড়া হয়েছে এবং সঙ্গে সঙ্গে আরামবাগে কাল সন্ধ্যাবেলায় একটি বাঁধ ভেঙ্গে গেছে। পরিকল্পনার অভাবের জন্য এইভাবে বন্যার সৃষ্টি হচ্ছে কাজেই আমি বলব, মূল কারণে আমাদের যেতে হবে। এরপর স্যার, আমি এফ. সি. আই-এর কথায় আসছি। এফ. সি. আই.-এর গো-ডাউন যেগুলি আছে সেগুলি কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রনাধীন। সেখানে হুগলি জেলায় তার যে ম্যানেজার কেন্দ্রীয় সরকারের অফিসার সে ষড়যন্ত্র করছে। সেখানে গোডাউনগুলিকে খালি করে রেখে দেওয়া হয়েছে। কেবলমাত্র মগরা ও চিনসুরার গুদামে মাল আছে কিন্তু বিভিন্ন রাস্তা ডিসলোকেটেড হয়ে যাবার জন্য সেখান থেকে মাল নিয়ে যাওয়া যাচ্ছে না। কেন তিনি অন্য গুদামগুলিতে খাদ্যশস্য রাখেন নি তার জবাব তাঁকে দিতে হবে। কালকে জেলা ম্যাজিস্ট্রেটের ঘরে মিটিং হয়েছিল পঞ্চায়েত সমিতির সভাপতিদের নিয়ে—সভাধিপতি মিটিং করেছিলেন—আমিও সেই মিটিং-এ ছিলাম কিন্তু সেখানে সেই ম্যানেজার কোনও উত্তর দিতে পারেন নি বা কোনও কারণ দেখাতে পারেন নি। তিনি রাজী হয়েছেন কোনওভাবে কিছু মাল সেখানে পৌছাবেন। এইভাবে সেখানে কেন্দ্রীয় সরকারের অফিসারদের দিয়ে ষড়যন্ত্র করানোর চেষ্টা হচ্ছে। এখানে মান্নান সাহেব, শ্রদ্ধেয় শান্তিমোহন রায়, তাঁরা দলবাজীর কথা বলেছিলেন। আমি এ সম্পর্কে দুটি ছোট উদাহরণ দেব। মান্নান সাহেবকে আলাদাভাবে বলছি না। আমার কেন্দ্রের পোলবা ব্লকে দুজন কংগ্রেসি প্রধান আমনান এবং হারিত, তারা ডি. এম এবং ডি. ও'র অর্ডার বা নির্দেশকে ভায়োলেট করছে। সেখানে এই. আর. ই. পি. স্কীমের যে খাদ্য এবং টাকা জরুরি ভিত্তিতে দেবার কথা তা তারা আজ পর্যন্ত দেন নি। তারা বলছেন, দেবনা, সেই খাদ্য এবং টাকা দিয়ে বন্যার পরে রাস্তা সংস্কার করব। এই ভাবে সেখানে লোককে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে ক্ষেপিয়ে তোলার চেষ্টা হচ্ছে। আমি ওদের বলব, এত সহজে এ জিনিস করা যাবে না। স্যার, আমার এলাকায় পোলবা ব্লকে ভেড়ি এলাকায় ৫০টি বাঁধ মেরামত হচ্ছে এবং তারমধ্যে দিয়ে সেখানে একটা

গণ-উদ্যোগের সৃষ্টি হয়েছে। প্রায় ৫ হাজার মানুষ বাঁধগুলি রক্ষা করার জন্য সেখানে দিনরাত পরিশ্রম করছে। সরকার থেকে শুধু খালি বস্তা সেখানে দেওয়া হয়েছে। সমস্ত কিছু ডিসলোকেটেড হয়ে যাবার জন্য তারচেয়ে বেশি কিছু সরকার থেকে দেওয়া সম্ভব হয়নি কিন্তু সেখানকার জনসাধারণ দিনরাত পরিশ্রম করে সেই বাঁধগুলি রক্ষা করার চেষ্টা করছে। সেখানে কংগ্রেসের কৃষক আছে, বামফ্রন্টের কৃষক আছে—সকলে ঐক্যবদ্ধভাবে সেই কাজ করছে। এই যে গণ-উদ্যোগ বামফ্রন্ট সরকার সৃষ্টি করেছে এটা ওঁদের আমলে কল্পনাও করা যেত না। সরকার এই গণ-উদ্যোগকে সাহায্য করছে সেখানে খালি গানি ব্যাগ দিয়ে, পৌঁছানোর অসুবিধার জন্য এরচেয়ে বেশি কিছু দেওয়া সম্ভব হচ্ছে না। সেজন্য স্থানীয়ভাবে তারা সেখানে বাঁশ কাটছে, মাটি কাটছে, কেটে সেই কাজ করছে। আমার সঙ্গে গত পরশুদিন ডি. এম., এ. ডি. এম, এস. ডি. ও এক কোমর জল ভেঙ্গে সেখানে গিয়েছিলেন কিন্তু সেই প্রধান হারিত তিনি জিপে বসে থাকলেন, জল ভেঙ্গে যেতে পারলেন না। স্যার, এই হচ্ছে ওঁদের জনদরদের নমুনা। স্যার, হুগলি জেলাতে যে ক্ষয়ক্ষতি হয়েছে জেলা ম্যাজিস্ট্রেট মারফত সেই খবর সরকারের কাছে আসছে এবং আমরা সাহায্য পাচ্ছি। আমি ওঁদের বলব, দলবাজী না করে আসুন আমরা ঐক্যবদ্ধভাবে গ্রামবাংলার মানুষকে বাঁচাই, তাদের সাহায্য করি। এ ক্ষেত্রে আমার আরও আবেদন, শহর ও গ্রামের মধ্যে বিভেদ সৃষ্টি করবেন না। বোলপুরের এম. এল. এ. সুশোভনবাবু বললেন, শহরে কাজ করা হচ্ছে, গ্রামে হচ্ছে না। আমি বলব, বামফ্রন্ট সরকার সকলের জন্যই করছেন। সাংবাদিকরা শহরের প্রচারটা বেশি করছেন, গ্রামের প্রচারটা ভাল হচ্ছে না, গ্রামেও কাজ হচ্ছে, কাজেই গ্রাম, শহরের বিভেদ করবেন না। এই কথা বলে সুমন্তবাবুর প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সামসুদ্দিন আহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন্যা পরিস্থিতির উপরে যে আলোচনা আজকে চলছে, এটা দীর্ঘ আলোচনা এবং এই আলোচনার পরিপ্রেক্ষিতে আমি উত্তরবঙ্গ তথা মালদহ জেলার বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বর্ষা আরম্ভ হওয়ার আগে থেকেই মালদহ জেলায় দারুন বিপর্যয় চলছিল। সেই বিপর্যয় হচ্ছে গঙ্গার ভাঙ্গন। এই গঙ্গার ভাঙ্গনকে তরান্বিত করেছে এই কয়দিনের অবিরাম বর্ষণ, ঝড় এবং ঝড়ো হাওয়া। এই ঝড়ো হাওয়ার ফলে মালদহ জেলার মানিক চক ব্লক অর্থাৎ ধরমপুর গ্রাম পঞ্চায়েত তথা মানিক চক গ্রাম পঞ্চায়েত তথা গোপালপুর গ্রাম পঞ্চায়েত-এর প্রায় ১২টি গ্রাম নিশ্চিহ্ন হয়েছে। অবিরাম বর্ষণের ফলে এই ভাঙ্গনকে তরান্বিত করেছে এবং তারফলে অনেক পরিমান মানুষকে মুক্ত আকাশের নিচে দিন কাটাতে হচ্ছে। এই প্রসঙ্গে একটা গুরুতর কথা আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। আপনি জানেন যে ১৯৮০ সালে গঙ্গার তীর ভেঙ্গে, গঙ্গার এমব্যাঙ্কমেন্ট ভেঙ্গে গঙ্গা পাগলা নদী দিয়ে প্রবাহিত হয়েছিল এবং সেটাকে রোধ করা হয়েছিল ১৯৮১ সালে কেন্দ্রীয় সরকার তথা ফরাক্কা ব্যারেজের মাধ্যমে এবং সেটা অটুট আছে। পাথর নিক্ষেপ করে সেটা বন্ধ করা হয়েছিল। এই গঙ্গার এব্যাঙ্কমেন্ট ঝুঝুর থেকে আরম্ভ করে আগে মানিক চক পর্যন্ত আছে। এই বাঁধ ভেঙ্গে মানিক চক এবং তার সঙ্গে গঙ্গার এমন একটা গতি হয়েছে যেটা গোপালপুর গ্রাম পঞ্চায়েত দিয়ে গেছে এবং সেখান থেকে মিলকী হয়ে কালিন্দী নদী মাত্র ৩ মাইল দুরে সেটা সকলেই জানেন—কালিন্দী নদীর মধ্যে দিয়ে যদি গঙ্গা প্রবেশ করে তাহলে মহানন্দার

সঙ্গে যুক্ত হয়ে বাংলা দেশে প্রবাহিত হবে। এটা একটা জাতীয় সমস্যা এবং সেই ভাবে এর মোকাবিলা করা দরকার। আজকে ফরাক্কা ফিডার ক্যানেল যদি অকেজো হয়ে যায় তাহলে যারা চিৎকার করছেন, কলকাতায় বসে নানা কথা বলছেন তারা কিন্তু শুকিয়ে যাবেন কারণ জাহাজ ভিড়বে না। যে উদ্দেশ্য নিয়ে ফরাক্কা ব্যারেজের এই ফিডার ক্যানেল হয়েছিল সেটা নষ্ট হয়ে যাবে। গঙ্গা কালিন্দী হয়ে, মহানন্দার মধ্য দিয়ে প্রবাহিত হয়ে বাংলা দেশে চলে যাবে। গঙ্গা যেখানে ভেঙ্গেছে গোপালপুর, ময়না সেখান থেকে মাত্র ৩ মাইল দুরে হচ্ছে কালিন্দী নদী। যে হারে গঙ্গা ভাঙ্গছে এবং যে হারে বর্ষণ চলছে, এই বর্ষণের ফলে ইরোশনও চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে এই প্রস্তাব রাখছি যে এটা একটা জাতীয় বিপর্যয় এবং এটাকে রোধ করার জন্য সামরিক কায়দায় ব্যবস্থা নেওয়া দরকার। আমি জানি হয়ত অর্থের সংকুলান হবেনা। কিন্তু এই অর্থ সংকুলানের জন্য কেন্দ্র এবং রাজ্য যৌথ ভাবে, যে রকম ভাবে তফি ভাঙ্গনকে রোধ করা হয়েছিল, প্রায় ১২ কোটি টাকা খরচ করা হয়েছিল, সেই ভাবে ইমিডিয়েটলি ব্যবস্থা করা দরকার। যে ভাবে গঙ্গা কালিন্দী নদীতে প্রবেশ করতে চাচ্ছে যদি সেই ভাবে এর ব্যবস্থা না নেওয়া হয় তাহলে আমাদের আশঙ্কা মালদা জেলা তথা মালদা এলাকাকে কোথায় তলিয়ে নিয়ে যাবে আমি জানিনা, সব গঙ্গায় বিলিন হয়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরও ২/৩টি কথা বলে আমার বক্তব্য শেষ করব। এই যে ঝড়ো বাতাস এই বাতাসের ফলে আমাদের মালদা জেলা মাটির গর্ভে চলে যাবার আশঙ্কা রয়েছে।

(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়)

[3-50 – 4-00 P.M.]

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিনের প্রবল বর্ষণে পশ্চিমবাংলার কয়েকটি জেলায় যে ব্যাপক তাণ্ডবলীলা বয়ে গেল যার ফলে শহর এবং গ্রাম দুটি দিকই বিপন্ন হয়েছে। সত্যি কথা বলতে কি, দ্রুত যে ভাবে গ্রামে রিলিফ পৌছনোর দরকার ছিল, তা পৌছায়নি, পৌছনো সম্ভব ছিল না। আমি একটা বিশেষ কথা বলবো, অসুবিধা এবং চক্রান্তের কথা। যখন দক্ষিণ ২৪ পরগনায় লক্ষাধিক লোক বিপন্ন সেই সময় কতিপয় সমাজ বিরোধী গোসাবা এবং বাসন্তীর মুল সড়ক যোগাযোগের রাস্তা কেবল মাত্র মাছ ধরার তাগিদে কেটে দিয়ে সেখানে কোনও ত্রাণ সামগ্রী পৌছতে দেয়নি। কলকাতা থেকে রাতের বেলা দুখানি লরিতে ত্রাণ সামগ্রী নিয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে, সন্দেশ খালি, বাসন্তীতে যৌথ ভাবে সেই রাস্তা বাঁধার চেষ্টা চলছে, সেখানে তাদের সামনে আবার একটা জায়গায় নুতন করে পি. ডব্লু. ডি'র পাকা রাস্তা কেটে দেওয়া হয়। যার ফলে ত্রাণ সামগ্রী সহ সেই লরি দুটি কলকাতায় ফিরে আসতে বাধ্য হয়। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে ভাবে চক্রান্ত করে রাস্তা কাটা হয়েছে, এর পেছনে কি কারণ থাকতে পারে এটা খুঁজে বার করা দরকার। হাজার হাজার মানুষ জলবন্দী। তাদের জন্য ত্রাণ সামগ্রী পাঠানোর জন্য যে ভাবে তৎপরতার সঙ্গে জেলা প্রশাসনের পক্ষ থেকে ব্যবস্থা করা হয়েছিল, সেটাকে তারা পাঠাতে দিলনা। আজকে আমি বলতে পারি, যে ভাবে দ্রুততার সঙ্গে জেলা প্রশাসন ত্রাণ সামগ্রী পাঠানোর জন্য ব্যবস্থা করেছিলেন, তা সত্যই প্রশংসনীয়। কিন্তু দুর্ভাগ্য সেটা

তাদের কাছে পৌঁছায়নি। সংবাদ পাবার সঙ্গে সঙ্গেই ৪০ ব্যাগ চিঁড়ে, ২ কুইন্টল গুড়, ১৫ কুইন্টল চাল, ত্রিপল ১৫০ পিস, ওষুধ, কাপড়, জামা, গুঁড়ো দুধ জেলা প্রশাসন থেকে পাঠানো হয়েছে। দ্বিতীয় দফায় ১৪০ কুইন্টাল গম, ৫০ কুইন্টল চাল এবং তৃতীয় দফায় ২০০ কুইন্টল গম ১২০ কুইন্টল চাল, ১০,০০০ লিটার কেরোসিন তেল প্রতি ব্লকে পাঠানো হয়েছে। বি. ডি. ও.'র কাছ থেকে গ্রামের মানুষের কাছে সঙ্গে সঙ্গে যাতে ত্রাণ সামগ্রী পৌঁছয়, জেলা কর্তৃপক্ষ সেই ব্যবস্থা করেছে। ৬০টি স্থানের নদী বাঁধ কেটে জল বের করার ব্যবস্থা করা হচ্ছে। আমি বলে রাখি, বাসন্তীতে ৬০টি জায়গায় নদী বাঁধ কেটে জল বের করতে হচ্ছে, যদিও এখনও পাকা রাস্তার উপর দিয়ে জল বয়ে যাচ্ছে। সম্পূর্ণ জল বের করা সম্ভব এখনও হয়নি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে একটা কথা স্মরণ রাখতে বলি, সামনে কোটাল, আবার যাতে নোনা জল ঢুকে সমস্ত এলাকা প্লাবিত না করে দেয় এইটুকু তিনি দেখবেন, এই আমার তাঁর কাছে অনুরোধ। এছাড়া রিলিফ প্রসঙ্গে বলতে পারি, আমরা জানি প্রতি জেলায় প্রত্যেকটি বি ডি ও কে নির্দেশ দেওয়া হয়েছে, কি গ্রাম পঞ্চায়েত, কি পঞ্চায়েত সমিতি যেখানে যে হেডে যত টাকা থাকুক, যতটুকু যে ভাবে সংগ্রহ করা সম্ভব হয়েছে তার বিন্দু মাত্র কার্পন্য না করে কোথাও এন. আর. ই পি., কোথাও বিগ এন. আর. ই. পি., কোথাও বীজ কর্পোরেশনের টাকা, সঙ্গে কোথাও ক্যাশ, জি. আর. হিসাবে কোথাও চিঁড়ে, গুড় কিনে সঙ্গে সঙ্গে তারা বিতরণ করেছেন, একটা ব্লকের উদাহরণ দিয়ে বলা যেতে পারে ২ থেকে ৩ লক্ষ টাকা এই সমস্ত বিপন্ন মানুষের সাহায্যের জন্য সঙ্গে সঙ্গে তারা খরচ করে বসেছে এবং পরবর্তীকালে জেলা কর্তৃপক্ষের পক্ষ থেকে যখন সাহায্য এসেছে, সেটাকে তারা কাজে লাগিয়েছে। কোথাও হয়তো বৃক্ষ রোপনের টাকা রয়েছে, তাও খরচ করতে বলা হয়েছে এবং সুষ্ঠু ভাবে তা ত্রানের জন্য বিতরণ করা হয়েছে। জি. আর. এর সামগ্রীও বিতরণ করা হয়েছে। সর্ব শেষে শুধু একটা কথা বলব, এফ সি. আই. থেকে চাল পাঠানো হচ্ছে, এটা একটা চক্রান্ত পচা, নোংরা, গন্ধ, অখাদ্য চাল পাঠানো হচ্ছে, আমি গতকাল দেখে এসেছি এফ. সি আই. এর গোডাউনে, এই ডামাডোলের বাজারে এই ধরণের চালগুলো তারা গরিব মানুষ, যারা অনাহারে আছে তাদের খাইয়ে—তারা এতে অসুস্থ্য হতে পারে, সেইগুলো বিতরণ করা হচ্ছে। আর একটি অনুরোধ, সেখানে অবিলম্বে যাতে বেশি পরিমানে ত্রিপল এবং অন্যান্য ত্রাণ সামগ্রী পাঠানো হয় তার জন্য আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীকে বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাম্প্রতিক অতিবৃষ্টির ফলে সারা পশ্চিমবঙ্গে যে ভয়াবহ বন্যা দেখা দিয়েছে তাতে অবিলম্বেই বিরাট ক্ষয়-ক্ষতি হয়ে গেছে। এই প্রসঙ্গে আলোচনার জন্য আজকে এই সভায় তিনটি প্রস্তাব উত্থাপিত হয়েছে। আমি মাননীয় সদস্য সুব্রত মুখার্জির প্রস্তাবটিকে সমর্থন করছি এবং সেই সঙ্গে মাননীয় সদস্য সুমন্ত হীরা ও মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয়ের প্রস্তাব দু'টির বিরোধিতা করছি। স্যার, আমি আশ্চর্য হয়ে যাচ্ছি সরকার পক্ষের প্রস্তাবের স্বল্পতা দেখে! যেখানে ভয়াবহ বন্যায় ক্ষয়ক্ষতির ভয়ঙ্কর অবস্থা সেখানে সরকার পক্ষ থেকে মাত্র চার লাইনের একটি প্রস্তাব এখানে উপস্থিত করা হয়েছে। আমার মনে হচ্ছে জনগণের কাছ থেকে বন্যার ভয়াবহতা গোপন করার জন্যই বোধ হয় এই প্রচেষ্টা নেওয়া হয়েছে। বন্যার ভয়াবহতা যাতে জনসম্মুখে

প্রচারিত না হয় তার জন্যই সরকারি প্রস্তাবের ভাষা এত সংক্ষিপ্ত। স্যার, ইতিপূর্বে মাননীয় সদস্যরা মেদিনীপুর, কলকাতা, হাওড়া, হুগলির বন্যা পরিস্থিতির বিষয়ে এখানে বিস্তারিত ভাবে আলোচনা করেছেন। আমি আর ঐ সমস্ত জেলা গুলির কথা এখানে উল্লেখ করছি না। আমি মুর্শিদাবাদ, নদীয়া, মালদহ এবং বীরভূমের অতিবৃষ্টি জনিত ক্ষয়ক্ষতির কথাই এখানে উল্লেখ করতে চাই। স্যার, গত ২৭, ২৮ এবং ২৯ তারিখ আমি মুর্শিদাবাদ জেলার আমার নির্বাচনী কেন্দ্র হরিহর-পাড়ায় ছিলাম। আমি দেখেছি ক্রমাগত দু'দিন ধরে বৃষ্টি হওয়ার ফলে ওখানে অনেক ঘর-বাড়ি পড়ে গেছে। বহু মানুষ গৃহহারা হয়েছে। সে সমস্ত মানুষেরা আমার কাছে এসে বলেছে, 'আপনি কলকাতায় গিয়ে আমাদের জন্য একটু ব্যবস্থা করুন।' ওখানে গরিব মানুষদের দুর্ভোগের শেষ নেই। ইতি মধ্যেই ওখানে দোকানে সাড়ে তিন টাকা কে. জি.'র চাল ৫ টাকা কে. জি. হয়ে গেছে, কোথাও কোথাও সাড়ে পাঁচ টাকা কে. জি. দামে বিক্রি হচ্ছে। আমি এস. ডি. ও.'র সঙ্গে দেখা করতে গিয়েছিলাম, সেখানে গিয়ে শুনেছিলাম, তিনি বহরমপুরে গিয়েছিলেন। বি. ডি. ও'র সঙ্গে দেখা করেছিলাম। বি. ডি. ও. আমাকে জানিয়েছিলেন, হরিহর-পাড়ার জন্য তাঁর কাছে ৩৫'টি ত্রিপল এবং ১২ কুইন্টাল গম দিয়েছে। আমি তো শুনে আশ্চর্য হয়ে ওখানেই ধপাস করে বসে পড়ি। ৩০০ গ্রামের জন্য মাত্র ৩৫'টি ত্রিপল এবং ১২ কুইন্টাল গম, তা দিয়ে তো কিছুই হবে না! আমার চোখের সামনে সেই সময়ে বি. ডি. ও. অফিসে প্রায় ৪০০ থেকে ৫০০ মানুষ বসে ছিল। তাদের বলা হয়েছে এস. ডি. ও. বহরমপুর গিয়েছেন, তাদের জন্য ত্রাণ সামগ্রী নিয়ে আসবেন। এই ভাবে তো ত্রাণ কার্য চলছে! একটু আগে মাননীয় সদস্য সুমন্ত বাবু বললেন যে, এই বন্যার ফলে বা অতিবৃষ্টির ফলে পশ্চিমবঙ্গের কোথাও নাকি কোনও লোক মারা যায় নি, কিন্তু আজকের খবরের কাগজেই আছে এ বারের বন্যায় ইতি মধ্যেই সারা রাজ্যে কম পক্ষে ৩০ জন মানুষ মারা গেছেন। স্যার, আমি এখানে দু'টি ঘটনার কথা উল্লেখ করছি। মুর্শিদাবাদ জেলার বেলডাঙার দেবকুণ্ডু গ্রামে একজন মহিলা ঘর চাপা পড়ে মারা গিয়েছেন এবং ঐ জেলারই কান্দি থানার পুরন্দরপুর গ্রামে হারাধন মণ্ডল নামে এক ব্যক্তি ঘর চাপা পড়ে মারা গেছেন। স্যার, এই প্রসঙ্গে আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। আমি যখন ট্রেনে করে কলকাতায় আসছিলাম তখন ট্রেনের মধ্যে কয়েক জন যাত্রীর কথাবার্তা শুনছিলাম, তাঁরা বলাবলি করছিলেন যে, রাজীব গান্ধী বন্যা ত্রাণে বামফ্রন্ট সরকারকে ১৫ কোটি টাকা দিয়ে গেলেন, কিন্তু বামফ্রন্ট সরকার নাকি সে টাকা নির্বাচনে খাটাবেন, তাই দিয়ে নির্বাচন করবেন, সে টাকার সিকি-ভাগও নাকি বন্যা ত্রাণের কাজে লাগবে না। স্যার, আজকে বাসে ট্রামে এই সব কথা মানুষ আলোচনা করছে। বলছে '৭৮ সালের বন্যার সময়ে কেন্দ্র থেকে যে সমস্ত টাকা পয়সা এবং ত্রাণ সামগ্রী এসেছিল তার ১২ আনাই নাকি রুলিং পার্টির লোকেদের পকেটে চলে গেছে। অবশ্য আমরাও দেখেছি '৭৮ সালের বন্যার পর মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গায় আর. এস. পি. দলের দোতলা বাড়ি হয়েছিল। এ বারে আমরা আশঙ্কা করছি ১৫ কোটি টাকা দিয়ে সি. পি. এম-এর ব্লকে ব্লকে পাকা বাড়ি হবে, যে সমস্ত ক্যাডারদের সাইকেল ছিল না তাদের সাইকেল হবে, যাদের সাইকেল ছিল, তাদের মোটর-সাইকেল হবে। এই সমস্ত যাতে না হয় প্রধান মন্ত্রী রাজীব গান্ধী যে ১৫ কোটি টাকা দিয়েছেন সেই টাকা দিয়ে যাতে সুষ্ঠুভাবে বিপন্ন মানুষদের ত্রাণের কাজ হয় তার জন্য আমি প্রস্তাব করছি—অঞ্চলে অঞ্চলে, পঞ্চায়েতে পঞ্চায়েতে সর্বদলীয় ত্রাণ কমিটি করা হোক।

সর্বদলীয় কমিটির মাধ্যমে বিলি-বন্টন করা হোক, এটা যদি না করা হয় তাহলে বামফ্রন্টের পার্টি ক্যাডারদের পকেটে টাকা চলে যাবে। আর একটি কথা এই প্রসঙ্গে বলি, ভগবানগোলা থানার চরকৃষ্ণপুর পদ্মা নদীর ভাঙনে ভেঙে গেছে। এর ফলে ৫০০ লোক গৃহহারা হয়েছে। মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর থানায় পদ্মা নদীর ভাঙনের ফলে অনেক গ্রামে জল ঢুকে গেছে, ফলে প্রচুর লোক গৃহহারা হয়েছে। আমি ত্রাণের জন্য বলেছি কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এখানে নঁওদার এম. এল. এ আছেন, সেখানে বন্যা ভয়াবহ। তিনি যেতে চাচ্ছেন না, কারণ তাকে জনসাধারণ ধরবে বলে যেতে চাইছেন না। আমি গ্রামে-গঞ্জে বাস করি, সুতরাং গ্রামের অবস্থা জানি। আমার একটি মাটির ঘর ছিল। কিন্তু অতি বৃষ্টির ফলে সেটা পড়ে গেছে। এইরকম অনেক গ্রামে বাড়ি-ঘর পড়ে গেছে। এই ব্যাপারে ভাল করে তদন্ত করে ত্রাণের ব্যবস্থা করা হোক।

[4-00 – 4-10 P.M.]

**শ্রী বারীন্দ্রনাথ কোলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী সুমন্তকুমার হীরা এবং অন্যান্য সদস্যরা এখানে যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। একটু আগে মাননীয় সদস্য শ্রী শেখ ইমাজুদ্দিন সাহেব খুব সুন্দর বক্তৃতা করলেন। ওনার দুঃখ হল, রাজীব গান্ধী এখানে এসে কেন ১৫ কোটি টাকা দিয়ে গেলেন, অবশ্য আসলে ৩ কোটি টাকা দিয়েছেন। সবচেয়ে ভাল হতো যদি উনি ঐ টাকাটা কংগ্রেসের ইলেকশন ফাণ্ডে দিয়ে যেতেন। তাহলে ওনাদের খুব আনন্দ হত। উনি বন্যার সর্ম্পকে অনেক কথা বললেন। আমরা হাওড়া, হুগলি জেলার মানুষ। ১৯৫৬ সাল থেকে ঐ কেন্দ্রীয় সরকারের অসমাপ্ত, অর্দ্ধসমাপ্ত ডি. ভি. সির কল্যাণে আমরা অনেকবার বন্যা দেখে এসেছি। সেই বন্যার জন্য কংগ্রেসিরা দায়ী। কিন্তু আজ পর্যন্ত আমরা দেখিনি যে বন্যার জল আসার সঙ্গে সঙ্গে কিম্বা তার আগে থেকেই সমস্ত প্রিপারেশন নিয়ে বন্যার মোকাবিলা করার জন্য স্থানীয় প্রশাসন, এলাকার পঞ্চায়েত এবং এলাকার মানুষেরা এইভাবে রেডি থাকেন। এই বামফ্রন্ট সরকারের জন্যই এটা সম্ভব হয়েছে। যদিও এটা ঘটনা যে ডি. ভি. সি থেকে এখনও জল ছাড়েনি। হাওড়া জেলার অবস্থাটা কি? বর্ধমান এবং হুগলি জেলার একাংশের জল হাওড়া জেলার উপর দিয়ে গিয়ে হুগলি নদীতে পড়ছে। কিন্তু হাওড়া জেলার মূল সমস্যা যেটা সেটা হচ্ছে নিকাশি সমস্যা। বর্ধমানের জল নামার ফলে কানা নদীর বাঁধ ভেঙেছে এবং রনের বাঁধ ভাঙনের ফলে ৫ হাজার হেক্টর জমির আমন ধান জলের তলায় ডুবে গেছে। আমি আশঙ্কা করছি, আরও জল বাড়বে এবং আরও বেশি ক্ষতি হবে। ইতিমধ্যে ৭৫ হাজার মানুষ বন্যায় ক্ষতিগ্রস্থ হয়েছে। ঘর-বাড়ি প্রচুর ভেঙে গেছে। সবচেয়ে বড় কথা হল শতকরা ৯৮টি পুকুরের মাছ নষ্ট হয়ে গেছে। হাওড়া জেলার অর্থকরী ফসল হচ্ছে পান চাষ। এই বন্যার ফলে ৮৪৮ হেক্টর পান চাষের জমি নষ্ট হয়ে গেছে। সব্জিও নষ্ট হয়ে গেছে। এইসব সত্ত্বেও কয়েকদিনের মধ্যেই সমস্ত কাজ করা শুরু হয়ে গেছে। ইতিমধ্যে বলাইচকের বাঁধে যে ধ্বস নেমেছে তা সারানোর ব্যবস্থা হয়েছে। ওখানে নিমতলার কাছে যে সব বাঁধ আছে, সেই সমস্ত এলাকায় প্রশাসনকে সঙ্গে নিয়ে এর মোকাবেলা করা সম্ভব হয়েছে। এজন্য মাননীয় সদস্য শ্রী সুমন্ত হীরা মহাশয়, যে প্রস্তাব এখানে রেখেছেন তা ন্যায় সঙ্গত প্রস্তাব। তাই আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 P.M.]

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে পশ্চিমবঙ্গে যে ভয়াবহ বন্যা হয়েছে সে সম্পর্কে অনেক কথা হয়েছে। আমি শুধু আপনার কাছে কয়েকটি কথা বলতে চাই। এখানে মাননীয় সেচমন্ত্রী মহাশয় রয়েছেন। বঙ্গোপসাগরের সমুদ্রপোকূলবর্তী এলাকা—কাঁথি মহকুমা—সেখানে সমুদ্র ৩০/৪০ মাইল এগিয়ে এসেছে সে কথা আমরা বার বার বলেছি। ওখানে কোথাও যোগাযোগ রক্ষা করার ব্যবস্থা নেই। সেচমন্ত্রী মহাশয় অভিজ্ঞ এবং পুরাতন লোক, তিনি এটা জানেন। কেউ কেউ বলছেন যে হঠাৎ অতিবর্ষন হয়েছে, কিন্তু আপনি জানেন যে ১৯৪৯ সালে এক মাসে দুটো পূর্ণিমা হওয়ায় সে বছরও ভয়াবহ বন্যা হয়েছিল, তেমনি এ বছরও এক মাসে দুটো পূর্ণিমা পড়েছে, তাই এই অবস্থা। আমরা বার বার কাঁথি মহকুমার দিকে নজর দেওয়ার কথা বলেছি, আজকে সেখানে যে ৭৩টি স্লুইশ গেট আছে তা নড়বড় করছে, রিপেয়ার হচ্ছে না। মাত্র ৫ কোটি টাকা খরচ করলে কাঁথি মহকুমার সর্বাঙ্গীন উন্নতি হয়, এ কথা বার বার বলা হচ্ছে। আজকে এখানে অনেকে বলেছেন যে কংগ্রেস খবরের কাগজ দেখে বক্তৃতা করছে, কিন্তু এটা খবরের কাগজের বক্তব্য নয়। গত মঙ্গলবার থেকে বৃষ্টি আরম্ভ হয়েছে, এই বৃষ্টিতে সেদিন আমি প্রায় ৬ মাইল হেঁটে দেখেছি এবং সেখানে সব লক্ষ্য করেছি। আজকে ইরিগেসন যে জল দেবে, যেভাবে আগে স্লুইশ তৈরি করা হয়েছিল সেটা এখন পাল্টাবার প্রয়োজন হয়েছে এবং পূর্বের অভিজ্ঞতা মতো ইঞ্জিনিয়ার লাগিয়ে সেই পরিকল্পনার পরিবর্তন করার প্রয়োজন হয়েছে। আজকে কাঁথির মতো পশ্চিমবঙ্গের সর্বত্রই জল; ৬টি অঞ্চলের খবর বেরিয়েছে, আমরা খবর নিয়েছি যে, সব জায়গাতেই ভয়াবহ অবস্থা হয়েছে। গত শুক্রবার নয়, মঙ্গলবার থেকে বৃষ্টি আরম্ভ হয়েছে, আজকে নবম দিবস, মধ্যে একাদশি গেছে, আজ থেকে অমাবস্যার কোটাল শুরু হয়েছে। ৩ দিন পরে জল নামবে, এর মধ্যে আমাদের এলাকা নোনাজলে ভরে যাবে। যে সব বাঁধ কাটা হয়েছে সে সব রিপেয়ারের এখন পর্যন্ত কোনও ব্যবস্থা নেই; পাকা রাস্তাও সব ভেঙ্গে চুরে গেছে। ওখানে রেল যোগাযোগের সুবিধা নেই, কাজেই রাস্তার উপর নির্ভর করতে হয়। কেরোসিন বা অন্যান্য রিলিফের মাল যেতে পারছে না। কাঁথি একটা অদ্ভুত এবং ভয়াবহ অবস্থার মধ্যে ৮/৯ ফুট জলের তলায় রয়েছে। একথা ভাবা যায় না, কিন্তু ইরিগেসন ওখানে একটা পয়সা খরচ করেন নি। মাননীয় মন্ত্রী কানাইবাবু দেখেছেন, বিনয় বাবুও দেখেছেন, ওখানকার অবস্থা, মাননীয় মৎস্যমন্ত্রী ওখানকার লোক, তিনিও সেদিন ওখানে উপস্থিত ছিলেন, গতবারে তিনি বলেছিলেন যে যা যা করার দরকার তা করতে হবে। সিল্ট পরিষ্কার করতে হবে। ভাবতে লজ্জা লাগে যে স্লুইশ ঘুরিয়ে তোলা হল, ওখানকার লোকেই তুলেছিল, তাতে লোহার যে রড আছে সেই রডের অবস্থা অত্যন্ত খারাপ, তাতে একটু তেল দেবার পয়সাও সরকারের নেই। মেদিনীপুর ডুবেছে, কেলেঘাইয়ের ভয়াবহতা প্রধান মন্ত্রী মহাশয় নিজে দাঁড়িয়ে দেখেছেন, এসব সত্ত্বেও আজকে এই নবম দিবসে এম. এল. এ. এম. পি. এবং পঞ্চায়েত সমিতি থেকে একটা মিটিং করতে পারলেন না। সবাই টন টন ত্রাণের কথা বলছেন, এই নবম দিবসেও কাঁথির ১৬ লক্ষ লোকের মধ্যে ১৫ লক্ষ লোক যে ভয়াবহতার মধ্যে কাটাচ্ছেন সে কথা বলা যায় না। কোটাল পড়েছে, জল বাড়ছে, কালকে আরও বাড়বে। আমি আপনার এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি যে এটা দলবাজীর ব্যাপার নয়,

মানুষকে বাঁচাতে হবে। আমরা মানুষকে বাঁচাতে চাই। সমগ্র কাঁথি, সবং, ময়না এই সব এলাকা বন্যা দুর্গত এলাকা বলে ঘোষণা করুন, সর্বদলীয় কমিটি করে বন্যা কবলিত এলাকার মানুষ কি বলছে তা শোনবার চেষ্টা করুন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে এই নিবেদন করি যে সর্বদলীয় কমিটি করে এই এলাকাগুলিকে বাঁচাবার চেষ্টা করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারাপদ সাধুখাঁ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে এই বন্যা পরিস্থিতি নিয়ে বিধানসভায় যে আলোচনার সুযোগ দিয়েছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। সবচেয়ে বড় কথা হচ্ছে, আমার সিঙ্গুর কনস্টিটিউয়েন্সিতে যখন ডি. ভি. সির জল পাওয়া যায়না তখন আমরা ভুগি, আবার তাদের জল যখন অপর্যাপ্ত হয় তখনও আমরা ভুগি। এর কারণ হল—সিঙ্গুর একটা দ্বীপের মতো। এর চারদিকে বাসু বাটী, বেড়াবেড়ি, গোপালনগর, বৈঁচীপোতা, বোড়াই, বড়া প্রভৃতি যে পঞ্চায়েত অঞ্চলগুলি আছে সেগুলি জলাশয়ের মতো নিচু। আমাদের ওখানে দুটি জলনিকাশি প্রজেক্ট ছিল। তার একটি হচ্ছে ঘিয়া-কুন্তি, আর একটি হচ্ছে দক্ষিণ সরস্বতী সংস্কার প্রজেক্ট। তিন বছর আগে শুনলাম, আড়াই কোটি টাকা দক্ষিণ সরস্বতীর জন্য কেন্দ্রীয় সরকার স্যাংশন করে দিয়েছে। এ ব্যাপারে আমরা চিফ ইঞ্জিনিয়ার-এর সঙ্গে দেখা করে ছিলাম। তিনি আমাদের বললেন, 'আমরা হাওড়া থেকে এটা শুরু করে এগিয়ে যাবো'। তিন বছর হয়ে গেল, কিন্তু কোনও কাজ হলনা। শুনেছি, বাঁধে লোকজন বাড়িঘর করেছে বলে কাজ করা যাচ্ছে না। আমি বামফ্রন্ট সরকারের কাছে একটি প্রশ্ন করতে চাই—আমাদের ওখানে জঙ্গলপাড়ায় মেটিয়া নিকাশি খালের উপর স্লুইস গেট কি করে তৈরি হোল? সেটি প্রভাস রায় মহাশয় গিয়ে উদ্বোধন করে এসেছিলেন। ঐ স্লুইস গেটের ফলে বাসুবাটী অঞ্চলেব রাজারামবাটী ভেসে যাচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সভায় বহু মাননীয় সদস্য বলেছেন যে, ত্রাণসামগ্রী নিয়ে রাজনীতি হচ্ছে, ঠিকমতো সেসব পৌছাচ্ছে না। আমি সেই পয়েন্টে যাচ্ছি না। আমি এখানে প্রশ্ন রাখতে চাই—আপনারা যদি সত্যি জনতার ভাল চান তাহলে একটু ভেবে দেখবেন কি, আজকে দেশকে কোথায় নিয়ে যাচ্ছেন? এই প্রশ্ন আমি আগেও এখানে রেখেছি, এখনও আবার রাখছি। যে সমস্ত আটা-কল পশ্চিমবঙ্গে আছে, তারা কত টাকা দরে গম পায় এবং কত টাকা দরে আটা বিক্রি করে তা আপনারা জানেন না। কেন্দ্রীয় সরকার গত পূজার সময় গমের দাম কুইন্টাল প্রতি ৩০ টাকা কমিয়ে ২০৬ টাকা থেকে ১৭৬ টাকা করেছিলেন, কিন্তু আটা ২৫০ টাকা দরে তারা বিক্রি করেছে। আজকে গমের দাম ২০৯ টাকা কুইন্টাল, কিন্তু তা বিক্রি করছে ৩০০ টাকা দরে। এইভাবে আমার মনে হয় তারা ১ বছরে ১০০ থেকে ২০০ কোটি টাকা মুনাফা লুটছে। বর্তমানে ময়দার মিলের দর ২৭২ টাকা, কিন্তু বিক্রি হচ্ছে ৩১২ টাকা দরে। আজকে ছোটখাটো দোকানদার, হয়ত সে ৩ টাকা ৫০ পয়সা কেজি দরে ময়দা বিক্রি করছে, তাকে পুলিশ গিয়ে ধরে নিয়ে যাচ্ছে। সিঙ্গুর থানার বেড়াবেড়ি গ্রাম, যেখানে পাঁচ মাইল কাঁচা রাস্তায় যেতে হয়, সেখানে ডি. ই. বি. ইনস্পেকটর গিয়ে একটি ছোট কেরোসিন ডিলারকে পাঁচ দশ লিটার স্টক কম হবার জন্য তাকে হাজতে পুরলো, কোটা বন্ধ করে দেওয়া হোল। আমাদের সিঙ্গুরে ২টি কেরোসিনের এজেন্ট আছে। তাদেরই শুধু ৮০ হাজার লিটার গতমাসে কেরোসিন ল্যাপ্স হয়েছে আজকে মৌরিগ্রামে গো-

স্লো চলছে বলে। এরফলে গতমাসে অন্তত ১০ লক্ষ লিটার কেরোসিন কোটা ল্যাপ্স হয়েছে ডেলিভারি না হবার জন্য। এর দুর্ভোগ জনসাধারণকে আজ ভুগতে হচ্ছে। এবারে প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী এসে ১০ হাজার লিটার কেরোসিন মঞ্জুর করে গেছেন, কিন্তু আমার ভয় হয় সুষ্ঠুভাবে বন্টনের অভাবে তা জনসাধারণের কাছে গিয়ে পৌছাবে কিনা। কারণ ডিলাররা যদি না তুলতে পারে তাহলে তা গ্রামে পৌছাবে কি করে? সেইজন্য সরকার পক্ষ যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে এবং আমাদের প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গোটা পশ্চিমবাংলায় অতি বর্ষণের ফলে ক্ষতি হয়েছে এটা সবাই শুনেছেন। আমি আমার জেলা উত্তর ২৪-পরগনায় বেশি ক্ষতি হয়েছে এই কথা বলতে চাই। আমাদের ব্যারাকপুর মহকুমায় যে ক্যাম্প আছে তাতে ১,১৩,৬২৭ জন মানুষ আছে। সেখানে ৩৮৫টি ক্যাম্প খোলা হয়েছে। ব্যারাকপুরের মহকুমায় অ্যাফেক্টেড হয়েছ ৩,৬৮,৫৭৫ জন। বারাসাতে ক্যাম্পে আছে ৬২,০০০ মানুষ, ক্যাম্প খোলা হয়েছে ২২৫ টি, অ্যাফেক্টেড হয়েছে ৪,১৮,৫১২ জন মানুষ। বসিরহাটে ক্যাম্প খোলা হয়েছে ৪১২টি, অ্যাফেক্টেড মানুষ হচ্ছে ৪,১২,২০০ জন। বনগাঁয় ক্যাম্পে আছে ৩৫ হাজার মানুষ, ২০০ টি ক্যাম্প খোলা হয়েছে এবং অ্যাফেক্টেড হয়েছে ৫ লক্ষ। ক্ষতি শুধু মাত্র মানুষ হিসাবে হয় নি, অনেক গবাদি পশু ভেসে গেছে এবং জমি ডুবে গেছে হাজার হাজার বিঘা। বিশেষ করে উদ্বাস্তু কলনী গুলি যার ডেভেলপমেন্ট কেন্দ্রীয় সরকার করেন নি সেই গুলি ডুবে গেছে এবং ঘর-বাড়ি ভেঙ্গে গেছে শত শত। উত্তর ২৪-পরগনায় মোট অ্যাফেক্টেড হয়েছে ১৭ লক্ষ মানুষ, ক্যাম্পে আছে ২,৮০,৮৫০ জন মানুষ। কথা উঠেছে এখানে রাজ্যসরকার কি সাহায্য করেছেন। আমি প্রথমেই বলতে চাই আমাদের জেলায় আমাদের পঞ্চায়েত গুলি এবং আমাদের মিউনিসিপ্যালিটি গুলি এবং প্রতিটি গনসংগঠন ত্রাণ কার্যে এগিয়ে এসেছে। কয়েক দিন ধরে উত্তর ২৪-পরগনার সঙ্গে কলিকাতার রেল যোগাযোগ ছিল না। কারণ সল্ট লেকের কাছে এবং উল্টো ডাঙ্গায় প্রচুর পরিমানে জল জমে যাওয়ার ফলে যোগাযোগ সম্ভব নয়। সেই অবস্থার মধ্যে—যে প্রশ্ন আমাদের কংগ্রেস সদস্য ভূপেনন্দ্রনাথ শেঠ তুললেন এবং তিনি অর্ধসত্য কথা বলেছেন—বনগাঁয় ২৫ তারিখে ৬ মেট্রিকটন গম দেওয়া হয়েছে, ২৬ তারিখে ৪ মেট্রিকটন এবং ২৭ তারিখে ১০ মেট্রিকটন গম দেওয়া হয়েছে এবং তার পরেও দেওয়া হয়েছে। অথচ সেখানে ওনারা বলছেন কিছুই দেওয়া হয় নি। এটা শুধু সরকারের ব্যাপার নয়, এই ব্যাপারে সকলকে এগিয়ে আসতে হবে। ইতিমধ্যে আমাদের জেলায় কত কি দেওয়া হয়েছে তার একটা হিসাব দিচ্ছি। ৪০০ মেট্রিকটন চাল, ৫৭৩ মেট্রিকটন গম এবং ৪৭৭০ পিস ত্রিপল আমাদের জেলায় দেওয়া হয়েছে এবং তার সঙ্গে ধুতি, শাড়ি, চিঁড়ে, গুড় এবং পাউরুটি দেওয়া হয়েছে। ওনারা এখানে বলে চিৎকার করছেন রাজীব গান্ধি টাকা দিয়েছেন।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে এবং মাইক বন্ধ হয়ে যায়)

[4-20 – 4-30 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ওনাদের সঙ্গে আমাদের একটা বেসিক পার্থক্য আছে। আমরা ইশ্বরকে বিশ্বাস করি, ধর্ম মানি ওনারা ঈশ্বর বিশ্বাস করেন

না ধর্ম মানেন না। শুধু একটা জিনিস আমরা লক্ষ্য করেছি যেটা কেবলমাত্র পশ্চিমবাংলায় ব্যাতিক্রম আছে। সি. পি. এম পার্টির প্রধান, নেতা, এম. এল. এ., এম. পি, মন্ত্রী এবং তাঁদের স্ত্রীরা একটা দেবতা মানতে শুরু করেছেন। আমরা প্রায়ই লক্ষ্য করেছি গ্রামের প্রধানের বৌরা একটা দেবতার পূজা করছে। কি পূজা করছেন জিজ্ঞাসা করাতে ওনারা বলেন বন্যা দেবতার পূজা করছি। বন্যা এলে ওনাদের পোয়াবারো। এই সবের মধ্যে আমি যাচ্ছি না, আমি একটা উদাহরণ এখানে তুলে ধরছি। আজ সকালে আমাদের পশ্চিমবাংলার প্রদেশ কংগ্রেস(আই)-এর সভাপতি শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সী এবং আমি হাওড়া জেলার সাঁকরাইলে গিয়েছিলাম বন্যা পরিস্থিতি দেখবার জন্য। সেখানকার বেশির ভাগ মানুষ বন্যার জলে আক্রান্ত ও ক্ষতিগ্রস্ত হয়েছে। আমরা গিয়ে দেখলাম সি. পি. এম যে রিলিফ পাঠাচ্ছে সেই রিলিফ আমাদের যেখানে প্রধান আছে সেখানে রিলিফ দেওয়া হচ্ছে না, সেখানকার মানুষ রিলিফ পাচ্ছে না। উল্টে সি. পি. এম'এর মানুষরা বলছেন যে কংগ্রেসের প্রধানদের যথেষ্ট ত্রাণ সামগ্রী দেওয়া হচ্ছে, ওখানে সবাই গিয়ে লাইন লাগান। স্যার, যাঁরা আর্ত মানুষ, যাঁদের বন্যার ফলে বাড়িঘর সবকিছু ভেসে গেছে, তাঁদের আজকে এই ভাবে ওঁরা বলছেন। আমি নিজে এবং আমাদের প্রদেশ কংগ্রেসের সভাপতি এই সমস্ত বন্যা-কবলিত ও দুর্গত মানুষদের কাছে গিয়েছিলাম স্বচক্ষে দেখার জন্য। সেই সমস্ত মানুষদের পাশে গিয়ে দেখেছি, সেখানে কাউকে যদি কংগ্রেসি বলে পরিচয় পাওয়া যায়, তাহলে তাঁদের কাছে কোনও রকম সরকারি সাহায্য গিয়ে পৌছচ্ছে না। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জানাচ্ছি, ভারতবর্ষের যিনি প্রধানমন্ত্রী, যিনি চারশত'রও বেশি নির্বাচিত জনপ্রতিনিধির দ্বারা নেতা হিসাবে মনোনীত, তিনি এসেছিলেন বন্যা-কবলিত ও নিপীড়িত মানুষের খবর নিতে। তিনি তাঁদের পাশে গিয়েছেন কখনও পায়ে হেঁটে, কখনও বোটে আবার কখনও বা গিয়েছেন নৌকা করে। আব এদিকে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং তাঁর চেলাচামুণ্ডারা—আমরা বিভিন্ন জায়গায় গিয়ে যে খবর পেয়েছি, তাতে জেনেছি—দুর্গত মানুষদের কাছাকাছিও পৌছতে পারেন নি। আমি একথা আজ এখানে এই জন্যই তুলছি যে, রুলিং পার্টি কী বন্যায় ক্ষতিগ্রস্ত নিপীড়িত মানুষদের জন্য বরাদ্দকৃত টাকাটা আত্মসাৎ করার চেষ্টা করছেন কেবল আগামী দিনের নির্বাচনে জনগনের মাথায় কাঁঠাল ভাঙবার জন্য তা জানবার জন্য। অথচ, এটা অত্যন্ত ভয়াবহ একটা ঘটনা। বহু এলাকায় অসংখ্য মানুষের ঘরবাড়ি বন্যার ফলে আজ ভেসে গেছে। অথচ এই সরকার আজ ত্রাণ-সামগ্রী নিয়ে পাওয়ার অ্যাণ্ড পলিটিক্স করছেন। রিলিফ, যেটা কিনে এখানে একটা রেগুলার ইস্যু হয়ে দাঁড়িয়েছে, তা নিয়ে সরকার পার্টির দৃষ্টিভঙ্গীতে চালাবেন, এটা কখনও হতে পারে না। এটাকে সম্পূর্ণ মানবিকতার দৃষ্টিভঙ্গীতে দেখা দরকার। আর্ত মানুষ কোন দলের লোক, তার পার্টি কি, তা কখনও বিচার্য বিষয় হতে পারে না। আর্ত মানুষের কোনও দল নেই, তার কোনও পার্টি নেই। এঁদের আজ মেরেছেন ভগবান। আমরা ভগবানে বিশ্বাস করি। ভগবান যাঁদের আজ মেরেছেন, বন্যার ফলে যাঁরা আজ মার খাচ্ছেন, তাঁদের পাশে আমাদের প্রধানমন্ত্রী ঈশ্বরের আর্শীবাদ নিয়ে কিছু টাকা দিয়ে গেলেন, সেটা তিন কোটি, কি পনের কোটি, তার উল্লেখ আমি এখানে করতে চাই না। আমি শুধু একটি কথা বলতে চাই যে, মাননীয় প্রধানমন্ত্রী যখন এই সমস্ত দুর্গত-নিপীড়িত মানুষদের পাশে গেলেন, তখন কে একজন দাশগুপ্ত, তিনি সেখানে তাঁকে গিয়ে বললেন যে, কেন্দ্রীয় সরকার ঐ সমস্ত মানুষদের কোনও অনুদান বা স্পেশ্যাল গ্রান্ট বাবদ টাকা দেন নি। সেভেন্থ প্লানের মধ্যে তথা সেভেন্থ

প্লান কমিশনের হিসাব অনুযায়ী যতটুকু রিলিফ প্রাপ্য আছে, সেই টাকাটাই প্রধানমন্ত্রী দিয়েছেন। অদ্ভুত লাগে। প্রধানমন্ত্রীর দেওয়া টাকাটাকেই এঁরা মেটিরিয়াল হিসাবে দেখলেন। এঁরা একমাত্র টাকাটাকেই চিনলেন। প্রধানমন্ত্রী কেবল যে টাকা দিতেই এখানে এসেছিলেন সেটাই এঁরা দেখলেন। এঁরা একবারও ভেবে দেখলেন না—যিনি ভারতবর্ষের প্রধানমন্ত্রী, তিনি কতখানি আন্তরিকতার সঙ্গে দুর্গত মানুষগুলোর কাছে আসলেন। এঁরা একবারও এই সমস্ত আর্ত মানুষদের পাশে প্রধানমন্ত্রীর ছুটে যাওয়ার দাম কতখানি, তার বিচার করলেন না। তিনি আর্ত মানুষদের কাছে দুঃখ-দুর্দশার কথা নিজেই গিয়ে শুনলেন, তার দাম আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বা তাঁর চেলা-চামুণ্ডারা একবারও দিলেন না। তিনি সমস্ত ঘটনাটাকে উপলব্ধি করে ওয়ার ফুটিংএর ভিত্তিতে দেখে টাকাগুলো দিয়েছেন। মাননীয় রাজীব গান্ধী আমাদের মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করেছেন আরও কি কি সাহায্য তাঁর প্রয়োজন, আরও স্পিড বোড এবং হেলিকপ্টার লাগবে কিনা। এই পরিস্থিতিতে তাঁর আরও কেরোসিন লাগবে কিনা তাও প্রধানমন্ত্রী জিজ্ঞাসা করেছেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কিছু বলতে পারেন নি। কারণ তাঁর কাছে কোনও হিসাব নেই। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জানাচ্ছি—কেন্দ্র যে টাকাগুলো দিচ্ছেন, ধরে নিলাম তা মাননীয় মুখ্যমন্ত্রীর ব্যক্তিগত টাকা—এই ভয়াবহ অবস্থার কথা চিন্তা করে বন্যার্ত মানুষদের পাশে গিয়ে যেন মাননীয় মুখ্যমন্ত্রী একটু দাঁড়ান। আপনি এ রাজ্যের মুখ্যমন্ত্রী, এটা আপনার দায়িত্বের মধ্যে পড়ে। আপনি আগামী দিনে নির্বাচনে দাঁড়িয়ে জিতে আসুন, আমরা আপনাকে আবার মেনে নেব। তবে আপনি দয়া করে মানুষকে নিয়ে রাজনীতি না করে, মানুষের সেবা করুন। আমি আপনাকে এর মাধ্যমে কোনও উপদেশ দিচ্ছি না, এ হচ্ছে আপনার কাছে আমার অনুরোধ। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বুকে বন্যাজনিত যে পরিস্থিতি দেখা দিয়েছে, তারই উপর যে আলোচনা চলছে, সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। আজ পশ্চিমবঙ্গের মধ্যে দক্ষিণ ২৪ পরগনা, উত্তর ২৪ পরগনা, মেদিনীপুর এবং হুগলি জেলাতে অতি বর্ষণের ফলে যে ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে, তা মোকাবিলা করবার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার এবং তার প্রশাসন সম্পূর্ণ ভাবে ব্যর্থ হয়েছেন। আমি একথা এই জন্যই বলছি যে, গত ২২ তারিখ থেকে একটানা ৪/৫ দিন বৃষ্টির ফলে সমস্ত জেলাতে ধানের ক্ষেতগুলো সমুদ্রের রূপ নিয়েছিল। এরফলে ওখানকার হাজার হাজার মানুষ জলবন্দী অবস্থায় রয়েছেন এবং হাজার হাজার ঘরবাড়ি ডুবে গিয়েছে বা পড়ে গিয়েছে। এখন পর্যন্ত যতটুকু জল সরে গেছে তাতে দেখা যাচ্ছে যে মাটির যে সমস্ত ঘরগুলো ছিল তা আস্তে আস্তে মাটিতে মিশে যাচ্ছে। সারা রাজ্যে অসংখ্য ঘরবাড়ির আজ এই হচ্ছে অবস্থা। ওরা জলবন্দী মানুষ—সরকারের তরফ থেকে সরকারি প্রশাসন তারা কোনও খোঁজ খবর রাখলেন না—আমি এই জন্য বলছি কুলতলি আমার নির্বাচন কেন্দ্র। কুলতলি ব্লক এবং আমার কয়েকটি এলাকা নিয়ে জয়নগরের ১ নম্বর ব্লক এবং ২ নম্বর ব্লক। বি. ডি. ও. এবং জয়েন্ট বি. ডি. ও. করে প্রত্যেকটি ব্লকে দুইজন করে বি. ডি. ও. আছে। তাদের অফিসে আমি ২২ তারিখে গেলাম কিন্তু কাউকে দেখতে পেলাম না। গত ২৯ তারিখে তাদেরকে পেলাম। আমি আমার দলের কর্মী এবং স্থানীয় জনসাধারণের সাহায্য নিয়ে আমরা হাজার হাজার গ্রামবাসীকে নৌকার মাধ্যমে বিভিন্ন স্থানে, স্কুলে নিয়ে গিয়েছি। গ্রামের সাধারণ মানুষের তরফ থেকে

গ্রামবাসীদেরকে বাঁচাবার চেষ্টা হচ্ছে, কিন্তু সরকার সেখানে সম্পূর্ণ চুপচাপ। আমি দেখলাম গত ২৯ তারিখে কুলতলিতে রিলিফ পৌঁছেছে গোটা ব্লকের জন্য গিয়েছে ৯০টি ত্রিপল, ১০ কুইন্টাল চিঁড়ে, দুই টন গুড়। এক একটি ব্লকে সাধারণত ১২/১৩টি অঞ্চল রয়েছে সেখানে এই রকম নমুনা আমরা দেখছি। এখন সরকার পক্ষের নমুনা এই যদি হয়ে যায়—টন টন সামগ্রী ওরা পাবেন, অথচ ব্লকে খুঁজে পাওয়া যাচ্ছে না; তাহলে কি বলব বামফ্রন্ট ত্রাণসামগ্রী নিয়ে অসৎ উদ্দেশ্যে লাগাচ্ছে—আজকে তো এই রকম প্রশ্নই এসে যায়। আপনারা যখন বলছেন যে এখানে হাজার হাজার মানুষ জলবন্দী হয়ে আছে, গ্রামের সাধারণ মানুষের সাহায্য নিয়ে তাদের স্কুলে তোলা হচ্ছে, খাবাবের ব্যবস্থা হচ্ছে। সরকারি সাহায্য যেভাবে কাজে লাগানো হচ্ছে এই অবস্থায় আমি মনে করি বামফ্রন্ট সরকার যুদ্ধকালীন ব্যবস্থার কথা তারা স্মরণ করেননি। আমরা জানি বামফ্রন্ট সরকার এই বন্যাকে কিভাবে নিয়ন্ত্রণ করা যেতে পারে এবং যার জন্য কিভাবে বন্যার মোকাবিলা করা যেতে পারে সেই ব্যাপারে ব্লক প্রশাসন প্রধানদের নিয়ে গত মাসে মিটিং করেছেন, রাইটার্সে মিটিং করেছেন, কিন্তু কার্যত দেখা গেছে যে বন্যা এসেছে। এই যে বর্ষার জন্য হাজার হাজার মানুষ জলবন্দী হয়ে গেল, নিরাশ্রয় হয়ে গিয়েছে সাধারণ মানুষের কাছে ত্রাণ সামগ্রী পৌঁছাতো না তখনও দেখা গেল সরকারি প্রশাসনের বিন্দুমাত্র লক্ষ্য নেই। এই বন্যার ফলে হাজার হাজার গ্রাম পঞ্চায়েত বন্যায় ডুবে রয়েছে, ধান নষ্ট হয়ে গেছে। সুন্দরবনের প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকায় নদীতে বাঁধ দিয়ে জল আটকানোর চেষ্টা করা হয়েছে। বহু জায়গা কেটে দেওয়া হয়েছে—সেই সমস্ত স্থান দিয়ে জল বার করার চেষ্টা করা হয়েছে। এবারে দেখা গিয়েছে জোয়ারে জল নামছে না যার ফলে গ্রাম থেকেও জল নামছে না আবার কোটাল দেখা যাচ্ছে, ফলে সমস্ত জায়গায় নদী বাঁধগুলি কেটে দেওয়া হয়েছিল সেইগুলিতে বাঁধ দেওয়া দরকার। আমি সেচ দপ্তরে গিয়েছিলাম, তাদেরকে বললে বলেন যে এটা আমাদের দায়িত্ব নয়, তাদের এক্সজিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছেও গিয়েছিলাম তাদেরও একই কথা। তাই সেচমন্ত্রীকে অনুরোধ করব অবিলম্বে আপনি আপনার দপ্তরকে নির্দেশ দিন, সুন্দরবনের যে বাঁধগুলির এইরকম অবস্থা হয়েছে সেইগুলি দেখবার জন্য। এবং ওখানে যে সমস্ত স্লুইজ গেটগুলি আছে সেইগুলি যদি ঠিক মত কার্যকর হোত তাহলে অনেক জল চলে যেতে পারত। আমার ওখানে যে সমস্ত ড্রেনেজ স্কীম বহুদিন ধরে আছে এটা যদি অবিলম্বে শুরু করা যায় তাহলে এই এলাকার মানুষ বন্যার জল থেকে অব্যাহতি পায় এবং সাধারণ মানুষও অব্যাহতি পেতে পারে। সর্বশেষে আমি বলব কমরেড দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 P.M.]

**শ্রী হরিপদ জানা :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে বন্যা পরিস্থিতি নিয়ে যে আলোচনা হচ্ছে তাতে আমি আমার পিংলা কেন্দ্রের কিছু কথা বলবো। প্রথম কথা হচ্ছে সাংবাদিক মহাশয়েরা পিংলায় যে ভয়াবহ বন্যা পরিস্থিতি চলছে তাতে জনসাধারণের প্রতিনিধি হিসাবে আমাকে চ্যালেঞ্জ দিয়েছেন। প্রশাসনের থেকে ত্রাণ সামগ্রী যা কিছু দেবার তা তাঁরা এখানে দিচ্ছেন। কিন্তু সাংবাদিকদের কাছ থেকে বা রেডিওর কাছ থেকে কিছু জানতে পারি নি। সেজন্য সাংবাদিক সংবাদ পত্র এবং মুখ্যমন্ত্রী ত্রাণমন্ত্রীর কাছে আবেদন করছি তারা

আমার ওই জায়গা পরিদর্শন করে কি ভয়াবহ পরিস্থিতি চলছে তা দেখে ওটাকে বন্যা কবলিত এলাকা বলে ঘোষণা করুন। ওখানে জেলা শাসক এবং নিম্নস্তরের ব্লক পর্যায় থেকে যেটুকু সীমিত ক্ষমতার মধ্যে থেকে সাহায্য দেওয়া হচ্ছে তা সর্বদলীয় কমিটি করেই দেওয়া হচ্ছে। কিন্তু সেটা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। এখানে সীমিত চাল, গম এবং কিছু ত্রিপল বন্টন হচ্ছে। সেখানে ওষুধ ও খাদ্যসামগ্রী আরও প্রচুর পরিমাণে দেবার দরকার। সরকার পক্ষ বা অপর পক্ষ থেকে অনেক জায়গার কথা বলা হয়েছে বলে আমি আর তার মধ্যে যাবো না। ৯, ১০, ৭, ৮ ইত্যাদি কয়েকটি অঞ্চল জলমগ্ন হয়ে আছে। সেখানে যদি রিভার পাম্প করে জল ফেলা যায় তাহলে ফসল ইত্যাদি বাঁচবে। কিন্তু যদি জলবন্দী থাকে তাহলে ভবিষ্যতে বোরো ধান, শাক, সব্জি সেখানে আর হবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের এই পক্ষ থেকে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলব। কতকগুলি নির্দিষ্ট কথা এখানে বলা হয়েছে সেগুলি সম্বন্ধে আমি প্রথমে বলব। এখনও পর্যন্ত আমাদের খবর হচ্ছে যে ঘর পড়ে, বা জলে ভেসে ১৭ জন মারা গেছে। সেইসব নাম আমার কাছে আছে। সংবাদপত্রে নানারকম খবর বের হচ্ছে যে ২৯ জন মারা গেছে। সেইসব নাম পেলে সুবিধা হয় কারণ যারা মারা গেছে তাদের পরিবারদের আমরা কিছু সাহায্য দেব। অর্থাৎ আমাদের নিজেদের যে ফাণ্ড আছে তা থেকে ৫ হাজার টাকা করে দেওয়া হয়। প্রধানমন্ত্রী যখন এখানে এসেছিলেন তিনি এয়ারপোর্টে বলে গেলেন যে ১৫ হাজার টাকা আমার ফাণ্ড থেকে দেব। জলের জন্য বা ফ্লাডের জন্য যারা মারা গেছেন সেই নামগুলো দেবেন। ওই সময় হয়তো ২/৫ লক্ষ লোক অন্য কারণে মারা গেছেন তাদের নাম দিলে হবে না। ২৪ তারিখ থেকে বর্ষা শুরু হয়েছে। এখনও জলবন্দী হয়ে অনেকে আছেন, যাদের আমাদের উদ্ধার করতে হবে। মেদিনীপুরে নাকি এই রকম জায়গা আছে। প্রধানমন্ত্রী ফিরে যাবার সময় বলেছিলেন যে আমি শুনলাম নৌকার অভাবে তাদের নাকি সরানো যাচ্ছে না, আপনি এটা দেখবেন। এর উত্তরে আমি বলেছিলাম যে দরকার হলে আমাদের স্পিডবোট এবং নৌকা দেব কিন্তু আমরা কোনও হদিশ পাচ্ছি না। ডি. এমদের বলেছি যদি হদিশ পাই তাহলে উদ্ধার করা হবে। প্রথম থেকেই আমরা জেলা সভাধিপতি জেলা শাসকদের বলেছি যে আপনারা বিভিন্ন প্রতিনিধিদের নিয়ে একটা কমিটি করে এই কাজ করবেন। প্রথম দিন এটা করা সম্ভব হয়নি। কিন্তু ক্রমে ক্রমে এটা হচ্ছে শুধু বি. ডি. ও ইত্যাদি নয় গ্রামে পঞ্চায়েতে এবং শহরাঞ্চলে মিউনিসিপ্যালিটিতে জনপ্রতিনিধি যারা আছ তাদের সঙ্গে কথা বলবেন। এইভাবে আমরা কাজ করবার চেষ্টা করছি। এইভাবে বেশ কিছুদিন চলবে মনে হচ্ছে। আবহাওয়ার যা রিপোর্ট প্রথম দিন থেকেই পাচ্ছি তাতে কেনও ভাল মনে হচ্ছে না। তবে সৌভাগ্য যে ডি. ভি. সি এখনও পর্যন্ত জল ছাড়েনি। হয়তো সেখানে বৃষ্টি কম হয়েছে। সেইজন্য বলছি রিলিফ ইত্যাদির ব্যাপারে কোনও রকম আত্মসন্তুষ্টির ভাব দেখালে চলবে না। প্রত্যেকটি জায়গা থেকে অসংখ্য মানুষকে বিভিন্ন ক্যাম্পে নিয়ে আসা হয়েছে। এখন যা অবস্থা তাতে অনেকেরই ফেরা কঠিন। কিন্তু গ্রামের লোক বিশেষ করে তারা একটু সুবিধা পেলেই নিজের ঘরে ফিরে যাবেন। হয়তো তাদের বাড়িটা একটু মেরামত করতে হবে যা তারা নিজেরাই করে নেন যদি আমরা তাদের কিছু

সাহায্য করি। এই সব কথা মনে রেখে আমাদের কাজ করতে হবে। সুতরাং এখানে আত্মসন্তুষ্টির কোনও ব্যাপার নেই। মেডিক্যাল হেল্প, ডাক্তারি সাহায্য, ওষুধপত্র ইত্যাদি আমাদের যা কিছু কিছু আছে সেগুলি আমরা পাঠাচ্ছি। হয়তো কিছু কম পড়বে বলে মনে হচ্ছে। সেইজন্য প্রধানমন্ত্রীকে বলে আমরা দিল্লির সঙ্গে এই বিষয়ে যোগাযোগ করেছি। তিনি বলে দিয়েছেন তাদের এখানে যে সব ডিপো আছে সেখান থেকে তারা আমাদের দেবেন। এখানে দু তিনজন পক্ষ পাতিত্বের কথা বলেছেন। বিশেষ করে কংগ্রেস থেকে সেটা বলা হয়েছে যা তারা সর্বদাই বলেন। একজন বললেন মন্দির বাজারে ২১ জনের একটা কমিটি হয়েছে যাতে বি. ডি. ও আছেন কিন্তু সেখানে কংগ্রেসের কোনও প্রতিনিধি নেই। অথচ জানি যে দশটা পঞ্চায়েতের মধ্যে ৬টা কংগ্রেসের। এ বিষয়ে আমি খোঁজ নিলাম—বি. ডি. ও. কে ধরতে পারিনি যে কি কারণে এটা হয়েছে। কারণটা শুনলাম যে দুদিন কংগ্রেসের লোকেদের খুঁজে পাওয়া যায়নি কারণ তারা অন্য কাজে ব্যস্ত ছিলেন। কিন্তু এর জন্য তো আর বসে থাকা যাবে না। কংগ্রেসের লোক কে কি বাড়ি থেকে ধরে নিয়ে আসবো? যা সম্ভব নয়। কাজেই অন্যদের নিয়ে কমিটি করে তাঁরা তাদের ইস্কুলে রেখেছেন এবং খাবার ইত্যাদি দিচ্ছে। তবুও আমি বলেছি যে পঞ্চায়েত যখন সমস্ত কাজ করছে তখন তাদের যে নিতে হবে এই বিষয়ে কোনও সন্দেহ নেই।

[4-40 – 4-50 P.M.]

তারপর আর একজন বলেছেন গার্ডেনরিচে নাকি কংগ্রেসের সাহায্য কিছু নেওয়া হচ্ছে না, তাদের ডাকা হচ্ছে না। আমি যেটা খবর নিতে পেরেছি তাতে সেখানে সমস্ত রাজনৈতিক দল নিয়ে একটা মিটিং হয়েছিল রিলিফ ইত্যাদি বিভিন্ন ব্যাপারে নিয়ে, সেখানে আমাদের রবীন মুখার্জি সভাপতিত্ব করেছেন, কিন্তু সেখানে ওদের এম. এল. এ. ছিলেন না, প্রতিনিধি ছিলেন আসলাম আলি, ফজলে আজম মোল্লার প্রতিনিধি সাহাজাদা, এই রকম কংগ্রেসের ২/৪ জন নেতা ছিলেন, ওরা বলেছেন চমৎকার রিলিফ ইত্যাদির কাজ হয়েছে, উদ্ধারের কাজ হয়েছে। আরামবাগ সম্বন্ধে যা বলা হয়েছে সেই সম্বন্ধেও খবর নিয়েছি, সেখানে যে মিটিং হয়েছিল তাতে আমাদের যিনি জেলা সভাধিপতি তিনি ছিলেন, ওখানকার সমিতির কংগ্রেসের যিনি চেয়ারম্যান তিনিও ছিলেন, সবাই মিলে ভালভাবে আলোচনা করে কতকগুলি কার্যকর সিদ্ধান্ত নিয়েছেন। কাজেই যেটা বলা হচ্ছে সব অসত্য কথা বলা হচ্ছে। প্রথম দিন থেকে, ২৪ তারিখ থেকে টেলিফোন পাওয়া যাচ্ছিল না। আমার বাড়ি থেকেও ফোন আসছিল না। তাই অফিসে গিয়ে ঠিক করলাম ১৯৭৮ সালের অভিজ্ঞতা থেকে যে পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন, অয়ারলেস মারফত খবর জানবার চেষ্টা করি। কলকাতা শহরে এমন জল দাঁড়িয়েছে যে কোনও উপায় নেই, টেলিফোনে কাউকে পাওয়া যাচ্ছে না, বৃষ্টির মধ্যে লোক এসে আমাদের সাথে দেখা করেছে। আমরা পুলিশকে বলেছি যে আপনারা সম্পূর্ণ ভারটা নিয়ে নিন, তারপর কর্পোরেশনের সঙ্গে যোগাযোগ করে বিভিন্ন কাজ করুন। টাকা-পয়সা আপনাদের কাছে যা আছে খরচ করুন, বড় বাজার থেকে চিঁড়ে গুড় প্রথম কিস্তিতে যা কিনতে হয় সেইসব কিনে দিয়ে দিন। অন্যান্য জায়গায়ও তাই বলেছি, আমরা ২ ঘন্টার মধ্যে খাবার পৌঁছে দিতে পারছি না, স্থানীয় ভাবে যা ক্রয় করতে পারেন তাই কিনে অসহায় মানুষ যারা আশ্রয় নিয়েছে তাদের খাওয়াবার ব্যবস্থা করুন। আমার ধারণা সেটা খুব ভালভাবে

হয়েছে। আগের একটা অভিজ্ঞতা ছিল, সেই অভিজ্ঞতার ফলে এগুলি ভালভাবে করেছে। বিভিন্ন জায়গায় জনসাধারণের সহাযোগিতা পেয়েছি। সরকার থেকে, পঞ্চায়েত থেকে কোথাও রিলিফ পৌছাতে পারেনি, স্থানীয়ভাবে সেই অসহায় মানুষদের স্কুলে নিয়ে গিয়ে রেখেছেন, তাদের খাওয়াদাওয়ার ব্যবস্থা করেছে। এজন্য তাদের সবাইকে ধন্যবাদ না জানিয়ে পারি না। খুব দ্রুত গতিতে এই কাজটা হয়েছে বলে আমার ধারণা। তবে আমি আবার বলছি এতে কোন আত্মসন্তুষ্টির জায়গা নেই। আমার সব থেকে ভয় হচ্ছে ব্যাধির। অনেক টিউবওয়েল ডুবে গেছে, কলকাতার অবস্থা এমন হয়েছে যে ফ্রিজ অঞ্চলে লরি করে জল দেবার ব্যবস্থা করতে হয়েছে। আমাদের লরি বেশি নেই, আমাদের যা আছে তাই নিয়ে জল দেবার ব্যবস্থা করতে হয়েছে। কলকাতা শহরের বাইরে আমাদের ট্যাঙ্ক দেওয়া হয়েছে যেখানে জল নিয়ে গেছে। কাজেই এই সমস্যা এখনও বিভিন্ন জায়গায় আছে। ইতিমধ্যে খবরের কাগজে বেরিয়েছে ৮ কোটি টাকা আমাদের খরচ হয়েছে, তবে এখনও বড় বড় খরচ বাকি আছে। আপনারা খবরের কাগজে দেখেছেন শনিবার দিন প্রধানমন্ত্রীর কাছে প্রাথমিক রিপোর্ট পাঠিয়েছি। আমরা বলেছি পুরো রিপোর্ট পাঠাতে আরো ৫/৬ দিন সময় লাগবে, এখন আমাদের টাকা আছে, আমরা খরচ করছি। কিন্তু এটা যখন শেষ হয়ে যাবে তখন কেন্দ্রের কাছে আমাদের বক্তব্য রাখতে হবে যে আমাদের কি কি প্রয়োজন আছে। এই রিপোর্টে আমরা বলতে পারি কত এলাকা জল মগ্ন আছে, কিন্তু কতটা ফসল নষ্ট হবে এটা এই মুহূর্তে এই রিপোর্টে বলা যায় না। আরও কয়েক দিন দেখে কতটা ফসল বাঁচল সেটা বলতে পারব। কিন্তু রবি ফসলের জন্য আমাদের তৈরি হতে হবে আগের অভিজ্ঞতা থেকে। সেজন্য কেন্দ্র বলেছেন বীজ দিয়ে সাহায্য করতে পারবেন। তাই কেন্দ্রের কাছে পাঠাবার জন্য আমরা রিপোর্ট তৈরি করছি।

এবারে আমি বলতে চাই রাস্তাঘাটের কথা। এই ব্যাপারে হিসেব আনতে আমাদের একটু সময় লাগবে। রাস্তার ব্যাপারে একটা হচ্ছে পি ডব্লু ডি (রোডস) এবং আর একটা হচ্ছে পঞ্চায়েত যেটা করে। এগুলো সব একসঙ্গে জড়ো করে হিসেব দিতে হবে। কলকাতার রাস্তা মেরামত করতে কত টাকা লাগবে এবং অন্যান্য শহরগুলির রাস্তার যা ক্ষতি হয়েছে সেগুলো মেরামত করতেই বা কত টাকা লাগবে সেইসব হিসেব করে একসঙ্গে জড়ো করে পাঠাব। এখানে ২/১ জন সদস্য বলেছেন এবং কথাটাও ঠিক যে, এই প্রাকৃতিক দুর্যোগ প্রতি ২/৩ বছর পরপরই হয়। আমাদের বিজ্ঞান এখনও এমন পর্যায় গিয়ে পৌছায়নি যে এগুলি আমরা বন্ধ করতে পারি। তবে কিভাবে এর মধ্যেও মানুষকে এবং দেশকে রক্ষা করা যায় সেটা চিন্তা করা দরকার। এই ব্যাপারে সেচ ব্যবস্থা, জল নিস্কাষণের সুব্যবস্থা, নদীর ভাঙ্গন রোধ ইত্যাদির দিকে আমাদের দৃষ্টি দিতে হবে। গত ২০/২৫/৩০ বছর ধরে আমাদের বিভিন্ন রকম প্রকল্প রয়েছে। বড় বড় প্রকল্পগুলি টাকার অভাবে করা যাচ্ছেনা। অর্থাৎ এগুলি ধরাই যাচ্ছেনা। টাকা কোথায় পাব? আমি মনে করি সারা ভারতবর্ষ ব্যাপি বড় বড় কাজগুলি কেন্দ্রীয় সরকার বা প্ল্যানিং কমিশনের গুরুত্ব দিয়ে দেখা দরকার। আমি শুধু আমাদের কথা বলছিনা, সমস্ত ভারতবর্ষে যেখানে যেখানে এরকম বন্যার প্রবণতা আছে সেখানের জন্য এই ব্যবস্থা করা দরকার। কলকাতার জন্য এরকম কিছু করা হয়নি। দেশ বিভাগের পর বাস্তুহারারা যখন এখানে এল তখন তাদের ঠিকভাবে বসানো হলনা। তারা

এখানে ওখানে নিচু জায়গাতে গিয়েও বসেছে। তারা যে পরিস্থিতির মধ্যে দিয়ে বসেছে তাতে দেখা গেল একটা জায়গা থেকে জল ছাড়লে অন্য এলাকা ভেসে যায় এবং সেই এলাকার লোক এসে বলে, আমাদের কি হবে। কাজেই এই কাজগুলি কেন্দ্রীয় সরকার এবং প্ল্যানিং কমিশনের করা উচিত। গঙ্গার ভাঙ্গনে মুর্শিদাবাদের সমস্ত কিছু ধুয়ে মুছে যাচ্ছে। আমরা বলেছি আমাদের বাজেট থেকে কিকরে এতবড় কাজ করব? এটা জল, ইণ্ডিয়ার ব্যাপার। আমরা একা কি করব? তারপর, দুটি নদী যেভাবে পাশাপাশি হয়ে আসছে তাতে ফরাক্কা বোধ হয় অকেজো হয়ে যাবে। এতে শুধু পশ্চিমবাংলার ক্ষতি নয়, সারা দেশের সর্বনাশ হবে। এই ব্যাপারে দুটো মিটিং হয়ে গেল কিন্তু আমরা তাঁদের বোঝাতে পারলাম না। আমরা ৭০ ভাগ টাকা খরচ করছি তিস্তার জন্য কারণ বাংলা দেশ তৎপরতার সঙ্গে তাদের দিকটা করে ফেলছে। আমরা ৭০/৮০ কোটি টাকা খরচ করেছি এবং কেন্দ্রীয় সরকার-এর কাছ থেকে ৫ কোটি টাকা পেয়েছি। আমরা বলেছিলাম প্রতি বছর ১৫ কোটি টাকা এক্সট্রা আমাদের দিন, কিন্তু তাঁরা তা দিচ্ছেন না। আমরা অন্যান্য প্রকল্পগুলি করতে পারছিনা টাকার অভাবে। আমরা কলকাতার জন্য টাকা চেয়েছিলাম প্ল্যানিং কমিশনের কাছে। তাঁরা বলছেন আমরা দিতে পারবনা, আমাদের টাকা নেই। সি এম ডি এর কাজ প্রচুর রয়েছে কাজেই আমরা যদি আরও টাকা না পাই তাহলে আমাদের পক্ষে কাজ করা অসম্ভব। যে সমস্ত ড্রেনগুলি লকড হয়ে গেছে তারজন্য টাকার প্রয়োজন। আমি খোঁজ নিয়েছি এবং দু'চার বছর সেখানে গিয়েও ছিলাম। ময়নাতে ড্রেনেজ স্কীম, তাতে খুব বেশি খরচ হবে না যদিও এখন কত খরচ বেড়েছে আমি জানি না, আমি বলতে পারব না—দেড় কোটি টাকার মতো খরচ হবে—সেখানে কাজটা শুরু হয়েছে, শেষ হয়নি। আমি জানি এটা খুব বেশি টাকার ব্যাপার নয়, এটা পেরেনিয়াল প্রবলেম নয়, আজকে নয়, বহু বছর ধরে চলছে। তমলুক মাস্টার প্লান—এতে ষোল কোটি টাকা খরচ—এত টাকা আমাদের তো নাই। তবে কাজটা শুরু করেছি। আর একটা বড় ব্যাপার আছে, সেটা আপনারা সকলেই জানেন এবং অনেক বার এই নিয়ে আলোচনাও হয়েছে, কিন্তু সেটা হচ্ছে না—সেটা হচ্ছে ঘাটাল—ভয়ঙ্কর ব্যাপার। আমি নিজে একবার গিয়েছিলাম—ধান ক্ষেতের মধ্যে ঢেউ উঠছে—এ জিনিস আমি দেখেছি এবং এটা কয়েক বছর ধরে চলছে—এতে পঞ্চাশ কোটি টাকা লাগবে। সত্যি কথা বলতে কি, এটা আমরা হাতে নিতে পারি না। কিন্তু সেন্ট্রাল গভর্নমেন্ট টেকনিক্যালি অ্যাপ্রুভ করেছেন—কিন্তু টাকা নাই, করতে পারছেন না—কি করা যায় দেখতে হবে—পঞ্চাশ কোটি টাকার ব্যাপার।

[4-50 – 5-00 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** আপনারা অন্য দিক থেকে টাকা জোগাড় করতে পারেন না?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো বললাম, সেটাও দেখতে হবে। সেইজন্য বলছি, আপনারা এবং আমরা একযোগে যদি চেষ্টা করি—কেন্দ্রকে যদি বলি যে এটা সিরিয়াস ম্যাটার, এগুলো তো অল ইণ্ডিয়া প্রবলেম, এটা আপনারা দেখবেন না? এই ধরুন না কেন পাঞ্জাবের এত ইরিগেশন ব্যাপার, সব টাকা-পয়সা কি পাঞ্জাব দিয়েছে? পাঞ্জাবের পয়সায় এটা হয়নি। কেন্দ্রীয় সরকারের পয়সায় হয়েছে এবং ঐ যে ধরুন বোম্বেতে গ্যাস বেরিয়েছে, সেখান থেকে

সব যে গ্যাস নিয়ে গিয়েছে এবং নিয়ে যাওয়া হচ্ছে, সেটা কার পয়সায় নিয়ে যাওয়া হচ্ছে? মহারাষ্ট্রের পয়সায় নিয়ে যাওয়া হচ্ছে? এবং এর জন্য কত কোটি টাকা খরচ হচ্ছে? এগুলি কেন্দ্রীয় সরকারের ব্যাপার—সেন্ট্রাল প্রোজেক্ট। আমি আর অন্য কোনও কথায় যাচ্ছি না, আর বেশি কিছু রিপিট করতে চাইছি না, যেসব বড় বড় জিনিসগুলি রয়েছে—ঐ গঙ্গা ভাঙন ইত্যাদি—এগুলি কেন্দ্রীয় সরকারের ব্যাপার। স্টেট বাজেট থেকে এটা হতে পারে না। এই হচ্ছে আমাদের অসুবিধা। তা আপনারা তো এত কথা বলছেন, আপনারা তো ২৮ বছর ধরে রাজত্ব করেছেন, কিছুই তো করতে পারেন নি—সব সর্বনাশ করে গেছেন, সমস্ত দিক থেকে—কি রাজনীতির দিক থেকে, কি অর্থনীতির দিক থেকে, কি সমাজ নীতির দিক থেকে সমস্ত দিক থেকে এই সব আপনারা করে গেছেন, তাঁদের মুখ থেকে এই সব কথা শোভা পায় না। আমি ভেবেছিলাম যে, এত বড় বড় সব পরিকল্পনা যেটা আমাদের পশ্চিমবাংলায় হওয়া উচিত, কেনই বা হবে না, কেন্দ্রীয় সরকার অন্য জায়গায় দিচ্ছেন, আমাদের দেবেন না কেন? এইটাই হচ্ছে মুশকিল। আমার শেষ কথা এটাই।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বেশি কিছু কথা বলব না। অগ্রাধিকার দেওয়া এটা ঠিক এবং আমরা সেটা দিয়েছি—মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তা উল্লেখ করেছেন। আমি শুধু আমার নির্বাচনী কেন্দ্র সম্বন্ধে বলব। আমি সম্প্রতি আমার নির্বাচনী কেন্দ্রে গিয়েছিলাম। সেই এলাকা সম্পর্কে কয়েকটি কথা রাখছি। সেখানে বন্যায় যে সব এলাকা বিধ্বস্ত হয়েছে তার খবর রাখা হয়েছে। এখানে একজন কংগ্রেস সদস্য একটা ভালো কথা বলেছেন যে, বন্যা এবং খরা নিয়ে রাজনীতি করা উচিত নয়। সর্বদলীয় কমিটি করে একসঙ্গে কাজ করা উচিত, এই জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আমার নিজের এলাকায় ঘুরেছি। নদীয়ার অবস্থা প্রত্যেকেই জানেন—এ নিয়ে এস. ডি. ও., রিলিফ অফিসার এঁদের সঙ্গে বসেছি। শান্তিপুর থানায় ৯৩৭টি ঘর একেবারে ভেঙে গিয়েছে সাড়ে বার'শটা পরিবার বিধ্বস্ত। আমি মুখ্যমন্ত্রীকে এ রিপোর্ট দিয়েছি। ক্রপ—এখানে একেবারে টমেটো, পটল ইত্যাদি একেবারে শেষ হয়ে গেছে—একেবারে সব নষ্ট হয়ে গেছে এবং চাষীদের অবস্থা খুবই খারাপ হয়ে গেছে। শুধু তাই নয়, ক্ষেত-মজুর এবং যে সব হ্যাণ্ডলুম রয়েছে সেখানে তাতে কোনও কাজ হচ্ছে না—লোকে কাজ করতে পারছে না।

আমাদের অভাব আছে ঠিকই, কিন্তু হাতের কাছে যেটুকু পেয়েছি তা দিয়েই কাজ শুরু করা হয়েছে। এন আর ই পি-র টাকা হোক, গম হোক তা দিয়েই আমরা কাজ শুরু করে দিয়েছি। এই বন্যার পর মিনিকিট এবং ফার্মার্সদের হাউস বিল্ডিং গ্রান্টস দিতে হবে। যাদের ঘর বাড়ি গঙ্গার ভাঙ্গনের ফলে ভেঙ্গে গেছে তাদেরও সাহায্য করতে হবে। আমরা এসব কথা বলেছি। আমাদের বড় সমস্যা হল গঙ্গার ভাঙ্গন। আমি দেখেছি কালনার ওখানে বাধা পাবার ফলে উল্টো দিকে প্রচণ্ডভাবে ভাঙ্গছে। আমি এই ব্যাপারে সেচমন্ত্রীর সঙ্গে কথা বলেছি। আমি জানি এই ব্যাপারে প্রচুর টাকার দরকার। প্রতি বছর গঙ্গার জলে ঘরবাড়ি ভেঙ্গে যাচ্ছে, কাজেই এর জন্য একটা ব্যবস্থা তো করা দরকার। আমাদের ড্রেনেজ স্কীমগুলি করা দরকার কারণ জল নিস্কাষণের ক্ষেত্রে এগুলি খুবই প্রয়োজন। তারপর, আমাদের রাস্তাঘাটের অবস্থা খুবই খারাপ। এন এইচ থার্টিফোর খারাপ হয়ে গেছে কাজেই এদিকে নজর দিতে হবে। আর একটা ব্যাপারে আমরা পি ডব্লু ডি-র উপর নির্ভরশীল হয়ে আছি। কালনা এবং

নৃসিংহপুরের মধ্যে একটা ব্রিজ দরকার। আমি আশা করি এদিকে লক্ষ্য রাখা হবে। আমি জানি বর্তমানের এই বন্যার ব্যাপারে দুর্গত মানুষদের সাহায্য করবার জন্য গম দরকার এবং বাড়ি ঘর গুলো যা ভেঙ্গে গেছে তার জন্যই টাকার দরকার। একথা বলে আমি প্রস্তাব সমর্থন করে বক্তব্য শেষ করছি। আমি ওই প্রস্তাবের একজন সমর্থক।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্যের মধ্য দিয়ে বিশেষ করে বন্যা নিয়ন্ত্রন পরিকল্পনা যেগুলি আমাদের রয়েছে সে সম্বন্ধে বলেছেন। আমি আরও কয়েকটি বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করব। আমরা অতি বর্ষণ, অতি বর্ষণ কথাটা বলছি, কিন্তু এই অতি বর্ষণের তাৎপর্যটা আমরা বুঝেছি বলে মনে হয় না। আমরা যদি বৃষ্টির পরিমান লক্ষ্য করি এবং সঙ্গে সঙ্গে বিভিন্ন নদীর ক্যাচমেন্ট এলাকার বৃষ্টিপাতের দিকে লক্ষ্য করি তাহলে দেখব এই ধরণের জলবন্দী অবস্থা যেটা সবসময় হয়ত আসেনা—৮/১০ বছর পর পর আসে—তার হাত থেকে রক্ষা পাওয়া কঠিন। ২৪ পরগনা জেলায় ২৪/২৫ তারিখ ১১.২ ইঞ্চি বৃষ্টি হয়েছে। মেদিনীপুর জেলায় ওই ২/৩ দিন ২৩ ইঞ্চি বৃষ্টি হয়েছে, পাঁশকুড়ায় ১৩.৩ ইঞ্চি বৃষ্টি হয়েছে, সবং-এ ১৬.২ ইঞ্চি বৃষ্টি হয়েছে, তমলুকে ১২.২ ইঞ্চি বৃষ্টিপাত হয়েছে এবং এখনও পর্যন্ত এই বৃষ্টিপাত হচ্ছে।

[5-00 – 5-10 P.M.]

একেবারে একনাগাড়ে তোড়ে বৃষ্টির ফলে—সে রকম তোড়ে না হলেও এখনও কিছু কিছু বৃষ্টি হচ্ছে—এটা আপনারা সবাই স্বীকার করবেন যে সচরাচর এত ইনটেনসিভলি এত বৃষ্টিপাত হয়না। দু নং কথা হচ্ছে, ঐ ক্যাচমেন্ট এলাকায় বৃষ্টির কথা যেটা আমি বলেছি তার ফলে কতকগুলি নদীতে জলস্ফীতি ঘটেছে, বন্যা হয়েছে, বাঁধ ভেঙ্গেছে। একদিকে যেমন অতিবর্ষনের ফলে গ্রামের মধ্যে, শহরের মধ্যে জল জমেছে, বাঁধের ভেতরের দিকে জল জমেছে তেমনি আবার নদীগুলি ফুলে ফেঁপে উঠে বাঁধ ক্ষতিগ্রস্ত করেছে। এই উভয়দিকের জলের চাপে বাঁধ ভেঙ্গেছে। আমি এক একটি নদীর অবস্থার কথা বলছি। কেলেঘাই-এ জলস্ফীতি ঘটায় সেখানে এক্সট্রিম ডেনজার লেভেলের ৪ ফুট উপর দিয়ে জল চলেছে। সেখানে ঐ কেলেঘাই-এর আর একটি জায়গায় এক্সট্রিম ডেনজার লেভেলের ১.২৫ ফুট উপর দিয়ে জল চলেছে। ঠিক তেমনি আমগাছিয়ায় কেলেঘাই-এর কাছে এক্সট্রিম ডেনজার লেভেলের ৬ ফিট উপর দিয়ে জল চলেছে। চন্দিয়াতে ঐ রকম এক্সট্রিম ডেনজার লেভেলের উপর দিয়ে জল চলেছে। স্যার, আমি এই কথাগুলি বলছি তার কারণ মাননীয় সদস্যদের জানা দরকার যে সচারাচর এইভাবে বৃষ্টিপাত হয়না। ১৯৭৮ সালে একবার এইরকম হয়েছিল এবং তারপর এখন এই অবস্থা দেখা গিয়েছে। এটা ঠিকই যে বিভিন্ন অসুবিধার মধ্যে দিয়ে আমাদের চলতে হয়। নদী বাঁধ সংস্কার, নদীগুলির ড্রেজিং এই সমস্ত আমরা করে উঠতে পারি না টাকার অভাবের জন্য। কিন্তু তা সত্ত্বেও একথা বলতে পারা যায় যে এই ধরণের বৃষ্টিপাতের দরুন যে জলবন্দী অবস্থা এবং সঙ্গে সঙ্গে ঐ বিভিন্ন নদীতে বন্যা বিশেষ করে কতকগুলি এলাকায় ডিপ্রেশানের ফলে এই যে বন্যা একে সামাল দেবার সাধ্য কোনও সরকারেরই বড় একটা থাকে না, এমন কি অর্থ সামর্থ থাকলেও সম্ভবপর হয়না। সুতরাং সেই দিকে আমি আপনাদের সকলের দৃষ্টি আকর্ষণ করছি। আমার সময় বেশি নেই, আমি

আর কয়েকটি কথা বলেই শেষ করছি। কতকগুলি সুনির্দিষ্ট কথা এখানে উঠেছে, আমি সে সম্পর্কে কয়েকটি জবাব দিতে চাই। এখানে কেলেঘাই সম্পর্কে কথা উঠেছে। কেলেঘাই সম্পর্কে আমি বলতে চাই যে আমরা উপরের দিকে সেই বাঁধ নির্মাণের ব্যাপারে একটু দ্বিধাগ্রস্ত ছিলাম যে করাটা ঠিক হবে না। ঐ দেহাতি থেকে যে এমব্যাঙ্কমেন্ট বাঁধ, কেলেঘাই-এর বাঁধ আমরা করেছি তার আপস্ট্রিমে সেখানে বাঁধকে প্রসারিত করার ব্যাপারে আমরা দ্বিধাগ্রস্ত ছিলাম। কেন দ্বিধাগ্রস্ত ছিলাম? এর সব থেকে বড় কারণ হচ্ছে যে ওখানে যদি এই ধরণের এক্সটেনসন করা হত তাহলে ডানপারে বাঘাই রিভার বেসিনে— বাঘাই নদীর উপত্যকায় আবার জল প্লাবন, বন্যা এই সমস্তর আশঙ্কা ছিল, জল স্ফীতির আশঙ্কা ছিল, সেইজন্য করি নি। পরবর্তীকালে যখন আমি সেচ বিভাগের দায়িত্বে আসি তখন গোটা জিনিষটা আবার ইনভেস্টিগেশনের ব্যবস্থা করা হয়। সেই ইনভেস্টিগেশন আমরা করেছি এবং আমরা ভাবতে আরম্ভ করেছি যে নিশ্চয় আরও কিছু করার দরকার আছে। গত ১৯৭৮ সালের তুলনায়—এবারে অন্য জায়গাতে হয়েছে—কেলেঘাই-এর দক্ষিন দিকে বাঁধ ভেঙ্গেছিল ১৯৭৮ সালে, এবারে একেবারে উপরের দিকে বাঁধ ভাঙার দরুন আমরা জানি দুশো স্কোয়ার কিলোমিটার এলাকা জল প্লাবিত হয়েছে। এবং সে জন্য দুর্গত সাধারণ মানুষদের জন্য আমরা ভাবছি যে ঐ খড়গপুর কন্টাই রাস্তা পর্যন্ত এই কেলেঘাই এবং বাগাই নদীর ২ দিকে সমান্তরাল বাঁধ দিতে পারি কিনা। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ইতিমধ্যে বলেছেন যে ডি. ভি. সি তাদের জল ছাড়াটা কমিয়ে দিয়েছে। ১৭ হাজার ২ শত কিউসেক জল আজ সকাল পর্যন্ত তারা ছেড়েছে। সুতরাং তুলনা মূলক ভাবে কম জল ছাড়া হয়েছে। আবার বাঁধ যখন বিপন্ন হয় সেখানে জল ছাড়ার উপরে অনেক কিছু নির্ভর করে—এটাও একটা দিক। আর একটা কথা দক্ষিণ বঙ্গের মানিক চক ব্লকের ময়না সম্পর্কে বলা হয়েছে। আমি এইটুকু আপনার মাধ্যমে হাউসের কাছে জানাতে চাই যে সম্প্রতি ফরাক্কা ব্যারেজ কন্ট্রোল বোর্ডের যে মিটিং দিল্লিতে হয়েছে, সেই মিটিংয়ে ময়না ভাঙ্গনের কথা বলা হয়েছে এবং অদুর ভবিষ্যতে সেখানে গঙ্গা এবং কালিন্দী নদী এক হয়ে যাবার আশঙ্কা আছে এবং তার ফলে গোটা ফরাক্কা ব্যারেজ বাই পাশ হয়ে যেতে পারে, সেই আশঙ্কার কথাও সেখানে উল্লেখ করা হয়েছে এবং কেন্দ্রীয় সরকার যাতে এই দিকে নজর দেন তার জন্যও অনুরোধ করা হয়েছে।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে এই সভায় যে আলোচনা হয়েছে, সেই আলোচনা হচ্ছে বন্যা সম্পর্কে, প্রাকৃতিক দুর্যোগ সম্পর্কে। সেই আলোচনায় যা শুনলাম তাতে ওরা বারে বারে একটা কথা বলতে চেয়েছেন যে আমরা রিলিফ নিয়ে দলবাজী করেছি। ওরা যা বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য কথা। কারণ ১৯৭৮ সালে যখন ভয়াবহ বন্যা হয়েছিল সেই ভয়াবহ বন্যার মধ্যেও আমরা কাজ করে দেখিয়ে দিয়েছি যে কি ভাবে বন্যায় কাজ করতে হয়। সে জন্য ওরা যেকথা বলছেন সেটা ঠিক নয়। ওরাই আগে বন্যার সময়ে রিলিফ নিয়ে দলবাজী করতেন। কিন্তু আজকে আমি একথা বলতে পারি যে বামফ্রন্ট ক্ষমতায় আসার পরে সঠিক ভাবে তারা ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ পঞ্চায়েতের মাধ্যমে এই কাজ করেছি। মিউনিসিপ্যালিটি নির্বাচনের পরে আমরা সেখানে রিলিফ-এর ব্যাপারে মিউনিসিপ্যালিটির সাহায্য নিয়ে সেখানে কমিটি করে সেই রিলিফ দেবার

ব্যবস্থা করেছি। বন্যার আগে আমরা ৩ জন মেয়রকে নিয়ে মিটিং করেছি যে পৌরসভাগুলিতে বন্যা হলে, প্রাকৃতিক দুর্যোগ হলে কি ভাবে কাজ করা হবে এবং ৩ ধরণের বিভাগের মাধ্যমে রিলিফ-এর বিলি-বন্টনের ব্যবস্থা করেছি। সে জন্য ওরা যে দলবাজীর অভিযোগ এনেছেন সেটা সত্য নয়। আজকে ওরাই দেশকে উচ্ছন্নে পাঠিয়েছে এবং আজকে এখানে এসে বড় বড় কথা বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গ্রামে একটা কথা প্রচলিত আছে যে চোরের মায়ের বড় গলা। এদের অবস্থাও সেই রকম হয়েছে। ওরা দেশকে উচ্ছন্নে দিয়ে বড় গলা করে এখন বলছেন যে এরা রিলিফ নিয়ে চুরি করছে, দলবাজী করছে। কিন্তু প্রকৃত অবস্থা হচ্ছে রিলিফ নিয়ে ওরাই দলবাজী করেছেন, দেশকে সর্বনাশের পথে নিয়ে গেছেন। আমি একথা বলতে পারি যে ত্রাণ দপ্তরের পক্ষ থেকে সঠিক ভাবে স্থির করা হয়েছিল যে বিপর্যয় যে কোনও সময়ে আসতে পারে সে জন্য সেই ভাবে খরচ করা দরকার। সে জন্য সমস্ত ব্যাপারে যে ব্যবস্থা করা দরকার সেটা আগে থেকেই আমরা চেষ্টা করেছি। এবারে প্রাকৃতিক অবস্থা যা ছিল তাতে প্রথমদিকে ভাল জল হচ্ছিল না। অনেকে ভেবেছিল যে এবারে হয়ত খরা হবে, চাষ নষ্ট হয়ে যাবে। কিন্তু তারপরে যখন বন্যা এসেছে, অতিবৃষ্টি হয়েছে, সেই অতিবৃষ্টির মধ্যে আমরা কাজ করে দেখিয়ে দিয়েছি যে এই ভাবে কাজ করা যায়। সে জন্য আমি মনে করি রিলিফ-এর কাজ ত্রাণ দপ্তরের মাধ্যমে যে ভাবে করা হয়েছে সেটা সঠিক ভাবেই করা হয়েছে। আজকে যে ধরণের ক্ষতি হয়েছে তাতে ধান গাছগুলি নষ্ট হয়ে গেছে।

[5-10 – 5-20 P.M.]

অনেক বোরো নষ্ট হয়েছে, অনেক রবি ফসল নষ্ট হয়েছে, অনেক ফিশার ম্যান ক্ষতি গ্রস্ত হয়েছে। তাদের ব্যাপারে নিশ্চয়ই আমরা তথ্য সংগ্রহ করছি। আমরা জানতে চেষ্টা করছি যে কত ক্ষতি হয়েছে। তাড়াতাড়ির মধ্যে সমস্ত বিভাগের মাধ্যমে খোঁজ খবর নিয়ে এইগুলো আমাদের সংগ্রহ করা দরকার এবং এইগুলো নিয়ে আমরা কি করে তাদের সাহায্য করবো, কি ভাবে তাদের সহযোগিতা করবো, এটা আমরা ঠিক করব বলে আমরা আলোচনা করেছি। ইতি মধ্যেই আমাদের মাননীয় পশু বিভাগের মন্ত্রী, বিভিন্ন জায়গায় এই যে অতিবিক্ত বৃষ্টির ফলে যে সমস্ত পশুদের রাখা হয়েছে, আশ্রয় দেওয়া হয়েছে, সেখানেও আমরা পশু বিভাগের পক্ষ থেকে আমাদের মাননীয় মন্ত্রী প্রায় ৩ লক্ষ টাকা দিয়েছেন সেই জন্য আমরা মনে করি, আজকে প্রত্যেকটি জায়গায় যেখানে সেন্টার হয়েছে, সেই সেন্টারগুলোতে যে যে জিনিস পত্র পাঠানো দরকার, আমরা আমাদের সেই সমস্ত কমিটির মাধ্যমে, আমরা সেইগুলো পাঠাবার ব্যবস্থা করেছি। সেই জন্য আমি আশা করব। এই যে প্রাকৃতিক দুর্যোগের মধ্যে, ভয়াবহ অবস্থার মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার গত ৯ বছর ধরে বিভিন্ন প্রাকৃতিক দুর্যোগ, বিভিন্ন বিপর্যয়ের মধ্যে দাঁড়িয়ে জনগনের জন্য কাজ করেছে, তার মূল কারণ যে আমরা আজকে রিলিফ দপ্তরকে গণমুখী করতে পেরেছি এবং জনগনের সহযোগিতা এবং পঞ্চায়েতের মাধ্যমে কাজ করছি। যার ফলে আজকে জনগনের মধ্যে আমরা একটা নতুন নজীর সৃষ্টি করতে পেরেছি। যার ফলে আগেকার মতো বন্যা হলে যে ভাবে টাকা খরচ করা হত, যে ভাবে টাকা পয়সা তছনছ করা হত, আজকে সেটা করা সম্ভব হচ্ছে না। সেই জন্য আমরা দেখছি মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা উল্টো ভাবে এই বন্যার কাজকে তারা নানা রকম ভাবে সমালোচনা করছেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী সুমন্ত হীরা যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু একটা কথা বলছি। অবস্থাটি খুবই ভয়াবহ। ছয়টি জেলাতে বন্যা হয়েছে। আমাদের মেদিনীপুর জেলায় খুবই ক্ষতিগ্রস্ত। আমি বিশেষ করে কাঁথি মহকুমার কথা বলছি। সেই মহকুমার প্রত্যেকটি ব্লকই ক্ষতিগ্রস্ত এবং কাঁথি মিউনিসিপ্যালিটির আটটি ব্লকই ক্ষতিগ্রস্ত হয়েছে এবং প্রত্যেকদিনই বিভিন্ন এলাকায় জল বাড়ছে, ক্ষতিগ্রস্তের সংখ্যাও দিনের পর দিন বাড়ছে। সেগুলো সমস্ত আমরা হিসাব নিকাশ করছি এবং যতটুকু সম্ভব হচ্ছে লোকেদের কাছে ত্রাণ সামগ্রী পৌঁছে দেওয়া, তা পৌঁছে দেওয়া হচ্ছে এবং সেই সমস্ত কাজও অত্যন্ত দ্রুততার সঙ্গে আমরা করতে শুরু করেছি। ক্ষয় ক্ষতির পরিমান কত হয়েছে তার হিসাব নিকাশ করা হচ্ছে। তবে যেটা সবচেয়ে বেশি ক্ষতি হয়েছে, বিভিন্ন এলাকায় শতকরা প্রায় ৯০ ভাগ মানুষ তারা প্রায় গৃহহারা হতে বসেছে। ইতিমধ্যে কয়েক হাজার বাড়ি, সেইগুলো সমস্ত ধ্বসে গেছে এবং কয়েক হাজার বাড়ি যেগুলো আছে সেইগুলো খুব শীঘ্র ধ্বসে পড়বে। এই অবস্থার সৃষ্টি হয়েছে। এই অবস্থার মোকাবিলা করা কতটা একা রাজ্য সরকারের পক্ষে সম্ভব, তা আমরা এখন বলতে পারছি না। তবে সমস্ত পরিসংখ্যান নিয়ে আমরা সেই সমস্ত ব্যবস্থা করবার চেষ্টা করব। আমার দপ্তরের, বিশেষ করে মৎস্য দপ্তরের অবস্থা অত্যন্ত শোচনীয়। বহু বিধানসভার সদস্য আমাকে বলেছেন যে বিভিন্ন জায়গায় যে উদ্যোগ সৃষ্টি হয়েছিল জনগনের মধ্যে মাছ চাষ করার জন্য ব্যাঙ্কের ঋণ নিয়ে যে চাষ তারা করেছিলেন, সেই মাছ প্রায় সমস্ত ভেসে গেছে এবং বিভিন্ন জায়গায়, বিশেষ করে কাঁথি মহকুমা একটা পুকুরে পরিণত হয়েছে। অতএব আমি একটি বিষয়ে অনুরোধ করবো যে ব্যাঙ্কের ঋণ নিয়ে যে মৎস্য চাষ আমরা শুরু করেছিলাম—মাননীয় প্রধানমন্ত্রী বলেছিলেন যে রাজ্য সরকার কিসে সাহায্য চায় মুখ্যমন্ত্রী বলুন। আমি মাননীয় প্রধানমন্ত্রীর কাছে আমার দপ্তর থেকে অনুরোধ করব যে ব্যাঙ্কের ঋণ মৎস্য চাষীদের যেটা দেওয়া হয়েছিল, সেই ঋণটা যাতে মুকুব করা হয়, সেই মতো রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলোকে তিনি নির্দেশ পাঠাবেন। কেন না এই যে বিপর্যয় ঘটেছে, এই বিপর্যয়ে ক্ষুদ্র মৎস্য চাষী, গরিব মৎস্যজীবী তারা যে মাছ চাষ করেছিলেন, ব্যাঙ্কের থেকে ঋণের টাকা পেয়েছিলেন, সেই ঋণের টাকা শোধ করা তাদের পক্ষে এখন একেবারে সম্ভব নয়। কারণ তাদের সমস্ত মাছ তারা হারিয়ে ফেলেছে। আগামী বছর মাছ চাষ করতে গেলে যে অর্থের প্রয়োজন, যে মূলধনের প্রয়োজন, আমরা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তার যতটা পারি অনুদানের ব্যবস্থা করে দেব। তার সঙ্গে সঙ্গে তারা যাতে ব্যাঙ্ক ঋণ পর্যাপ্ত ভাবে পান, তার জন্য কেন্দ্রীয় সরকারকে ব্যাঙ্কগুলোকে নির্দেশ দিতে হবে যাতে এই ব্যাঙ্ক ঋণের কোনও অসুবিধা না ঘটে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ভয়াবহ বন্যা পরিস্থিতি প্রসঙ্গে আজকের এই আলোচনায় অংশগ্রহণকারী—দু' একজনকে বাদ দিয়ে—কংগ্রেস দলের বেশিরভাগ মাননীয় সদস্যদের বক্তব্যের মধ্যে কোনও রকম উৎকণ্ঠা আছে বলে আমার মনে হলো না। আমার মনে হলো এই বন্যা বা প্রাকৃতিক বিপর্যয়কে তাঁরা একটা প্রহসন হিসাবে দেখছেন। তথাপি আমি তাঁদের সুস্পষ্ট ভাবে বলছি যে, জনসাধারণের সহযোগিতা নিয়ে আমরা এই বিপর্যয় কাটিয়ে উঠতে সমর্থ হবো। আমরা বিভিন্ন জায়গায় বন্যা দুর্গতদের মধ্যে ত্রাণ-সামগ্রী পৌঁছে দিয়ে তাদের দুরবস্থা দূর করে অবস্থার উন্নতি ঘটাবার চেষ্টা করছি। এই প্রসঙ্গে আমি সুস্পষ্ট ভাষায় এ কথা

বলতে চাই যে, মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার ভয়াবহ বন্যার জন্য মূলত দায়ী কেন্দ্রীয় সরকার। কারণ ভগবানপুর মাস্টার প্ল্যান, সুবর্ণরেখা পরিকল্পনা, বারোচৌকা পরিকল্পনা দীর্ঘ দিন ধরে কেন্দ্রীয় সরকারের কাছে তালা বন্ধ হয়ে পড়ে আছে। ১৯৭২ সালে শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় যখন এ রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি বারোচৌকায় একটা ভিত্তি-প্রস্তর স্থাপন করেছিলেন, কিন্তু তার পরে তিনি আর বারোচৌকা পরিকল্পনার কোনও কাজ করে যান নি। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে, এই কিছু দিন আগে পরিকল্পনাটি মঞ্জুরিলাভ করেছে এবং সেখানে কাজ আরম্ভ হয়েছে। যদি '৭২ সালে এই পরিকল্পনার কাজ আরম্ভ হত তাহলে আজকে কাঁথি মহকুমার এই অবস্থা হত না। সুবর্ণরেখা পরিকল্পনা রূপায়িত হলে আজকে কাঁথি মহকুমায় এই অবস্থার সৃষ্টি হত না। কেলেঘাই পরিকল্পনা রূপায়িত হলে এই অবস্থা কাঁথিতে কখনই হত না। ভগবানপুর মাস্টার প্ল্যান রূপায়িত হলে কাঁথি মহকুমার হাল আজকে এই হত না। সুতরাং আজকে কাঁথি মহকুমায় যে ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে তার জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। তাঁরা পরিকল্পনা মঞ্জুর করছেন না, উপরন্তু বাধা হয়ে দাঁড়াচ্ছেন। নদী গুলির ব্যাপক সংস্কারের কাজ না হওয়ার জন্যই আজকে এই বিপর্যয় নেমে এসেছে। তবে অবশ্যই বামফ্রন্ট সরকার সর্বশক্তি দিয়ে এই বিপর্যয়ের মোকাবিলা করবেন।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যের বন্যা পরিস্থিতি নিয়ে আমরা এখানে যে আলোচনা করছি সে প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে দু' একটি কথা বলতে চাই। স্যার, আমি আজকে লক্ষ্য করছি যে কংগ্রেসি বন্ধুরা এখানে মেদিনীপুরে জেলার কাঁথি মহকুমা সম্পর্কে বিস্তারিত আলোচনা করছেন, কিন্তু তাঁরা তমলুক মহকুমা সম্পর্কে কোনও কথা বলছেন না। এমন কি ময়না সম্পর্কেও কিছুই বলছেন না। এর কারণ কি, তা আমি বুঝতে পারছি না। কাঁথি মহকুমার ন্যায় অনুরূপভাবে তমলুক মহকুমার নরঘাটের ১২ টি ব্লক ক্ষতিগ্রস্ত। সেখানে পানের বরোজ গুলি নষ্ট হয়েছে। '৭৮ সালের বন্যায় ওখানে পানের বরোজ গুলি ক্ষতিগ্রস্থ না হওয়ার জন্য সে সময়ে ওখানকার মানুষ পান বিক্রি করে বেঁচে ছিল, কিন্তু এবারে ওখানে কোটি কোটি টাকার পান নষ্ট হয়ে গেছে। আজকে নরঘাট এলাকার ১৭'টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ১২'টি গ্রাম পঞ্চায়েত এলাকা সম্পূর্ণ বিধ্বস্ত। সর্বস্তরের মানুষ আর্থিক ক্ষতিগ্রস্ত হয়েছে, ২৫ থেকে ২৬ হাজার মানুষ গৃহহারা হয়েছে। ঐ অঞ্চলে প্রচুর পরিমানে ধান উৎপন্ন হয়, কিন্তু এই বন্যায় প্রায় ২ কোটি টাকার ধান নষ্ট হয়ে গেছে। ২০ থেকে ২২ কোটি টাকার পান নষ্ট হয়ে গেছে। এবং সমগ্র এলাকার সমস্ত মাছ চাষ নষ্ট হয়ে গেছে। গত ২৮ তারিখ নন্দকুমার থানার উত্তরে রাজনগর গ্রামের জীবন সামন্তের স্ত্রী রাধারাণী সামন্ত এই বিধ্বংসী বন্যায় মারা গেছেন। ফলে দেখা যাচ্ছে ঐ এলাকায় বন্যার ফলে জীবনহানি পর্যন্ত হচ্ছে। এই বন্যার মূল কারণই হচ্ছে দীর্ঘ দিন ধরে পরিকল্পনা রূপায়ন না হওয়া। নন্দী গ্রাম ভগবানপুর মাস্টার প্ল্যান ১৯৭১ সাল থেকে অনুমোদন পাচ্ছে না। ইতিপূর্বে আমরা লক্ষ্য করেছি কাঁথির এম. পি. শ্রীমতি ফুলরেণু গুহ কাঁথিতে লিপ্লেটের মাধ্যমে প্রচার করেছিলেন যে, মাস্টার প্ল্যান অনুমোদিত হয়েছে এবং তার জন্য ৪ কোটি টাকা বরাদ্দ হয়েছে। কিন্তু পরে আমি ননী-বাবুর কাছে জেনেছি যে, ও'টা সম্পূর্ণ অসত্য কথা। কংগ্রেসিরা এই ভাবে মিথ্যা প্রচারের মাধ্যমে মানুষের মধ্যে বিভ্রান্তির

সৃষ্টি করছেন। পরিশেষে আমি বলতে চাই যে, ঐ সমস্ত মাস্টার প্লানগুলির অভাবেই আজকে এই জাতীয় ক্ষতি হচ্ছে—বিশেষ করে মেদিনীপুর জেলায়—যদি এ গুলি রূপায়িত হত, তাহলে এই ক্ষতি হত না। ২২ মিনিটে শেষ হবার কথা, কিন্তু আমার মনে হচ্ছে এই সময়ের মধ্যে আলোচনা শেষ হবে না, কারণ এখনো মুভাররা উত্তর দেবেন। অতএব আরও কিছু সময়ের প্রয়োজন। তাই আমি রুল ২৯০ অনুযায়ী প্রস্তাব করছি এই আলোচনার জন্য সময় আরও ১ ঘন্টা বাড়ানো হোক। আমি আশা করছি, আমার এই প্রস্তাবে কারও আপত্তি নেই। (কারও আপত্তি নেই) অতএব আরও এক ঘন্টা সময় বাড়ানো হল।

[5-20 – 5-30 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমগ্র পশ্চিমবাংলা বন্যায় যে বিপর্যস্ত হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এখানে এই মুহূর্তে আলোচনা হচ্ছে যে অতীতে কংগ্রেস সরকার কোনও পরিকল্পনা করেনি, সেইজন্য তারই ফলশ্রুতি হিসাবে আজকে বন্যা প্রকট হয়ে দেখা দিয়েছে। আমার কথা হচ্ছে, এ ব্যাপারে কোনও সন্দেহ নেই এবং এটা ঘটনা। কিন্তু এই মুহূর্তে আমাদের কর্তব্য হচ্ছে, বিপর্যস্ত মানুষের কাছে রিলিফ পৌছে দেওয়া এবং সেই কাজ অতি দ্রুত গতিতে করতে হবে। শহরের সংবাদপত্রে যেসব জায়গার বন্যার খবর প্রকাশিত হয়েছে যেমন, মেদিনীপুরে ব্যাপকভাবে বন্যা হয়েছে, কলকাতা জলবন্দী ছিল, দক্ষিন ২৪-পরগনায় বন্যা হয়েছে—এইসব আমরা জানি, কিন্তু তার সঙ্গে সঙ্গে অন্যান্য জেলা অতি বর্ষনের ফলে যে বন্যা কবলিত হয়েছে সেইসব জায়গার সংবাদ যেহেতু এল না, যেহেতু জেলা প্রশাসন তাদের অপদার্থতার জন্য সংবাদ মহাকরণে প্রেরণ করলেন না, সেহেতু সেইসব জেলায় সাহায্য পৌছায়নি। আমি মুর্শিদাবাদ জেলার কথা বলছি। মাননীয় মহাশয়ের কাছে নদীয়া জেলার খবর আজকে এসেছে। আমার প্রশ্ন হচ্ছে, এত বিলম্ব কেন? মুর্শিদাবাদ জেলার খবর মহাকরণে পৌছায়নি, অথচ গত ২২ তারিখ থেকে একটানা বৃষ্টিপাত হচ্ছে এবং অতি বর্ষনের ফলে বহু সাধারণ মানুষ বিপর্যস্ত হয়েছে। বেশ কিছু মানুষ মাটি চাপা পড়ে মারা গেছে। আমার কেন্দ্রেও একজন মারা গেছে। আমি জেলা প্রশাসনকে অভিযুক্ত করছি, কেন মুর্শিদাবাদের বন্যার খবর সময়মতো মহাকরণে পৌছায়নি? এই বিষয়টি সর্ম্পকে আমি মন্ত্রী মহাশয়কে খোঁজ নিতে অনুরোধ করছি। পরিশেষে, শ্রী সুমন্তকুমার হীরা এবং অন্যান্য সদস্যদের দ্বারা অতীত প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুন্দর নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষন ধরে মাননীয় সদস্যদের বক্তৃতা শুনছিলাম। এখানে মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় বললেন, দক্ষিন ২৪-পরগনায় ভয়ানক বন্যা হয়েছে অথচ সেখানে কোনও ত্রাণ-সামগ্রী পৌছায়নি। মাননীয় এস. ইউ. সি সদস্য শ্রী প্রবোধ পুরকাইত মহাশয় বললেন সাহায্য কিছুই পৌছায়নি। কিন্তু গত ২৭ তারিখে আমি দেখলাম, প্রবোধবাবু রাত্রি ৮টার সময়ে ডি. এমের কাছ থেকে বি. ডি. ওকে সঙ্গে নিয়ে লড়িতে করে প্রচুর মাল নিয়ে যাচ্ছে। আর এখানে উনি বলছেন যে মালপত্র কিছু পাচ্ছি না। আমি একটু হিসাবের পরিসংখ্যান দিচ্ছি তাহলে বুঝতে পারবেন কি পরিমান ত্রাণ-সামগ্রী গেছে। গত ৩০ তারিখ পর্যন্ত গম পাওয়া গেছে ৮০০ মেট্রিক টন, চাল ৪৫০ মেট্রিক টন, ত্রিপল ৩ হাজার ২৫০টি, ধুতি ২ হাজার ৭৫০টি, শাড়ি ২ হাজার

২৫০ খানা, বাচ্ছাদের জন্য জামা-প্যান্ট ২ হাজার। মিল্ক পাউডার ৩ হাজার ২০০ কেজি। ওখানে কেরোসিনের সঙ্কট আছে। এছাড়া ২৪-পরগনায় ১৩টি মেডিক্যাল ইউনিট করা হয়েছে। এই ১৩টি ইউনিটে এখনও ২০টা ডাক্তার কম আছে। তা সত্ত্বেও গুরুত্ব দিয়ে তাঁরা বন্যার মোকাবিলা করছেন। এই কয়েকটি কথা বলে যেহেতু সময় কম সেহেতু প্রস্তাবটিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি প্রিভিলেজ মোশন আপনার কাছে সাবমিট করেছি। একটি দৈনিক বাংলা "বর্তমান" কাগজে গত ৩০ তারিখে আমার সম্পর্কে একটি সংবাদ প্রকাশিত হয়েছে বিধানসভার বক্তৃতাকে কেন্দ্র করে। সেই সংবাদের বহু জায়গায় আমার সম্পর্কে কটাক্ষ করা হয়েছে। এই সম্পর্কে আমি বিস্তারিতভাবে লিখে জানিয়েছি। এখানে সংবিধান অনুযায়ী আমরা যে প্রিভিলেজ পেয়ে থাকি সেই সম্পর্কে কোনও কথা বলা আপনার এক্তিয়ার ছাড়া আর কারও নেই, এমনকি কোর্টেরও এক্তিয়ার নেই। আপনি এটা বিবেচনা করে প্রিভিলেজ কমিটিতে পাঠাবেন এটা আমি আশা করি।

**Mr. Deputy Speaker :** Let us sent the motion to the Privilege Committee.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দু-চারটি কথা বলব। এই মোশনে কোনও রাজনৈতিক বিতর্ক আনিনি। আমি অবাক হয়ে গেলাম, মুখ্যমন্ত্রী মহাশয় এতে রাজনীতি ঢুকিয়ে দিলেন। তাঁদের ব্যর্থতার জন্য আমরা চেয়েছিলাম যে সেচমন্ত্রী এবং ত্রাণমন্ত্রী মহাশয় পদত্যাগ করবেন। এখানে লজ্জায় ঢুকবেন না, ঢুকলে পদত্যাগ পত্র হাতে নিয়ে ঢুকবেন। আমরা এখানে এই দাবি করছি যে ব্যর্থতার লজ্জা চাপা না দিয়ে সত্যকে উদ্‌ঘাটন করুন। মানুষের কাছ থেকে আশীর্বাদ পাবেন। কিছুদিন আগে আপনাদের একজন মন্ত্রী শ্রী রামনারায়ণ গোস্বামি (যাকে লোকে খোড়ো গোঁসাই বলে) তাঁকে তো অনেক কথাই বললেন। আপনাদের দলের মধ্যে থেকে উনি নাকি চুরি করেছেন বলে বিচার করলেন। শুধু আমি বলছি না, একথা সর্বত্র প্রকাশিত হয়েছে। তারপর ত্রাণমন্ত্রী মহাশয় এখানে এসে বক্তৃতা করেন এবং সেচমন্ত্রী মহাশয় কেলেঘাই প্রজেক্টে লক্ষ লক্ষ একর জমি ধ্বংস হয়ে যাবার পর বক্তৃতা করেন। ভাবতে পারি না, জ্যোতিবাবু বলেছেন আমরা না কি ভীত, সন্ত্রস্ত। অনেক চুরি হচ্ছে। আমাদের অভিযোগটা কোথায়? বন্যা হয়েছে সবাই স্বীকার করেছেন। কিন্তু চুরি যে হচ্ছে এটা কেন স্বীকার করছেন না। মেদিনীপুরে ত্রিপল অ্যালট করেছেন, জলেশ্বরের ভিতর দিয়ে সেটা উড়িষ্যায় গিয়ে বিক্রি হচ্ছে। এক একটা গ্রামে সরকার পক্ষ থেকে গাদা গাদা গম দেওয়া হয়েছে তার ওয়ানটেনথও পৌঁছায় নি। অনেক ত্রাণ কমিটি বর্ডার ক্রশ করে সেগুলি বিক্রি করছে, আমি দায়িত্ব নিয়ে বলছি। জ্যোতিবাবু বর্ডারগুলি সিল করুন, চেক করুন, কোটি কোটি টাকার ত্রিপল এবং গাদা গাদা গম বিহার, উড়িষ্যায় বিক্রি হয়ে যাচ্ছে। প্রশ্নটা সেখানে, সেটা এনকোয়ারি করুন। তাঁদের ব্যর্থতার দায়িত্ব কি কংগ্রেস নেবে? অবাক হয়ে যাবেন যে দলবাজী করা একটা রোগ হয়ে গেছে, নির্লজ্জ ভাবে দলবাজী হচ্ছে। হাওড়ার একটা জায়গায় ত্রাণের সময় এক গামলা খিচুড়ী দেবার সময় তার ওপর একটা লাল ঝাণ্ডা পুঁতে দেওয়া হয়েছে। চোরাবাগান সীমান্তে আনন্দমার্গীরা মানুষকে সেবা করছে দেখে যখন

প্রেস গিয়ে জিজ্ঞাসা করছে যে এরা কাদের লোক তখন বলা হয়েছে যে আনন্দমার্গীদের পোষাক পরে সি. পি. এমের লোকের সেবা করছে। ব্যাপারটা খুবই সিরিয়াস। আমাদের অভিযোগ কংগ্রেস বা কমিউনিস্ট নয়, যে সমস্ত সেবামূলক প্রতিষ্ঠান রামকৃষ্ণ মিশন, ভারত সেবাশ্রম ত্রাণ সামগ্রী নিয়ে কাজে নেমেছেন তাঁরা পার্টির লোকেদের জন্য ভালভাবে কাজ করতে পারছেন না। আমরা দেখেছি ৭ হাজার প্যাকেট খাদ্য সামগ্রী কসবার দুর্গত মানুষদের দেবার জন্য গিয়েছিল ডি. এম. ও. সি'র কাছে পাঠিয়ে দিয়েছিলেন, ও. সি. সেগুলিকে পার্টি অফিসে গিয়ে দিয়েছিলেন। পার্টি ২৫ জনের মধ্যে ডিস্ট্রিবিউট করলেন, বাকি কোথায় গেল তা ভগবান জানেন। আজকেও আমরা দেখতে পাচ্ছি না যে মুখ্যমন্ত্রী মহাশয় এ ব্যাপারে সিরিয়াস কিনা। যখন প্রধান মন্ত্রী মহাশয় তাঁর সমস্ত কাজ ফেলে ছুটে এলেন সবং এবং ময়নাতে তখন মুখ্যমন্ত্রী মহাশয় কলকাতার পাশে চৌবাগান, সেখানে পর্যন্ত যাবার চেষ্টা করেন নি। লোক দেখানোর জন্য একবার হেলিক্যাপ্টারে ঘুরে এলেন। যে সমস্ত দুর্গত মানুষ রয়েছে তাদের কাছে একবারও যাবার চেষ্টা করেছেন? আপনাদের এম. এল. এ. এবং মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ ছাড়া যেতে পারেন? যেমন গ্রামের লোকেরা মাঝে মাঝে বলে থাকে আল্লা মেঘ দে, পানী দে, তেমনি ওঁরাও ভোটের আগে বলেন বন্যা দে, অথবা খরা দে। তাই বন্যা পেয়ে ওঁরা খুশী। আমাদের দাবি হল ত্রাণ এবং সেচ মন্ত্রীর পদত্যাগ। আর সমস্ত জিনিসটার একটা জয়েন্ট অডিট করার ব্যবস্থা করা যাতে চুরি না হয়। তা না হলে সমস্ত লুঠ হয়ে যাবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 – 5-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বন্যা পরিস্থিতির উপর যে প্রস্তাব এখানে উপস্থাপন করেছি, আপনি জানেন যে মাননীয় মন্ত্রী থেকে শুরু করে সরকার পক্ষের বিভিন্ন সদস্য ত্রাণ-ব্যবস্থা সম্পর্কে সন্তুষ্টি প্রকাশ করেছেন। যদিও মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, এক্ষেত্রে আত্মসন্তুষ্টির অবকাশ নেই। আমি আবার বলছি, প্রয়োজনের তুলনায় ত্রাণসামগ্রী অত্যন্ত অপ্রতুল। প্রশাসন এক্ষেত্রে চরম ব্যর্থতার পরিচয় দিয়েছে। দ্বিতীয় একটি প্রশ্ন এখানে উঠেছে যে, ত্রাণ সামগ্রী নিয়ে দলবাজী হচ্ছে। আমি সেকথা বলতে চাইনা। কিন্তু আমি বলছি যে, আজকে ট্রেজারি বেঞ্চে যাঁরা বসে আছেন তাঁরা যখন অপোজিশনে ছিলেন তখন এই দাবি তুলেছিলেন যে, এসব ক্ষেত্রে অল পার্টি কমিটি কেন হবেনা, কেন রিলিফের ক্ষেত্রে সর্বদলীয় কমিটি হবে না? সেদিন আপনারা এই দাবি করেছিলেন। আজকে সরকারি ক্ষমতায় থেকে আপনাদের তরফে যদি কোনও দুর্বলতা না থেকে থাকে, ত্রুটি না থেকে থাকে, তাহলে কেন আজকে এই দাবি ফেস করছেন না? আজকে সর্বদলীয় কমিটি গঠনের ক্ষেত্রে অসুবিধা কোথায়? সেদিক থেকে সাধারণ মানুষের মনে সন্দেহ থেকে যাচ্ছে। আমি মনে করি, এক্ষেত্রে ক্লিন থাকবার জন্য সর্বদলীয় কমিটির দাবি বামফ্রন্ট সরকারের মেনে নেওয়া উচিত। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্যে যে কথা তুলে ধরলেন না সেটা হল—আজকে একবিংশ শতাব্দীর দোরগোড়ায় পৌছে, কারিগরি ও বিজ্ঞানের যুগে খরা বন্যায় কেন দেশের মানুষ উনবিংশ শতাব্দীর মতো বলি হচ্ছে, সেদিকে এগিয়ে যাচ্ছে সেটা বললেন না। আজকে প্রাকৃতিক দুর্যোগে হয়ত কারও হাত নেই, কিন্তু তার ফলে হ্যাজার্ড অন হিউম্যান সিভিলাইজেশন, তার হাত থেকে সভ্যতাকে রক্ষা করা এমন একটা কিছু ব্যাপার নয় যদি

এক্ষেত্রে সরকারের সত্যিই একটা জনমুখী দৃষ্টিভঙ্গী থাকে। এখানে আমরা জানি যে, এক্ষেত্রে রাজ্যসরকারের সীমাবদ্ধতা অর্থাৎ ফিনানশিয়াল লিমিটেশন আছে। কিন্তু তাহলেও যে ক্যাজুয়াল অ্যাটিচুড নিয়ে এসব ক্ষেত্রে কংগ্রেস সরকার এগিয়েছে, সীমাবদ্ধতার মধ্যেও ঐ রকম ক্যাজুয়াল অ্যাটিচুডের পরিবর্তে আজকে বামফ্রন্ট সরকারের যতটুকু করা উচিত ছিল সেটুকু করতে তাঁরা ব্যর্থ হয়েছে। এক্ষেত্রে তাঁরাও সেই ক্যাজুয়াল অ্যাটিচুডই শো করেছেন। আমি একথা বলতে চাই, আজকে শুধু রাজ্যসরকারের পক্ষে সম্ভব নয়, কেন্দ্রীয় সরকারকেও এ ব্যাপারে এগিয়ে আসতে হবে। আজকে এই রকম বন্যায় যেখানে শত শত কোটি টাকার সম্পত্তির ক্ষতি হয়েছে, সেখানে কয়েক কোটি টাকা দেওয়াটা সমুদ্রে বারি বিন্দু সহ। দরকার হলে আজকে মিলিটারি বাজেট কার্টেল করে, পুলিশ বাজেট কার্টেল করে, অ্যাডমিনিস্ট্রেটিভ একসপেনডিচার কার্টেল করে বন্যাবিদ্ধস্ত কোটি কোটি মানুষের জীবন ও সম্পত্তি রক্ষা করতে হবে—এই কথা আমি আমার চিঠিতে বলেছিলাম, কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে তার জবাব পেলাম না। এখানে তৎপরতার কথা বলা হয়েছে। কিন্তু আমি অত্যন্ত উদ্বেগের সঙ্গে বলছি, বন্যা-কবলিত এলাকার জনপ্রতিনিধি হয়ে তাঁকে এস. ও. এস দিয়ে চিঠি দিয়েছিলাম এবং সেই চিঠি তাঁরই এক ক্যাবিনেট মিনিস্টার, শ্রী অম্বরিশ মুখার্জির হাতে দিয়ে এসেছিলাম, কিন্তু কোনও মুভ তিনি নিলেন না, সেখানকার ক্রাইসিসে সবাই রিলিফ পাচ্ছে কিনা দেখলেন না। প্রশ্ন হল, জনপ্রতিনিধিরাই আজকে যদি তাঁর কাছ থেকে কোনও সাড়া না পায় তাহলে বন্যা কবলিত সাধারণ মানুষ জন কিভাবে সাহায্য পাবে? এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইমাত্র আমি একটি টেলিগ্রাম পেলাম। মাননীয় মুখ্যমন্ত্রী বসে আছেন। বিদ্যুৎমন্ত্রীও আছেন। তাঁকে আমি এই টেলিগ্রামটি পড়ে দিচ্ছি। এতে বলেছে যে, ওন্দাতে একটা মাস অ্যাজিটেশন এবং ঘেরাও হয়েছে ডিমান্ডিং ফর সাপ্লাই অফ .......

**মিঃ ডেপুটি স্পিকার :** টেলিগ্রামটি আমাকে দিয়ে দিন। আমি সেটা চিফ মিনিস্টারকে দিয়ে দেব। আই উইল নট অ্যালাউ টু রিড দি টেলিগ্রাম। আমি এটা পড়া অ্যালাউ করছিনা।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এটা আমাদের সময়ের কাজ নয়, কংগ্রেস আমলের কাজ। ১২ বছর আগে তাঁরা এটা গ্রহণ করেছিলেন, কিন্তু কিছুই করে যাননি। আমাদের আমলে ওটা আরম্ভ হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘ ৪ ঘন্টা ধরে এই হাউসে বেসরকারি প্রস্তাব বন্যা নিয়ে আলোচনা হল। আমাদের বিরোধী দলের পক্ষ থেকে যে সমস্ত বক্তব্য এখানে রাখা হয়েছে সেই বক্তব্য শুনে মনে হল যে তাঁদের মূল বক্তব্য হল পশ্চিমবাংলার এই বন্যা ত্রাণে মানুষকে উদ্ধারের কাজে সরকারের পক্ষ থেকে যে সহযোগিতা করা উচিত ছিল সেই সহযোগিতা পাওয়া যাচ্ছে না। আমাদের মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে পরিষ্কার বলেছেন যে সকলকে তিনি আহ্বান জানাচ্ছেন এবং সমস্ত ব্যাপারে তাঁদের সহযোগিতা নেবেন। সুতরাং এই বিষয়ে আর কথা বাড়াবার কোনও স্কোপ নেই। আজকে আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় তাঁর জবাবি ভাষণে দুটি বক্তব্য রেখেছেন।

একটি হচ্ছে দলবাজী এবং অপরটি হচ্ছে চুরি। সুব্রত মুখার্জি মহাশয় দলবাজী কোথায় দেখলেন সেটা আমি বুঝতে পারছি না। আমার নিজের কন্সটিটিউএন্সি জলে ডুবে গিয়েছিল। সেখানে আমি দেখেছি আমাদের সরকারের পক্ষ থেকে বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশে প্রশাসনের তরফ থেকে রিলিফ দেওয়া হয়। আপনাদের সেখানে কংগ্রেস কাউনসিলার আছেন তাঁকে ডেকে এনে তিনি যে পরিমান রিলিফ চেয়েছিলেন তাঁকে সেই পরিমান রিলিফ দেওয়া হয়েছে। আমি নাম করে বলে দিতে পারি—৫৪ এবং ৫৫ নং ওয়ার্ডে রিলিফ পাঠানো হয়েছে, আপনাদের কংগ্রেস কাউনসিলারদের ডেকে জিজ্ঞাসা করে নেবেন কথা ঠিক না বেঠিক যে তাঁরা যে রিলিফ চেয়েছিল সেটা পেয়েছেন কিনা। সেই রিলিফ নিয়ে তাঁরা বন্টনও করেছেন। সুতরাং কংগ্রেস সদস্যদের তরফ থেকে যে তথ্য দেওয়া হচ্ছে সেটা অসত্য কথা। দ্বিতীয় কথা হচ্ছে দলবাজী কোথায় হচ্ছে? মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় বলেছেন ত্রাণের ব্যাপারে সর্ব্বদলীয় কমিটি করা হচ্ছে না। কোথায় সর্ব্বদলীয় কমিটি করা হবে? যেখানে এস. ইউ. সি নেই সেখানে কি এস. ইউ. সি. তৈরি করতে হবে? সরকার পরিষ্কার বলে দিয়েছেন যেখানে পঞ্চায়েত আছে সেখানে পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধি থাকবে, এম. এল. এ. থাকবে। আর কি চাই? যেখানে জনগন এস. ইউ. সি-কে স্বীকৃতি জানিয়েছেন সেখানে তাঁদের প্রতিনিধি থাকবে এবং রিলিফ দেওয়ার কাজে নিশ্চই অংশগ্রহণ করতে পারবেন। তা সত্ত্বেও দেবপ্রসাদবাবু সর্ব্বদলীয় কমিটি করার কথা বলে বাজার গরম করার চেষ্টা করছেন। এই সব করে কিছু হবে না। আমরা সমস্ত জায়গায় সমস্ত লোকের সহযোগিতা নিয়ে প্রশাসনকে সঙ্গে নিয়ে কাজ করে চলেছি। অতীতে আমরা যে গতিতে কাজ করেছি এই বারও সেই গতিতে কাজ করা হয়েছে এটা আপনি জানেন স্যার। সুব্রত মুখার্জি মহাশয় চুরি অভিযোগ করেছেন, এবং মাননীয় মন্ত্রীর বিরুদ্ধে নানা রকম অবাস্তব কথা বলেছেন। আমি শুধু এই কথা বলতে চাই কংগ্রেসের নেতা, এম. এল. এ, এম. পি এবং মন্ত্রীদের আমি সবাইকে বলছি না, এর মধ্যে কিছু বাদ আছে—বাড়ির ইঁটে দেওয়ালে জমিতে কেন রিলিফের গন্ধ পাওয়া যাবে। রিলিফ চুরির গন্ধ প্রায় প্রত্যেক নেতাদের গা থেকে পাওয়া যাবে। রিলিফ চুরির কথা আর আপনারা বলবেন না। এই সব চুরির কাজে আপনারা অভ্যস্ত আছেন, আমরা নয়। এই চুরির সুযোগ বামফ্রন্টের আমলে পাচ্ছেন না বলে এই কথা বলছেন। বামফ্রন্ট কর্মীরা ১৯৭৮ সালের বন্যার সময় যেমন বন্যার সঙ্গে সঙ্গে প্রতিটি গ্রামে গঞ্জে ছড়িয়ে পড়ে জীবন বিপন্ন করে বন্যা কবলিত এলাকার মানুষদের উদ্ধার করেছিল এই বছরও তেমনি বন্যার সাথে সাথে প্রতিটি জায়গায় নেবে পড়েছে বন্যার ত্রাণের কাজের জন্য। বন্যা দেখে কোথাও কোনও কর্মী বসে নেই। আর কংগ্রেসের ভদ্রলোকেরা যেই অতি বর্ষণ হয়েছে এবং বন্যা হয়েছে তখন সেই এলাকা থেকে পালিয়ে গিয়ে ঘরে বসে ইলিশ মাছ খাচ্ছে। ওনারা আবার এই সব কথা বলছেন! সেই জায়গায় বামফ্রন্ট দলের কর্মীরা এই অবস্থার মধ্যে দিয়ে গ্রামে গঞ্জে গিয়ে সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছে। ওনারা শুধু এখানে বসে চিৎকার করছেন—বন্যার জন্য ত্রাণ সামগ্রি যাচ্ছে না, ত্রাণ সামগ্রি চুরি হচ্ছে। আমরা জানি এখানে যাঁরা বসে আছেন তাঁদের অনেকের বিরুদ্ধে চুরির অভিযোগ আছে।

[5-40 – 5-50 P.M.]

এর প্রতিকারের বিরুদ্ধে ওয়াংচু কমিশন হয়েছিল, একথা কি আমরা জানিনা? সুব্রতবাবু

এখানে চুরির অভিযোগ করছিলেন কিছুক্ষণ আগে। ১৯৭৭ সালে যখন এখান থেকে কংগ্রেস চলে যায়, তখন সুব্রতবাবু নেপালে ছুটে গিয়েছিলেন কি জন্য, তা কি আমরা জানি না? কি উদ্দেশ্য ছিল তা কি আমরা জানি না? ওয়াংচু কমিশন হয়েছিল কংগ্রেসি সদস্যদের বিরুদ্ধে, আর আজকে এখানে চুরির কথা বলছেন তাঁরাই। আমরা কি জানিনা, জয়নাল আবেদিন সাহেবের বিরুদ্ধে কি অভিযোগ ছিল? তাঁর নামে আমাদের এখানে, কলকাতার লিণ্ডসে স্ট্রিটে বেনামী বাড়ি আছে, আর এখানে চুরির কথা বলছেন। নানাভাবে বাড়ি, গাড়ি করেছেন, আর এখানে দাঁড়িয়ে চুরির কথা বলছেন কেন তা কি আমাদের অজানা আছে? চুরি করার সুযোগ ওঁরা এখন আর পাচ্ছেন না, তাই চুরির কথাবার্তা তুলে এখানে হৈ চৈ করছেন। পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের শিক্ষা দিয়েছেন, আগামী দিনেও তাঁরা আপনাদের শিক্ষা দেবেন। এই কথা বলে এখানে যে প্রস্তাব আনা হয়েছে, আশা করি, মাননীয় সদস্যরা সেই প্রস্তাবের প্রতি তাঁদের সমর্থন জানাবেন। এই সঙ্গে সঙ্গে বিরোধী পক্ষ থেকে যে দুটি প্রস্তাব আনা হয়েছে তার প্রতি আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sumanta Kumar Hira that—

'This House feels gravely concerned at the devastating flood in West Bengal caused by the heavy downpour over the last week and notes with satisfaction that the state Government has been making an all-out effort to cope with situation and to mitigate the sufferings of the people affected by the flood, was then put and agreed to

The motion of Dr. Manas Bhunia and others that—

যেহেতু সারা রাজ্যে বিশেষত মেদিনীপুর জেলার সবং, কাঁথি এবং পার্শ্ববর্তী এলাকাগুলি সহ উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা, হুগলি জেলার খানাকুল, আরামবাগ সহ সংলগ্ন এলাকায় প্রাকৃতিক দুর্যোগে এবং রাজ্য সরকারের অবহেলায় ব্যাপকভাবে ক্ষয়ক্ষতি ও প্রাণহানি ঘটেছে;

যেহেতু পশ্চিম বাংলার মেদিনীপুর, ২৪-পরগনা, হুগলি, মুর্শিদাবাদ, নদীয়া সহ বৃহত্তর কলকাতা মহানগরীতে এই প্রাকৃতিক দুর্যোগে যে ভাবে জনজীবন বিপন্ন হয়েছে এবং যেভাবে ক্ষয়ক্ষতি হয়েছে এবং জীবন হানি ঘটেছে তাতে সকলেই সন্ত্রস্ত ও গভীর উদ্বেগ প্রকাশ করছে;

যেহেতু এই প্রাকৃতিক দুর্যোগেও রাজ্য সরকার নির্বাচনকে কেন্দ্র করে ত্রাণ বিলি-বন্টন ব্যবস্থাকে নিরপেক্ষ না রেখে চূড়ান্ত দলবাজিতে পরিণত করেছে;

যেহেতু পশ্চিম বাংলার সর্বত্র বিশেষত বন্যা ও প্রাকৃতিক দুর্যোগে বিপন্ন এলাকাগুলিতে ত্রাণ ব্যবস্থা ভীষণভাবে অপ্রতুল;

যেহেতু বিগত নয় বৎসরে রাজ্য সরকারের সেচ দপ্তর সারা রাজ্যের বিশেষত কেলেঘাই ও কপালেশ্বরী, চণ্ডিয়া এবং দিঘা ও কাঁথির সমুদ্র-উপকূলবর্তী এলাকার বাঁধগুলির

সংস্কারসাধন করে নি;

যেহেতু রাজ্যের অন্যান্য জেলাগুলি বিশেষত ২৪-পরগনা, মুর্শিদাবাদ, নদীয়া, হাওড়া, হুগলি, মালদহ জেলাগুলির ও গঙ্গার ভাঙ্গন সহ অন্যান্য বাঁধ সংস্কার রাজ্য সরকার যথাযথভাবে ও যথাসময়ে করে নি;

যেহেতু বিগত নয় বৎসরে কেলেঘাই কপালেশ্বরী নদীর সংস্কার ও বন্যা নিয়ন্ত্রণ কর্মসূচি, ঘাটাল মাস্টার প্ল্যান, তমলুক মাস্টার প্ল্যান, ভগবানপুর নন্দীগ্রাম সেচ ক্যানেল, দারকেশ্বর গন্ধেশ্বরী পরিকল্পনা, আপার কংসাবতী প্রজেক্ট পরিকল্পনার রূপায়ণ কার্যকর হয় নাই;

যেহেতু বর্ষা ও প্রাকৃতিক দুর্যোগে নদীগুলির জলবৃদ্ধি ঘটার সঙ্গে সঙ্গে তা নিরূপণ করে জনসাধারণ ও ঐ বিধ্বস্ত এলাকাগুলির অধিবাসীদের জানানোর ব্যবস্থা করা হয় নি;

যেহেতু ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী পশ্চিমবাংলায় প্রাকৃতিক ও বন্যাবিধ্বস্তদের রক্ষা করার জন্য রাজ্য সরকারকে সবরকম ব্যবস্থা গ্রহণ করতে নির্দেশ এবং রাজ্যের জনগণকে রক্ষা করার জন্য সর্বতোভাবে সহযোগিতার আশ্বাস দেওয়া সত্ত্বেও রাজ্য সরকার তা কার্যকর করছে না;

যেহেতু এই প্রাকৃতিক দুর্যোগে বিধ্বস্ত এলাকা সহ বন্যা কবলিত এলাকাগুলিতে মহামারীর আকারে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে এবং প্রয়োজনীয় ওষুধপত্র পৌঁছচ্ছে না;

সেই হেতু এই সভা রাজ্য সরকারের কাছে এই প্রাকৃতিক দুর্যোগগ্রস্ত ও বন্যাবিধ্বস্তদের রক্ষা করার জন্য ও সর্বতোভাবে নিরপেক্ষভাবে ত্রাণসামগ্রী দেবার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য এবং সামরিক বাহিনী দিয়ে জলমগ্ন মানুষদের সবং এবং মেদিনীপুর জেলার এলাকা থেকে উদ্ধারের জন্য দাবি রাখছে।

Was then put and lost.

The motion of Shri Deba Prasad Sarkar that—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, সাম্প্রতিক বন্যা পরিস্থিতির ফলে এই রাজ্যের বিভিন্ন জেলায় জনসাধারণের জীবনে যে দুর্দশা নেমে এসেছে তা খুবই আশঙ্কাজনক। সরকারি হিসাবে জীবনহানির সংখ্যা ১৮, বেসরকারি হিসাবে এই সংখ্যা আরও বেশি। লক্ষ লক্ষ মানুষ আশ্রয়হীন ও জলবন্দী। দেড় লক্ষাধিক কাঁচা বাড়ি ধ্বসে গেছে। ততোধিক বাড়ি ধ্বসে যাওয়ার অবস্থায় রয়েছে। চাষবাস ও অন্যান্য ক্ষয়ক্ষতির পরিমাণ ব্যাপক। জলনিকাশি ব্যবস্থা সম্পূর্ণ পর্যুদস্ত। ক্ষয়ক্ষতির পরিমাণ যেখানে এত ব্যাপক সেখানে বেসরকারি প্রচেষ্টা বাদ দিলে এখনও পর্যন্ত সরকারি ত্রাণ সাহায্য এবং উদ্ধারকার্যের ব্যবস্থা প্রয়োজনের তুলনায় নগণ্য। বহু ক্ষেত্রেই ত্রাণ সামগ্রী দুর্গতদের কাছে পৌঁছায় নি এবং যতটুকু ত্রাণসামগ্রী গেছে সেখানেও বহু ক্ষেত্রে পক্ষপাতিত্বের অভিযোগ উঠেছে। এখনও বহু মানুষ জলবন্দী। পানীয় জল ও

কেরোসিন তেলের সঙ্কট দেখা দিয়েছে। আন্ত্রিক রোগ ছড়িয়ে পড়ছে। চিকিৎসার ব্যবস্থা নেই।

অতএব এই সভা দাবি জানাচ্ছে যে, রাজ্যের এই ভয়াবহ বন্যা পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যুদ্ধকালীন গুরুত্ব আরোপ করে অবিলম্বে নিম্নলিখিত পদক্ষেপগুলি গ্রহণ করা হোক ঃ—

(১) সর্বত্র পর্যাপ্ত পরিমাণ ত্রাণ সামগ্রী—খাদ্যবস্ত্র, ত্রিপল, শিশুখাদ্য এবং ওষুধ প্রেরণ করা হোক;

(২) জলবন্দী মানুষদের উদ্ধার করা হোক;

(৩) ত্রাণসামগ্রী সুষ্ঠু বিলি-বন্টনের জন্য সর্বদলীয় কমিটি গঠন করা হোক;

(৪) গৃহহীনদের পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা করা হোক;

(৫) জল-নিষ্কাশন ও বাঁধ মেরামতের ব্যবস্থা করা হোক,

(৬) চিকিৎসার জন্য সর্বত্র মেডিকেল ইউনিট প্রেরণ করা হোক;

(৭) পানীয় জল ও কেরোসিন তেলের সঙ্কট নিরসনের ব্যবস্থা করা হোক, এবং

(৮) গ্রামাঞ্চলে বিকল্প কর্মসংস্থানের ব্যবস্থা করা হোক।

Was then put and lost.

## BRIEF RESUME OF BUSINESS

**Mr. Deputy Speaker :** Today is the last day of the present session. Before I adjourn the House sine-die I would like to make an announcement regarding questions. Starred Questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as Un-starred ones and replies there to would be circulated to the Members.

I would like to make an annoucement regarding the business transacted in the current Session.

**(Position as on the 1st October, 1986)**

**Questions**

| | | |
|---|---|---|
| (1) Total number of notices received | :- — | 421 |
| (a) Short Notice | — | 2 |

| | | | |
|---|---|---|---|
| (b) | Starred | — | 340 |
| (c) | Un-starred | — | 79 |

(2) Number of Questions Admitted as :-

| | | | |
|---|---|---|---|
| (a) | Short Notice | — | 2 |
| (b) | Starred | — | 268 |
| (c) | Un-starred | — | 69 |

(3) Number of Questions replied as :-

| | | | |
|---|---|---|---|
| (a) | Short Notice | — | 2 |
| (b) | Starred | — | 65 |
| (c) | Un-starred | — | 58 |
| | Total number of Questions replied | — | 125 |
| | Total number of Questions disallowed | — | 8 |

**Bills, Ordinances and Rules.**

**Bills.**

| | | | |
|---|---|---|---|
| 1. | Notice for introduction consideration and passing of Bills. | — | 17 |
| 2. | Bills passed | — | 17 |
| 3. | Notice for adoptation of the Report of the Select Committee | — | 1 |
| 4. | Report of the Select Committee | — | 1 |
| 5. | Ordinances laid and replaced by Bills | — | 1 |
| 6. | Notice of Statutory Resolutions in pursuance of Art. 213(2)(a) of the Constitution of India Received and Admitted. | — | 1 |
| 7. | Rules laid | — | 2 |

**Privilege Issues**

| | | | |
|---|---|---|---|
| (1) | Privilege Notices Received | — | 1 |
| (2) | Reports of the Committee of Privileges (1985-87) Presented and Adopted. | — | 2 |

## MOTIONS UNDER RULE 185

| | | |
|---|---|---|
| Notice Received | — | 11 |
| Admitted | — | 11 |
| Discussed | — | 8 |
| Carried | — | 4 |
| Lost | — | 4 |

## GOVERNMENT RESOLUTION

| | | |
|---|---|---|
| Received | — | 1 |
| Admitted | — | 1 |
| Discussed and Carried | — | 1 |

## RESOLUTION FOR RATIFICATION OF CONSTITUTION AMENDMENT BILL :

| | | |
|---|---|---|
| Received | — | 1 |
| Discussed and Carried | — | 1 |

## LAYING REPORTS

| | | |
|---|---|---|
| Notices Received | — | 4 |
| Laid | — | 4 |

## CALLING ATTENTION

| | | |
|---|---|---|
| Notice Received | — | 31 |
| Admitted | — | 8 |
| Statement made | — | 8 |

## ADJOURNMENT MOTION

| | | |
|---|---|---|
| Notices Received | — | 15 |
| Consent withheld to all. | | |
| MENTION CASES | — | 79 |
| ZERO HOUR MENTION | — | 40 |
| TOTAL NUMBER OF SITTINGS | — | 8 |

## Felicitation

**শ্রী জ্যোতি বসু ঃ** আজকে আমাদের বিধানসভার শেষ অধিবেশনের শেষ দিন। এর পর আপনারা জানেন নির্বাচন হবে, তারপর নির্বাচিত প্রতিনিধিরা আবার বিধানসভায় আসবেন। আমি এই শেষ দিনে সবাইকে এবং সমস্ত সদস্যদেরকে ধন্যবাদ জানাই আপনার মাধ্যমে এবং আপনাকেও ধন্যবাদ জানাচ্ছি। আমাদের স্পিকার আজকে এখানে নেই, তাকেও ধন্যবাদ জানাচ্ছি। আমি প্রত্যেককে আমার শুভেচ্ছা জানাচ্ছি। যদিও আমাদের জানা, যখন আমরা এখান থেকে বাইরে যাব, এই কটা দিন পূজোয় কিভাবে কাটাব জানিনা—এদিকে বিরোধী দলেরই হোক বা সরকার পক্ষেরই হোক—আমাদের সবাই কেন ব্যস্ত। এই কটা দিন বন্যা, বর্ষার মোকাবিলার জন্য সাধারণ মানুষের পাশে দাঁড়াতে হবে। অনেকের অনেক কাজ এখনও বাকি আছে। যাই হোক তবুও আমি বলব আমাদের বিধানসভার ভেতরে থাকাটা এক রকম—এখানে তর্ক হয়, মত পার্থক্য থাকে, সংসদীয় গণতন্ত্রের মধ্যে থেকে অবিচ্ছেদের ঘটনাও ঘটে। এইগুলি আমরা মনে রাখব না, আমরা বন্ধুত্বপূর্ণ আবহাওয়ার মধ্যে দিয়ে বিদায়ী হব এবং এর সাথে সাথে আপনাদেরকে আরও একবার ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের বিরোধী পক্ষের তরফ থেকে আপনাকে লিডার অফ দি হাউস, মাননীয় সদস্য যারা আছেন তাদেরকেও ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী যেকথা বললেন সেই পরিপ্রেক্ষিতে বলছি আমাদের কর্তব্য শুধু বিরোধিতাই নয়, মানুষের দুঃখের ঘটনাকে এখানে উপস্থিত করাও আমাদের কর্তব্য। সেই আলোচনা করতে গিয়ে হয়ত অনেক জায়গায় সমালোচনার সম্মুখীন হতে হয়। কোনও কোনও জায়গায় রাজনৈতিক অসৎ উদ্দেশ্যের কথা বলতে গিয়ে,—প্রায় সত্যি কথা বলতে গিয়ে—আমাদের কঠিন হতে হয়েছে, কোনও সময়ে হয়ত এটা এতিরিক্ত হয়ে গিয়েছে। আমরা যেহেতু প্রত্যেকেই জনপ্রতিনিধিও পক্ষের হয়ত কেউ অল্প চিন্তা করেছে—তাই আমরা কোনও জায়গায় হয়ত বেশি চিন্তা করেছি আর সেই সমালোচনা করতে গিয়ে কোথাও হয়ত বেশি চিন্তা করেছি। ঈশ্বর এবং ভগবানের নামে শপথ করে বলছি মানুষের দুঃখ আন্তরিকতার কথা বলতে গিয়ে হাউসে কঠিন হতে হয়েছে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, যে সমস্ত ঘটনাগুলি ঘটেছে তাতে কোনও জায়গায় যদি কোনও বন্ধুকে আঘাত দিয়ে থাকে তিনি যেন তার জন্য কিছু মনে না করেন, বিধানসভার মধ্যে এইরকম ঘটে, তাই বিধানসভার সদস্য বন্ধুদের যদি কোনও আঘাত দিয়ে থাকি তিনি যেন সেটা অন্তর থেকে না নেন; এই জিনিস হয়ত ঘটবে আগামী দিনেও, আমরা সকলে সুস্থ থাকি এই কামনা করে, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** স্যার, অন বিহাফ অফ ফরোয়ার্ড ব্লক সবাইকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আজকে স্পিকার যিনি অ্যাবসেন্ট আছেন, এবং যিনি স্পিকার-ইন-চার্জ আছেন তাকেও ধন্যবাদ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে যারা মেম্বার আছেন তাদেরকেও আমাদের পার্টির তরফ থেকে ধন্যবাদ দিচ্ছি। আর যারা এমপ্লয়ি আছেন, অফিসিয়াল আছেন তাদেরকেও আমাদের পার্টির তরফ থেকে ধন্যবাদ দিচ্ছি। কারণ এটা তারা সুষ্ঠুভাবে চালনা করেছেন। সেই সঙ্গে আমরা আর একটি কথা বলছি কংগ্রেসের রিপ্রেজেনটেটিভ ফর্ম-এর যে ধন্যবাদ দেওয়া উচিত

ছিল সেটা তারা দিলেন না, একজন ইণ্ডিভিজুয়াল মেম্বার দিলেন এটা ঠিক নয়। এবং আমি মনে করি এটা কংগ্রেসের ভুল হয়েছে। এটা লাক অন দেয়ার পার্টির ব্যাপার এটা আমি মনে করি এটা অ্যাস এ মেম্বার অফ দি হাউস এবং লিগ্যাল ম্যান হিসাবে উনি বলেছেন। আমি মনে করি যে দর্শকরা যারা এসেছেন তাদেরও ধন্যবাদ দেওয়া উচিত, তারা সুষ্ঠুভাবে এটাকে চালিয়েছেন। আমাদের যে শারদীয় উৎসব আসছে আশা করছি সকলে সুখে সাচ্ছন্দো থেকে এই উৎসব পালন করবেন। শেষ বিধানসভার পর আবার আমরা যে যার এলাকায় ফিরে যাব এবং নির্বাচনে মাঠে দাঁড়াব কিন্তু সেখানে ব্যক্তিগত বিদ্বেষ না নিয়ে শুধু রাজনীতির কথা চিন্তা করবো। অর্থাৎ পারসোনাল লেবেলে না গিয়ে পলিটিকাল লেবেলের সমস্ত জিনিস আমরা গ্রহণ করব এটাই আশা করি, এই কথা বলে আমি শেষ করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী অমল রায় :** স্যার আপনাকে এবং আপনার মাধ্যমে অধ্যক্ষ মহাশয়কে আমাদের বিধানসভার শেষ অধিবেশন পরিচালনা করবার জন্য আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। লিডার অফ দি হাউস—মুখ্যমন্ত্রী—বলেছেন সম্ভবত এটাই হচ্ছে শেষ অধিবেশন। আর এই শেষ অধিবেশনের শেষ কদিন অধ্যক্ষের আসনে বসে গুরুতর দায়িত্ব আপনি সুষ্ঠ ভাবে পালন করেছেন। সভাবতই এই দায়িত্ব সুষ্ঠ ভাবে পালন করা তখনই সম্ভব হয় যখনই আপনার চার পাশে যারা আছেন তারা যদি আপনাকে সেই ভাবে সাহায্য করেন। এই তারা করেছেন বলে আমাদের পক্ষ থেকে তাদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। শেষ অধিবেশনের প্রথমটায় যে রকম ভাবে গত কাল থেকে মেঘ জমে উঠেছিল বাইরের মতোন সেই মেঘ কেটে গেছে এটা সুখের কথা। সেইজন্য আবার আপনাকে, অধ্যক্ষ মহাশয়কে এবং সকলকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী গোপাল পাণ্ডা :** স্যার সরকার পক্ষ, বিরোধী পক্ষ এবং সকলের সহযোগিতার মাধ্যমে যে ভাবে আপনি হাউস পরিচালনা করেছেন তার জন্য আপনাকে এই সমাপ্তি অধিবেশনে ধন্যবাদ জানাচ্ছি। আপনার চার পাশে কর্মীবৃন্দ যারা আছেন তাদেরও ধন্যবাদ জানাচ্ছি। আগামী দিনে যাতে আমরা বিধানসভার যোগ্য মর্যাদা রেখে সুষ্ঠ ভাবে আমরা কর্তব্য সম্পাদন করতে পারি সেই পথে আমরা নিশ্চই এগোব। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম মাইতি :** স্যার বিধানসভার শেষ অধিবেশনের শেষ দিনে আপনাকে আমরা আমাদের পার্টির তরফ থেকে ধন্যবাদ জানাচ্ছি এবং আপনার মাধ্যমে অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। লিডার অফ দি হাউস উদারতার সহিত যে বক্তব্য রেখেছেন গত কালের কথা ভুলে গিয়ে তার জন্য তাঁর সঙ্গে আমরা সকলেই একমত—শেষ শান্তি বড়ই মধুর। আমি বিরোধী পক্ষ, সরকার পক্ষের, এবং লিডার অফ দি অপোজিশন, লিডার অফ দি হাউসকে ধন্যবাদ জানাই। এই অধিবেশন পরিচালনার জন্য যে সমস্ত কর্মীবৃন্দ সহযোগিতা করেছেন এবং সংবাদপত্রের রিপোর্টার যারা আমাদের সহানুভূতি দেখিয়েছেন তাঁদের সকলকে ধন্যবাদ জানাই। সর্বশেষে আবার আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ জানা :** স্যার এই পবিত্র বিধানসভার পবিত্রতা রক্ষা করার জন্য দায়

দায়িত্ব আমাদের কিন্তু আমরা অনেক অপ্রীতিকর ঘটনা এখানে ঘটিয়েছি। স্পিকার এবং আপনি তা সত্ত্বেও ধৈর্য ধরে সভা পরিচালনা করেছেন বলে আপনাদের উভয়কে ধন্যবাদ দিচ্ছি। সর্বশেষে হাউসের সমস্ত সদস্যকে ধন্যবাদ জানিয়ে আমি আমার ডি. এস. পি পার্টি থেকে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার পাঁচ বছরের বিধানসভার আজকে শেষ দিন। এই দিনটির সুযোগ নিয়ে আমি আপনার মাধ্যমে অধ্যক্ষ মহাশয়, আপনাকে, বিভিন্ন সময় চেয়ারম্যান যাঁরা ছিলেন সভা পরিচালনা করার জন্য তাদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। সরকার পক্ষের সঙ্গে বিরোধী পক্ষের রাজনৈতিক ক্ষেত্রে মতাদর্শের অনেক পার্থক্য আছে। কিন্তু আদর্শগত ক্ষেত্রে ব্যক্তিগত প্রশ্নে আমাদের সম্পর্ক ভালোই ছিল, এবং ভবিষ্যতে থাকবে। এই আশা রেখে আশা করি আমরা এখান থেকে হাসি মুখে ফিরে যেতে পারব। এই কথা বলে আমি আবার আমাদের পার্টির তরফ থেকে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-07 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমার নিজের পক্ষ থেকে এবং স্পিকার মহাশয়ের পক্ষ থেকে নাইনথ ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলির শেষ দিনে আপনাদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের স্পিকার মহাশয় কমনওয়েলথ করফারেন্সে গেছেন বলে ওনার অ্যাবসেনসে আমি কিছুদিন এই সভা পরিচালনা করছি। এর আগেও অনেকবার আমি এই সভা পরিচালনা করেছি। যখন মনসুর হবিবুল্লা সাহেব স্পিকার ছিলেন সেই সময় বাজেট সেশন চলছিল, ঐ সময়ে ওঁকে বাইরে যেতে হয়েছিল, পুরো বাজেট সেশন আমি পরিচালনা করে ছিলাম। আমি এই ১০ বছরের মধ্যে একটা জিনিস লক্ষ্য করেছি বিধানসভার যেকোনও দলেরই সদস্য হোন না কেন তাঁরা এই টেম্পল অব দি জাস্টিস বিধান সভার মর্যাদাকে রক্ষা করতে চেয়েছেন। এই সেশনেও আমি দেখলাম যে লিডার অব দি অপোজিশন, অন্যান্য দলের নেতারা সদস্যরা যাঁরা আছেন তাঁদের মধ্যে হয়ত কিছু ভুল বোঝাবুঝি হয়েছে কিন্তু পরে সব ঠিক হয়ে সুপ্রীম যে উদ্দেশ্য হাউসের মর্যাদা রক্ষা করা সেটা তাঁরা করেছেন। তাই আপনারা যে সাহায্য করেছেন এই বিধানসভা চালাবার জন্য তার জন্য আপনাদের আমি ধন্যবাদ জানাই। আমি ধন্যবাদ জানাই লিডার অব দি অপোজিশনকে, চিফ হুইপ অব দি কংগ্রেস পার্টিকে এবং কংগ্রেস পার্টির যত সদস্য আছে সকলকেই। অন্যান্য গ্রুপের মেম্বার যাঁরা আছেন তাঁদের সকলকে এবং ট্রেজারি বেঞ্চের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। লিডার অব দি হাউসকে ধন্যবাদ না জানিয়ে পারছি না। আমার ১৫ বছরের পার্লামেন্টারি লাইফে ৩/৪ জন মুখ্যমন্ত্রী দেখেছি, কিন্তু একটা জিনিস আমি আপনাদের কাছে পরিষ্কারভাবে বলতে চাই আমাদের যিনি প্রেজেন্ট লিডার অব দি হাউস শ্রী জ্যোতি বসু তিনি শুধু গভর্নমেন্টের অ্যাডমিনিস্ট্রেটিভ লিডার নন, তিনি পুরো পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, পুরো দেশের একজন পলিটিক্যাল লিডার আছেন। তিনি আমাদের সকলের গৌরব। আমরা পশ্চিমবঙ্গে অনেক দিন পর এই রকম একজন নেতাকে সামনে আনতে পেরেছি যিনি সব সময় সমস্যা সমাধান করার জন্য এগিয়ে এসেছেন। হাউসে এমন ঘটনা ঘটেছে সত্য কথা বলার জন্য সত্য জিনিস প্রকাশ করার জন্য সত্যকে রক্ষা করার জন্য অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে যদি কিছু বক্তব্য রাখতে হয়

ঢা তিনি বলেছেন। তাই এই রকম ব্যক্তির সম্বন্ধে ডঃ মহম্মদ ইকবাল বলেছিলেন—হাজারো নাল নর্গিস আপনি বেনূরী পর রোতি হ্যায়, বড়ি মুস্কিল সে হোতা হ্যায় চমনমে দীদবর প্যয়দা। আমি জানি না পশ্চিমবঙ্গ কতদিন পর আবার জ্যোতি বসুর জন্ম দেবে। জ্যোতি বসু পশ্চিমবঙ্গকে রক্ষা করার জন্য, পশ্চিমবঙ্গের সমস্যা সমাধান করার জন্য এগিয়ে এসেছেন, এমনকি এই হাউসের মর্যাদাকে রক্ষা করার জন্য সব সময় যে সাহায্য করেছেন তা অতুলনীয়। তাই আমি ওঁকে, ওঁর মন্ত্রী মণ্ডলীকে, ট্রেজারি বেঞ্চের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আমার সেক্রেটারিয়েট স্টাফ, বিধানসভার স্টাফ যত আছে সকলকেই ধন্যবাদ জানাচ্ছি। আর একটা জিনিস বলতে চাই সেটা হচ্ছে পতিতপাবন পাঠকের নাম উল্লেখ না করে পারা যাচ্ছে না। আমাদের যিনি পতিত বাবু তিনি যত সদস্য আছেন তাঁদের সকলের সাহায্যে সব সময় এগিয়ে এসেছেন। আমরা যাঁরা চেয়ারে বসি, স্পিকারের চেয়ারে যাঁরা বসি আমরা কাগজ দেখি, আপনাদের দিকে তাকিয়ে দেখি, কিন্তু পতিত বাবুকে ২৯৪ জন মেম্বারের দিকে তাকাতে হয়, তাঁদের সদস্য দেখতে হয়। উনি যে সহযোগিতা করেছেন তার জন্য ওঁকে ধন্যবাদ জানাই।

আমি আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে এই ভরসা রাখি যে, আপনারা আবার সকলে এখানে হাসিমুখে ফিরে আসবেন। আমি দেখেছি আপনারা সকলেই এই হাউসের প্রেসটিজ এবং নীতি মেনটেন করেছেন। কবি ইকবাল-এর একটি কবিতা আমি আপনাদের শোনাচ্ছি। তিনি বলেছেন, "আত্মা সেবার চক্কর খায়গা, ফির কোই ইকবাল বনকর আয়েগা"। আমিও বলছি, এই হাউসের ডিগনিটি রক্ষা করবার জন্য আবার আমরা জ্যোতি বাবুকে লিডার অব দি হাউস হিসেবে পাব এবং আমি আশা করি তাতে পশ্চিমবাংলার সমস্যার সমাধান হবে। আমি সকলকে ধন্যবাদ জানিয়ে বলছি, The House stands adjourned sine die.

## Adjournment

The House was accordingly adjourned sine die at 6.07 p.m. at the Assembly House, Calcutta-1.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings (Official Report)

Vol : 86 (Eighty Sixth Session) (September to October Session, 1986)

(The 12th, 17th, 22nd, 23rd, 24th, 25th, 30th of September and 1st October, 1986)

**Bill**

**Statement on Calling Attention**



**Zero Hour**



---